to PDS and stern enforcement measures will be taken against the offenders. Strict vigilance is being maintained in order to see that people living in far flung areas do get regular supply of essential commodities at controlled prices. The consumer protection movement will be further strengthened.

38. In the field of education the prime concern of my Government is to restore the sanctity of the academic life of the State. It is our primary agenda in the sector of educational development. Keeping this in view, a rigorous drive was launched to check the malpractices and unfair means during the last Madhyamik examination and Hon'ble Members will be happy to note that the efforts met with salutory results. My Government will never allow unscrupulous methods which vitiate the academic sanctity of educational institutions and processes.

39. It will also be the utmost endeavour of my Government to further upgrade the levels of enrolment and retention in all levels of education.

40. All supportive measures like the Mid-day Meal Scheme and availability of Text Books in time would be taken care of at all costs. Many of our schools in far flung areas are in a dilapidated condition. We will try to provide a congenial atmosphere so that dissemination of knowledge is not hindered.

41. My Government is also keen to ensure a proper academic atmosphere in Tripura University and funds would be provided for its development. My Government is also keen to set up a Women's polytechnic Institute in the State for the benefit of large number of young women in the State. In the Sports and Youth Programme sector the whole attention of my Government will be to discover

and encourage the young and budding talent so that Tripura can regain its lost glory in the field of games and sports.

42. Social Welfare and Social Education constitute areas of great importance in Tripura. They would get significant attention from the Government.

43. My Government is deeply concerned about the condition of different categories of working classes in the State. The Government will ensure that all labour welfare laws are strictly enforced so that they get the lawful benefits to which they are entitled. Minimum wages for various categories of workers will also be reviewed.

44. The State Government will continue to give priority in implementation of land reforms programme. Landless agricultural workers including Scheduled Tribes and scheduled Castes will be continued to be provided Government khas lands for agriculture purpose. Houseless agricultural workers will be allotted house sites after fresh evaluation of economic condition of the down-trodden families including Scheduled Tribe and Scheduled Caste families.

45. Restoration of alienated tribal land will be given top most priority. The revisional survey works will be persued vigorously to have a correct picture of land records in the State.

46 Sales Tax machinery will be further strengthened to ensure a high level of tax revenue collection.

47. My Government has full respect for the autonomous functioning of the Tripura Tribal Areas Autonomous District Council. My Government is fully committed to discharge its constitutional obligations so that people living within the jurisdic-

tion of the TTAADC get full socio-economic justice. While every effort would be made to release all sums due to the ADC, it would be the fervent hope of my Government that the sums released in spite of severe financial constraints would be used to further the economic interest of the poor tribals

48. In the field of art and culture, my Government is keen to revive the glorious tradition of Tripura by providing adequate opportunities to the talented artist and encouraging self expressior

49. The tourism potential of Tripura would be fully exploited by providing modern facilites in order to attract not only domestic tourists but also tourists from other countries.

50. The Annual plan size for 1993-94 is Rs. 310.00 crores. This is grossly inadequate to meet our developmental needs. What is worse is that our fund position makes it difficult to implement a plan of this size. My Government would seek to carefully study the structural imbalance caused by the profligacy of the last few years and would strive for a long term solution to the vexed problem. The North Eastern Council would also be persuaded to give Tripura its legitimate share of developmental assistance in the form of productive schemes.

51. Hon'ble Members, there are major challenges ahead of Tripura. Every challenge brings with it a corresponding response and an opportunity to perform. I am confident that the collective wisdom of all of you would help Tripura to overcome even the seemingly insurmountable obstacles. With these words, may I now leave you to your deliberations.

Jai Hind.

At the Conclusion of the Governor's address, the House dispersed and re-assembled at 3-15 P. M. with the Hon'ble Speaker in the Chair,

( The opposition Members were not present in the House. )

## [ LAYING OF THE GOVERNOR'S ADDRESS

**মি: স্পীকার :-** এখন সভার সামনে প্রস্তাব হলো :- " পেপারস্ টু বী লেইড্ অন্ দি টেবিল অব্ দি হাউস্ । "

আমি এই সভাকে জানাচ্ছি যে, আজ বেলা ২-৩০ ঘটিকায় মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ দিয়েছেন, ঐ ভাষণের একটি প্রতিলিপি সভার সামনে পেশ করতে আমি বিধানসভার সচিব মহোদয়কে অনুরোধ করছি ।

**সচিব মহাশয় :-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল মহোদয় আজ বেলা ১-৩০ ঘটিকায় বিধান সভায় যে ভাষণ দিয়েছেন তার একটি প্রতিলিপি এই সভায় আমি পেশ করছি ।

**মি: স্পীকার :-** মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে, মাননীয় রাজ্যপাল মহোদয় আজ এই সভায় যে ভাষন দিয়েছেন ঐ ভাষণের প্রতিলিপি "নোটিশ অফিস" থেকে সংগ্রহ করে নেবার জন্য ।

বর্তমান অধিবেশনের সভার কার্য্যবিবরণীর সময়সূচী অনুযায়ী মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর আলোচনা আগামী ১৭ই মে, সোমবার, ১৯৯৩ ইং তারিখে আরম্ভ হবে এবং ঐ ভাষণের উপর যে-কোন সদস্য আজই অপর একজন সদস্য মহোদয় কর্তৃক সমর্থিত ধন্যবাদসূচক প্রস্তাব আনতে পারেন । ধন্যবাদসূচক প্রস্তাবের উপর সংশোধনী প্রস্তাবও আনা যাবে ।

## FORMATION OF BUSINESS ADVISORY COMMITTEE

**মি: স্পীকার :-** এখন সভার সামনে কতগুলি জরুরী রুলস্ আসছে । Hon'ble Members, In pursuance of Rule 202 ( 2 ) of the Rules of Procedure and Conduct of Business in the Tripura Legislative Assembly I have constituted the Business Advisory Committee of Tripura Legislative Assembly with the following members for the period upto 31st March, 1994.

1. Shri Bimal Singha, Speaker, Ex-Officio, Chairman.
2. Shri Niranjan Deb Barma, Member,
3. Shri keshab Majumder, Minister, Member,
4. Shri Tapan Chakraborty, Member,
5. Shri Khagendra Jamatia, Member,
6. Shri Pannalal Ghosh, Member,
7. Shri Bidhu Bhusan Malakar, Member,
8. Shri Rati Mohan Jamatia, Member,
9. Shri Amal Mallik, Member,

## REPORT OF THE BUSINESS ADVISOR COMMITTEE

**মিঃ স্পীকার :-** মাননীয় সদস্যবৃন্দ সভার পরবর্তী আলোচ্য বিষয় হলো,
'' বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটির রিপোর্ট পেশ, বিবেচনা ও পাশ করা'' ।

বর্ত্তমান অধিবেশনের ১৪ই মে, শুক্রবার, ১৯৯৩ ইং তারিখ হইতে ১৮ই মে, মঙ্গলবার, ১৯৯৩ ইং তারিখ পর্য্যন্ত বিধান সভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য "বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটি" যে সময় নির্ঘণ্ট সুপারিশ করেছেন সেই রিপোর্টটি পেশ করার জন্য আমি মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয়কে অনুরোধ করছি ।

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধান সভার বর্তমান অধিবেশনের ১৪ই মে, শুক্রবার, ১৯৯৩ ইং তারিখ হইতে ১৮ই মে, মঙ্গলবার, ১৯৯৩ ইং তারিখ পর্যন্ত বিভিন্ন কার্য্যসূচী আলোচনার জন্য" বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটি" যে সময় নির্ঘণ্ট সুপারিশ করেছেন তার রিপোর্ট এই সভায় আমি পেশ করছি।

**মিঃ স্পীকার :-** এখন রিপোর্টটি হাউসের বিবেচনার জন্য এবং অনুমোদনের জন্য প্রয়োজনীয় প্রস্তাব উৎথাপন করতে আমি মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয়কে অনুরোধ করছি।

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করিতেছি যে, "বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘণ্টের সহিত এই সভা একমত''।

**মিঃ স্পীকার :-** মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় কর্তৃক উৎথাপিত মোশানটি এখন আমি ভোটে দিচ্ছি । মোশানটি হলো :- " বিজনেস্ এ্যাড্ভাইসারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘণ্টের সহিত এই সভা একমত''। ( রিপোর্টটি সভা কর্তৃক গৃহীত হয় )

মিঃ স্পীকার :- আজকের কার্য্যসূচীতে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হইয়াছে। আমি পর্য্যায়ক্রমে সদস্যদিগের নাম ডাকলে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লিখিত যে-কোন নাম্বার জানালে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর প্রদান করবেন।

মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক।
( মাননীয় সদস্য অনুপস্থিত )
মাননীয় সদস্য শ্রীদীপক নাগ।
( মাননীয় সদস্য অনুপস্থিত, )
মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার।

শ্রীসমীর দেব সরকার ( খোয়াই ) : মাননীয় অধ্যক্ষ মহোদয়, এড্‌মিটেড্‌ স্টার্ড কোয়েশ্চান নাম্বার ১৯।

শ্রীঅঘোর দেববর্মা ( মন্ত্রী ) : মিঃ স্পীকার স্যার, অ্যাড্‌মিটেড্‌ স্টার্ড কোয়েশ্চান নাম্বার ১৯।

প্রশ্ন নং ( ১ ) : সি, আর, ই, পি, প্রকল্পে এ, ডি, সি, কর্তৃপক্ষ ১৯৮৮-৯৩ ইং অর্থ বছর সমূহে মোট কতজনকে কর্ম সংস্থান করেছে?

উত্তর :- তথ্য সংগ্রহাধীন আছে।

প্রশ্ন নং (২) : এর ফলে কত শ্রমদিবস সৃষ্টি হয়েছে, এবং

উত্তর :— তথ্য সংগ্রহাধীন আছে।

প্রশ্ন নং (৩) তারজন্য ব্যয়িত অর্থের পরিমান কত?

উত্তর : — তথ্য সংগ্রহাধীন আছে।

মিঃ স্পীকার : মাননীয় সদস্য শ্রীরতি মোহন জমাতিয়া।
(মাননীয় সদস্য অনুপস্থিত)

মিঃ স্পীকার : যে সমস্ত তারকা চিহ্নিত (*) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয় নাই, সেইগুলির উত্তরগুলি এবং তারকা চিহ্ন-বিহীন প্রশ্নের উত্তরপত্র সভার টেবিলে পেশ করার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

ANNEXURE—"A & B"

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকারঃ—** এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয়ের নিকট হইতে একটি রেফারেন্স এবং নোটিশ পেয়েছি। কিন্তু মাননীয় সদস্য অনুপস্থিত থাকায় উনার কর্তৃক আনীত রেফারেন্স নোটিশটি বাতিল বলে গণ্য করা হলো।

**মিঃ স্পীকার :** – দ্বিতীয় রেফারেন্স নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রীরতি মোহন জমাতিয়া অনুপস্থিত থাকায় উনার কর্তৃক আনীত রেফারেন্স নোটিশটি বাতিল বলে গণ্য করা হলো।
এই সমস্ত রেফারেন্স নোটিশগুলির উপর সংশ্লিষ্ট বিভাগের মাননীয় মন্ত্রী মহোদয়দের উত্তর দেবার কথা ছিল, কিন্তু মাননীয় সদস্যরা অনুপস্থিত থাকায় সে প্রশ্ন আর উঠছে না।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার :—** আজ আমি দুটি কলিং এটেনশান নোটিশ পেয়েছি। প্রথমটি এনেছেন মাননীয় সদস্য শ্রীরতি মোহন জমাতিয়া মহোদয়। যেহেতু মাননীয় সদস্য এই সভায় বর্তমানে অনুপস্থিত সেই জন্য উনার নোটিশটি বাতিল করা হইল।
দ্বিতীয় নোটিশটি দিয়েছেন শ্রীঅমল মল্লিক মহোদয়। উনিও এই সভায় বর্তমানে অনুপস্থিত থাকার কারনে উনার আনীত নোটিশটি বাতিল করা হলো।

## OBITUARY REFERENCE

সভার পরবর্তী কার্যসূচী হচ্ছে " অবিচ্যুয়ারী"। প্রজা স্যোসিয়ালিস্ট পার্টির নেতা প্রয়াত নারায়ন গনেশ গোরের স্মৃতি তর্পন।
আমি গভীর দুঃখের সংগে জানাচ্ছি যে প্রবীন স্যোসিয়ালিস্ট নেতা, স্বাধীনতা সংগ্রামী নারায়ন গনেশ গোরে গত ১লা মে ১৯৯৩ ইং শনিবার হৃদরোগে আক্রান্ত হয়ে পুনেতে নিজ বাসভবনে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। মৃত্যু কালে তাঁর বয়স হয়েছিল ৮৬ বৎসর এই প্রবীননেতা নানা সাহেব গোরে নামেও পরিচিত ছিলেন। প্রসিদ্ধ স্যোসিয়ালিস্ট নরেন্দ্র দেবের নেতৃত্বাধীন প্রজা স্যোসিয়ালিস্ট পার্টির তিনি অন্যতম প্রতিষ্ঠাতা সদস্য ছিলেন। ভারতে 'দেহদার' আন্দোলনে যারা অংশগ্রহন করেছিলেন গোরে ছিলেন তাদের একজন।

তিনি রত্নগিরি জেলার হিন্দেলা অঞ্চলে ১৯০৭ সালে জন্ম গ্রহণ করেন। ১৯২৯ সালে তিনি পুনের ফারগুসন্ কলেজ থেকে বি.এ. পাশ করেন এবং ১৯৩৫ সালে এল. এল. বি ডিগ্রী লাভ করেন। তিনি ১৯৩০ সালে প্রথম কংগ্রেসে যোগদান করেন এবং

১৯৩২ সালে সত্যাগ্রহ আন্দোলনে যুক্ত থাকার অপরাধে সশ্রম কারাদণ্ডে দণ্ডিত হন ।১৯৩৪ সালে তিনি কংগ্রেস স্যুসিয়ালিষ্ট পার্টিতে যোগ দেন । ১৯৩৬ সাল থেকে ১৯৩৯ সাল পর্যন্ত তিনি সর্বভারতীয় কংগ্রেস কমিটির সদস্য ছিলেন। তাপর তিনি স্যুসিয়ালিস্ট পার্টিতে যোগ দেন এবং ১৯৪৮ সালে পার্টির যুগ্ম সম্পাদক নিযুক্ত হন এবং ১৯৫২ সাল পর্যন্ত সে পদে অধিষ্ঠীত ছিলেন। ১৯৫৫ সালে গোয়া মুক্তির জন্য সর্বপ্রথম যে সত্যাগ্রহী দল প্রেরিত হয়েছিল তিনি তার সভ্য ছিলেন সত্যাগ্রহ করার অপরাধে পর্তুগীজ সরকার তাকে ১০ বৎসর কারাদণ্ডে দণ্ডিত করেন। ১৯৫৭ সাল থেকে ১৯৬২ সাল পর্যন্ত তিনি লোকসভার সদস্য ছিলেন । তিনি ১৯৬৭ সনে পুনে মিউনিসিপাল কর্পোরেশনের মেয়র নির্বাচিত হন। তিনি বিভিন্ন বিষয়ে পুস্তক রচনা করেন। এক সময়ে তিনি লণ্ডনে ভারতীয় হাই কমিশনারের পদে ছিলেন :

তাঁর মৃত্যুতে এই সভা গভীর শোক প্রকাশ করছে এবং শোক সন্তপ্ত পরিবারবর্গের প্রতি গভীর সমবেদনা জ্ঞাপন করছে।

আমি মাননীয় সদস্য মহোদয়গণকে ২ (দু) মিনিট দাঁড়িয়ে মৌন পালন করে প্রয়াত নেতার স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করতে অনুরোধ করছি।

## ANNOUNCEMENT REGARDING ELECTION OF DEPUTY SPEAKER.

Hon'ble Members,

In pursuance of Rule 10 of the Rules of procedure and Conduct of Business in the Tripura Legislative Assembly I have decided to fix the 17th May, 1993 Monday at 11 A. M. as the date and time for election of the Deputy Speaker.

Necessary Notification in this respect is being issued separately.

## PANEL OF CHAIRMENS

Hon'ble Members,

In pursuance of Rule 11 of the Rules of Procedure and conduct of Business in the Tripura Legislative Assembly, I have formed a pannel of Chairmen with the following Members

for this current financial year to preside over the meeting of the Tripura Legislative Assembly in absence of me and the absence of the Deputy Speaker :—

NAME OF MEMBERS

1) Shri Bidya Chandra Deb Barma,
2) Shri Tapan Chakraborty,
3) Shri Samir Deb Sarkar.

Mr. Speaker :— Another name is to be included. But unfortunately our opposition Hon'ble Members could not furnish the name in time. So, one post remained vacant.

## MOTION FOR ELECTION OF MEMBERS TO ASSEMBLY COMMITTEES

Mr. Speaker :— Hon'ble Members,

Consequent upon the dissolution of the last Assembly all the Assembly Committees have automatically been disolved. As this is the first session after the General Election, in pursuance of Rule 202 (1) of the Rules of procedure & conduct of Business in the Tripura Legislative Assembly 5 (five) Elected Committees namely (1) Commitee on Public Accounts, (2) Committee on Estimates, (3) Committee on Public Undertakings, (4) Committee on welfare of Scheduled Tribes & (5) Committee on welfare of Scheduled Castes are to be Elected by the House for the period upto 31st March, 1994.

Now, I would request the Minister of parliamentary Affairs Deppt. to move a Motion in this regard to obtain consent of the House.

Shri Desharath Deb (Chief Minister] :— Mr. Speaker Sir, In pursuance of Rule 98 of the Rules of procedure and conduct of Business in the Tripura Legislative Assembly, I beg to move that " the House do proceed to elect eleven members in each of the Committee namely- (1] Committee on public

Accounts, (2) Committee on public Undertakings, (3) Committee on Estimates, (4) Committee on welfare of Scheduled Tribe and (5) Committee on Welfare of Scheduled Castes according to the principle of proportional representation by means of single transferable vote for the period upto 31st March, 1994, as required under Rule 202 (1) of the Rules of procedure and Conduct of Business in the Tripura Legislative Assembly.

Mr. Speaker :— Now, I am putting the Motion to vote.

The Motion before the House is that —

" The House do proceed to elect eleven Members in each of the Committee namely — (1) Committee on Public Accounts, (2) Committee on Public Undertakings, (3) Committee on Estimates, (4) Committee on Welfare of Scheduled Tribes and (5) Committee on Welfare of Scheduled Castes, according to the principle of proportional representation by means of single transferable vote for the period upto 31st March, 1994, as required under Rule 202 (1) of the Rules of Procedure & Conduct of Business in the Tripura Legislative Assembly".

( The Motion was adopted by the House )

Mr. Speaker :— Now I announce the Programme for conducting the Election of 5 ( five ) Elected Committees.

| | | |
|---|---|---|
| 1. | Date of Submission of Nomination paper | = 15.5.93 ( Saturday ) upto 2 P. M. |
| 2. | Date of Scrutiny of Nomination paper | = 15.5.93 ( Saturday at 3 P M. |
| 3. | Date of Withdrawal of Nomination paper | - 15.5.93 ( Saturday ) upto 5 P. M. |
| 4. | Date of Election, if necessary | 16 5.93 ( Sunday ) from 2 P. M. to 4 P. M |

**মি: স্পীকার :-** সভার পরবর্তী কার্য্যসূচী হলো ;- মাননীয় রাজ্যপাল মহোদয় এর ভাষনের উপর ধন্যবাদ সূচক প্রস্তাব উৎথাপন। এখন আমি মাননীয় মুখ্যসচেতক তথা স্বাস্থ্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী শ্রী কেশব মজুমদার মহোদয়কে আহ্বান করছি তাঁর প্রস্তাব উৎথাপন করার জন্য।

**শ্রী কেশব মজুমদার ( মন্ত্রী ) :-** Mr. Speaker Sir, I beg to move the following motion — " নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভায় কৃতজ্ঞতা ব্যক্ত হউক যে, —

১৪ই মে, ১৯৯৩ ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষন প্রদান করিতেছেন তার জন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ। "

**মি: স্পীকার :-** এই ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর যদি কোন সদস্য মহোদয় সংশোধনী প্রস্তাব আনতে চান, তবে আগামী ১৫ই মে, শনিবার, ১৯৯৩ ইং তারিখে বেলা ৩ ( তিন ) ঘটিকার মধ্যে বিধানসভা সচিবালয়ে তাহা পেশ করতে হবে।

**অধ্যক্ষ মহাশয় :-** এই সভা আগামী ১৭ই মে, সোমবার, ১৯৯৩ ইং তারিখ বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত মুলতবী রইল।

ANNEXURE— "A"

ADMITTED STARRED QUESTION NO -- 8.

Name of the member :- Shri Amal Mallik will be Hon'ble Minister-in-charge of the Social Education Department be pleased to state,

Minister-in-charge, Social Education Department, Minister Smti Kartik Kanya Debbarma.

প্রশ্ন

১। ইহা কি সত্য দক্ষিন জেলা মহিলা আশ্রমটি বিলোনীয়ার আই. সি. নগর এলাকায় স্থাপন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে ?

২। সত্য হলে এই আশ্রমের কাজ কতদূর অগ্রসর হয়েছে ?

১। হ্যাঁ।

২। "অর্থবরাদ্দ বিবেচনাধীন আছে"।

No of Admitted Question No :- 14
Name of the Member :- Shri Dipak Nag.

প্রশ্ন

Will the Hon'ble Minister in-Charge of the Forest Department be pleased to State :-

ইহা কি সত্য যে রাজ্যে সংরক্ষিত বনাঞ্চলে জন বসতি এলাকা ক্রমশঃ সম্প্রসারিত হচ্ছে ।
সত্য হইলে তা রোধ করার পরিকল্পনা সরকারের আছে কি, থাকিলে তার বিবরন ?

উত্তর

Minister-in-charge of the Forest Department :-
Shri Faijur Rahaman.

১ম প্রশ্নের উত্তর :- হ্যাঁ । রাজ্যের কিছু কিছু সংরক্ষিত বনাঞ্চলে বেআইনী দখল ক্রমশঃ সম্প্রসারিত হচ্ছে ।

২য় প্রশ্নের উত্তর :- হ্যাঁ ।

৩য় প্রশ্নের উত্তর :- ভারতীয় বন আইন ১৯ ২৭ ও সংস্লিষ্ট আইনে-বেআইনী দখল রোধের বিধান আছে এবং সেই অনুযায়ী প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হইয়া থাকে ।

ADMITTED STARRED
QUESTION NO. 15

Name of M. L. A. Shri Dipak Nag.
Will be Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to State :-

প্রশ্ন

১ । ইহা কি সত্য যে রাজ্যে অনেক ছাত্রাবাসের জন্য গৃহ নির্মানের কাজ শেষ হওয়ার পরও চালু করা হচ্ছে না,

২ । সত্য হইলে এবছর এসব ছাত্রাবাসগুলো চালু করা হবে কিনা,

৩ । না হলে তার কারন, এবং

৪ । ঐ ধরনের ছাত্রাবাসের সংখ্যা কত ?

উত্তর

১ । হ্যাঁ ।

২ । হ্যাঁ ।

৩। প্রশ্ন উঠে না।
৪। ১০ (দশ) টি।

1. No. of Admitted No. starred Question No.-20
2. Name of the Member :- Shri Ratimohan Jamatia.

Will the Hon'ble Minister in-charge of the Forest Department be pleased to State .-

১। বর্ত্তমানে রাজ্যে রাবার উৎপাদনের (লেটেক্স্) পরিমান কত,
২। প্রতি লিটার লেটেক্স্ এর সরকারী ক্রয়মুল্য কত,
৩। ঐ মূল্য আর বাড়ানো হবে কি ?

১ম প্রশ্নের উত্তর :— ১৯৯১-৯৩ইং সনে রাজ্যে রাবারের উৎপাদন ১, ৩০০. ০০ মেট্রিক টন।

২য় প্রশ্নের উত্তর :— রাবার ল্যাটক্স্ এর কোন সরকারী ক্রয় মূল্য নির্দ্ধারিত হয় নাই। তবে ফরেষ্ট করপোরেশন নিম্নলিখিত মুল্যে রাবার ল্যাটেক্স্ ক্রয় করিয়া থাকে।

১) ১৮% ডি, সি, আর, (ড্রাই রাবার কনটেন্ট) হইলে
দাম প্রতি লিটার ১.৬৫ টাকা
২) ৩৫% ডি. সি আর ( ড্রাই রাবার কনটেন্ট ) হইলে
দাম প্রতি লিটার ৫. ২০ টাকা

৩য় প্রশ্নের উত্তর :— ২য় প্রশ্নে বর্নিত মূল্য গত ১.৫.৯৩ ইং তারিখ হইতে প্রযোজ্য হইয়াছে। এখনই এই মূল্য বাড়ানোর প্রস্তাব নাই।

Name of M. L. A. Sri Rati Mohan Jamatia.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department by pleased to state :-

১। ইহা কি সত্য যে জোট সরকারের শাসনে দেওয়া শিক্ষা বিভাগের অনেক চাকুরীর অফার বামফ্রন্ট সরকার নানা অজুহাতে বাতিল করে দিয়েছেন,
২। সত্য হইলে এর কারণ কি কি ?
৩। এরূপ অফারের সংখ্যা কত ?

১। হ্যাঁ
২। পদ্ধতিগত ত্রুটির কারণে এই অফারগুলি বাতিলযোগ্য বলে বিবেচিত হয়।
৩। বর্তমান বামফ্রন্ট সরকার ক্ষমতাধীনকালে মোট ১৭৪টি অফার বাতিল করা হয়।

**Starred Question No. 28**
**Name of Member :— Shri Amal Mallik,**
**Will the Hon'ble Minister in-charge of the Tribal Welfare Department be pleased to state :—**

১। ইহা কি সত্য যে, রাজ্য সরকার বর্তমান এ, ডি, সি, কে ভাঙ্গার চিন্তাভাবনা করেছেন ?

১। সত্য হইলে ইহার কারন ?

উত্তর

১। না. ইহা সত্য নহে। এ, ডি, সি, কে ভাঙ্গার কোন চিন্তা ভাবনা সরকার করেনি।

২। প্রশ্ন উঠে না।

**Starred Question No. 37 Admitteed Starred Question No. 30.**
**Name of Member :- Shri Amal Mallik,**
**Will the Hon'ble Minister-in-charge of the Tribal welfare Department be pleased to state :-**

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, এস, টি, করপোরেশন এর মং ৪, ৪২ (চার কোটি বিয়াল্লিশ লক্ষ) টাকা ইণ্ডাষ্ট্রী হেডে রাজ্য সরকারের পি, এল, একাউন্ট এ নিয়ে রাখা হয়েছিল ?

২। ইহা কি সত্য যে, এখন পর্যন্ত সম্পুর্ণ টাকা ফেরত না দেওয়ার ফলে করপোরেশন এর কাজ ব্যাহত হচ্ছে ?

৩। যদি সত্য হয়ে থাকে তাহা হইলে সরকার উক্ত টাকা ফেরত দেওয়ার ব্যবস্থা করছেন কি না ?

৪। যদি ফেরত দেওয়ার ব্যবস্থা না করেন, তাহলে তার কারন কি ?

উত্তর

১। হ্যাঁ. ইহা সত্য। রাজ্য সরকারের শিল্প বিভাগে পি, এল. একাউন্টে উপজাতি উন্নয়ন করপোরেশনের ৪ কোটি ৪৫ লক্ষ টাকা ত্রিপুরাসরকারের নির্দেশমত রাখা হয়েছিল। ( টাকার অংক ৪ কোটি ৪২ লক্ষ টাকা নয় )।

২। না। উক্ত টাকা ফেরত না দেওয়ায় করপোরেশনের কাজ সরাসরি ভাবে বিঘ্নিত হয় নাই। তবে করপোরেশান কর্তৃক বিভিন্ন ব্যাংকে আমানতকৃত টাকা হটাৎ করে তুলে নেওয়ায় করপোরেশন লোন প্রকল্পের কাজ ত্বরান্বিত করার জন্য বিভিন্ন ব্যাংকের উপর সরাসরি চাপ সৃষ্টি করতে পারেন নাই।

৩। সরকার এই বিষয়ে সম্পুর্ণ অবগত আছেন বিধায় ইতিমধ্যেই ১কোটি টাকা ফেরত দেওয়ার ব্যবস্থা করিয়াছেন। বাকি টাকা ফেরত দেওয়ার জন্য সরকার উদ্যোগ নিচ্ছেন।

৪। প্রশ্ন উঠে না।

ANNEXURE—"B"

Starred Question No. :— 53
Name of Member :— Shri Arun Bhowmik
Admitted Unstarred Question No. :— 5
To be replied on :— 14.5.1993

Will the Hon'ble Minister-in-charge of the Scheduled Caste Welfare Department be pleased to State :—

| QUESTION | ANSWER |
|---|---|
| 1. Whether state Government has decided to implement Mandal Commission recommendation in Tripura in the interest of OBC ? | 1. No such decision has yet been taken. |
| 2. If not, when decision in the matter is expected to be taken ? | 1 The decision is likely to be taken as early as possible. |
| 3. What is the percentage of population of OBC in Tripura ? | 3. OBC Communities have not yet been identified. As such the percentage is not known at present. |
| 4. Which communities fall in the catagory of OBC ? | 4. The issue is still under examination and yet to be identified. |
| 5. In which fields reservation for OBC is contemplated and what would be the percentage of such reservation ? | 5. Not yet decided. |

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA

**The Assembly met in the Assembly House, Agartala on 17th May· 1993 Monday at 11.A.M.**

## PRESENT

**Sri Bimal Sinha, Speaker in the Chair, the Chief Minister, the Dy. Speaker 10 ( Ten ) Ministers and 4 (Four) Ministers of State and 41 ( Fourty One Members.**

## ELECTION OF THE DEPUTY SPEAKER

Mr. Speaker :-- Now, the business before the House is Election of the Deputy Speaker.

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, আজ ১৭ই মে, সোমবার ১৯৯৩ ইং উপাধ্যক্ষ নির্বাচনের দিন ধার্য করা হয়েছে। এই নির্বাচনের জন্য আমি একটি মাত্র বৈধ মনোনয়ন পত্র পাইয়াছি। মনোনয়ন পত্রটি বিধায়ক শ্রী নিরঞ্জন দেববর্মার মহোদয়ের পক্ষে প্রস্তাবক মাননীয় মন্ত্রী কেশব মজুমদার মহোদয় এবং সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রী বিধুভূষণ মালাকার মহোদয়।

যেহেতু একটি মাত্র বৈধ মনোনয়ন পত্র পাওয়া গিয়াছে এবং অপর কোন প্রার্থী নাই, অতএব আমি ঘোষণা করছি যে, মাননীয় সদস্য শ্রী নিরঞ্জন দেববর্মা মহোদয় ত্রিপুরা বিধানসভার উপাধ্যক্ষ রূপে নির্বাচিত হলেন।

এখন আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে তাহার আসন গ্রহন করার জন্য অনুরোধ করছি।

এবং মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে সংক্ষিপ্ত ভাষণ রাখার জন্য অনুরোধ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় অধ্যক্ষ মহোদয় এবং মাননীয় সদস্য বৃন্দ, আমি প্রথমে আমার আন্তরিক অভিনন্দন জানাই। আপনারা যখন আমাকে বিধান সভার উপাধ্যক্ষের দায়িত্ব অর্পণ করেছেন, সেই দায়িত্ব আমাকে গ্রহণ করিতেই হইবে। মাননীয় সদস্য বৃন্দ আমি প্রথমেই বলতে চাই আমাদের এই ত্রিপুরা রাজ্য অর্থনৈতিক দিক থেকে অনগ্রসর। আমাদের ভারতবর্ষের চিত্রও একেই অবস্থা, বিশ্ব ব্যাংক থেকে ঋণ দিয়ে চলিতেছে। আমাদের ভারতবর্ষের অর্থনৈতিক ও রাজনৈতিক এখন সংকটের মুখে।

এটাকে আমরা সবাই একত্রিত ভাবে, হাউসের সবার সহযোগীতা নিয়ে আমরা যাতে মোকাবিলা করতে পারি, আগামী দিনে এক সুখী এবং সমৃদ্ধ ভারত গড়ে তুলতে পারি, এই আকাঙ্খা রেখে আমার তরফ থেকে সবাইকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীদশরথ দেব** ( মুখ্যমন্ত্রী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীনিরঞ্জন দেববর্মা মহোদয় বিনা প্রতিদ্বন্দ্বিতায় উপাধ্যক্ষ নির্বাচিত হওয়ায়, আমি আমার তরফ থেকে এবং দলের তরফ থেকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। সংসদীয় পদ্ধতি অনুযায়ী যে ভাবে উপাধ্যক্ষ নির্বাচিত হওয়ার কথা, তা হওয়াতে এই হাউসের সবাই তাঁকে অভিনন্দন জানাবেন বলে আমি আশা রাখি এবং তিনি গণতান্ত্রিক রীতি নীতি ও সংসদীয় ব্যবস্থাপনা মেনে নিয়ে এই সভা পরিচালনা করবেন বলেই আমি বিশ্বাস রাখি। তাই, তিনি উপাধ্যক্ষ নির্বাচিত হওয়ায়, আমি তাঁকে আমার হার্দিক অভিনন্দন জানাচ্ছি।

**শ্রীসমীররঞ্জন বর্মন** ( বিশালগড় ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য নিরঞ্জন দেববর্মা মহোদয় এই সভার উপাধ্যক্ষ নির্বাচিত হওয়ায় আমি আমার তরফ থেকে এবং আমার দলের তরফ থেকে আন্তরিক অভিনন্দন জানাই। আমি এও আশা করব যে উনি উপাধ্যক্ষ হিসাবে এই সভার পরিচালনার ক্ষেত্রে যে গণতান্ত্রিক ও সংসদীয় রীতি নীতি আছে, তা মাথায় রেখে তিনি বিরোধী দলের প্রতি সুবিচার করবেন। কারণ, উনি এর আগেও এই সভারই একজন মাননীয় সদস্য ছিলেন এবং সভার সদস্য থাকা কালে যে অভিজ্ঞতা অর্জন করেছেন, তারই ভিত্তিতে উপাধ্যক্ষ হিসাবে সঠিক ভাবে সংসদীয় রীতি নীতির প্রতি আস্থা রেখে এই সভা পরিচালনা করবেন এবং এই বিশ্বাস রেখেই উনার সফলতা কামনা করে উনাকে আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীরতিমোহন জমাতিয়া** (বাগমা) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে বিনা প্রতিদ্বন্দ্বিতায় মাননীয় সদস্য শ্রীনিরঞ্জন দেববর্মা মহোদয় এই সভার উপাধ্যক্ষ নির্বাচিত হওয়াই আমি আমার পক্ষ থেকে এবং আমার দলের পক্ষ থেকে তাঁকে আন্তরিক অভিনন্দন জানাই। আমি আশা করবো যে সংসদীয় গণতন্ত্রের যে রীতি নীতি আছে, তা মেনে বিরোধী সদস্যদের প্রতি সুবিচার করবেন। আমরা এও জানি যে উনি এই হাউসের দীর্ঘদিন সদস্য ছিলেন, অবশ্য মধ্যে ১০ বছর ছিলেন না। কাজেই দীর্ঘদিন সদস্য থাকায়, তিনি যে অভিজ্ঞতা লাভ করেছেন, সেই অভিজ্ঞতার ভিত্তিতেই তিনি বিরোধী-দের প্রতি সুবিচার করবেন এই আশা আমরা রাখতে পারি এবং সভা পরিচালনা করতে গিয়ে যদিও কখনও কোন সমস্যায় পড়েন, সেই সমস্যার সমাধানের জন্য প্রয়োজনে আমরা তাঁকে সাহায্য দিতে পারি, যদি তিনি আমাদের কাছে সেই সাহায্য চান। এই আশ্বাস আমরা তাঁকে দিতে পারি। সর্বশেষে, উনার সফলতা কামনা করে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ স্পীকার** :- এখন, সভার সামনে কার্য্যসূচী হল — প্রশ্ন উত্তর পর্ব।

আজকের কার্যসূচীতে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্য-

গণের নামের পাশে উল্লেখ করা হয়েছে। আমি পর্য্যায়ক্রমে সদস্যদের নাম ডাকিলে, তিনি তাঁর নামের পাশে উল্লেখিত যে কোন নাম্বার জানাইলে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় তার উত্তর প্রদান করবেন। শ্রীপ্রশান্ত দেববর্মা।

**শ্রীপ্রশান্ত দেববর্মা** (সালেমা) :— মিঃ স্পীকার, স্যার, স্টার্ড কোয়েশান নাম্বার ১।

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী)** :— স্যার, স্টার্ড কোয়েশ্চান নাম্বার ১।

প্রশ্ন

১) ত্রিপুরা রাজ্যের বিধায়কদের জনসংযোগের সুবিধার্থে সরকারী খরচে সদস্যদের বাস-ভবনে টেলিফোন চালু করার কোন পরিকল্পনা আছে কি ?

২) যদি থাকে, তবে কবে থেকে তা কার্যকরী হবে ?

উত্তর

১) অপাততঃ এই রকম কোন পরিকল্পনা সরকারের নাই।

২) প্রথম প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে দ্বিতীয় প্রশ্ন উঠে না।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক।

**শ্রীঅমল মল্লিক** (বিলোনীয়া) :— মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চন নং ৫। পাবলিক ওয়ার্কস ডির্পাটমেণ্ট।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ৫।

প্রশ্ন

১) ইহা কি সত্য যে প্রয়োজনীয় আথিক মঞ্জুরী থাকা সত্বেও শান্তির বাজার ডিভিশনের অধীন-

(ক) রাজনগর বিলোনীয়া থেকে বেয়াব লুঙ্গা রাস্তা,

(খ) বি, বি, রোড ভায়া বীরেন্দ্র বিশ্বাস দাসপাড়া রাস্তা,

(গ) ইউ. এস, রোড টু লাউগাং ভায়া রাইমোহন মিত্র পাড়া রাস্তার কাজ এখনও হাতে নেওয়া হয়নি এবং

২] না হয়ে থাকলে কবে নাগাদ উক্ত রাস্তার কাজ আরম্ভ করা হবে বলে আশা করা যায় ?

উত্তর

১] রাস্তার কাজ এখনও হাতে নেওয়া হয় নি।

গ] হাতে নেওয়া হয়েছে।

২] [ক] ও [খ] রাস্তার কাজ বর্তমান পরিস্থিতিতে হাতে নেওয়া হবে।

৩নং এর কাজ ইতি মধ্যেই হাতে নেওয়া হয়েছে।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য শ্রীদীপক নাগ।

**শ্রীদীপক নাগ** [মজলিশপুর] :— মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ১২।

পাবলিক ওয়ার্কস ডিপার্টমেণ্ট

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** [মন্ত্রী] : — মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চন

**প্রশ্ন**

১). বর্তমান ৯৩-৯৪ ইং অর্থ বছরে পূর্ত্ত দপ্তরের অধীনে ফর্ম ১১তে বেকারদের ঠিকেদারী কাজ দেওয়ার পরিকল্পনা আছে কি ?

২). থাকিলে তার নিয়ম নীতি কি এবং

৩). কোন কোন কাজগুলোকে এই কর্মসূচীর আওতায় আনা হবে ?

**উত্তর**

১). আছে।

২). এখনও নির্ধারিত হয় নাই।

৩). ২ নং এর প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

**শ্রীমাখনলাল চক্রবর্ত্তী** ( কল্যানপুর ) :— সাপ্লিমেণ্টারী স্যার, এই যে প্রশ্ন মাননীয় বিরোধী দলের সদস্য এনেছেন, আমার কথা হলো বিগত পাঁচ বছরের এই পূর্ত্ত দপ্তর ফর্ম ১১ এর কাজের নামে লক্ষ লক্ষ টাকা কাজ না করে ওরা আত্মসাত করেছে এবং বিগত দশ বছরের মধ্যে বামফ্রণ্ট সরকার যে সমস্ত কাজ করেছিল সেগুলিকে ধ্বংস করেছে এটা মাননীয় মন্ত্রী মহোদয় তদন্ত করে দেখবেন কিনা ?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** ( মন্ত্রী ) :— মাননীয় স্পীকার স্যার, আমার কাছে অনেক অভিযোগ আছে, আমরা তদন্ত শুরু করেছি, তদন্ত রিপোর্ট তিনটি পর্য্যায়ে হবে এবং সেই রিপোর্টে যারা দোষী প্রমানিত হবে তাদের শাস্তির ব্যবস্থা করা হবে।

**শ্রীভুদেব ভট্টাচার্য্য** ( ফটিকরায় ) : — সাপ্লিমেণ্টারী স্যার, এই প্রশ্নের পরিপ্রেক্ষিতে বলছি যে উত্তর ত্রিপুরার গঙ্গানগর ডিভিশনে ইতিপূর্বে ফর্ম ১১ এর কাজের নাম করে প্রায় ৫ লক্ষ টাকার ভূয়া বিল করে টাকা লুঠ করে নিয়েছে। এই সম্পর্কে কোন তথ্য, কোন রিপোর্ট মাননীয় মন্ত্রী মহোদয়ের নিকট আছে কিনা ?

**শ্রীভুদেব ভট্টাচার্য্য** ( ফটিকরায় ) :— ইতি পূর্বে একজন মন্ত্রীর অনুরোধে প্রায় ৫ লক্ষ টাকার অবৈধ বিল করে নিয়ে আসা হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, এই ধরনের কোন তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা। যদি থাকে, তাহলে তদন্ত করে দেখা হবে কিনা, এবং শাস্তি দেওয়া হবে কিনা ?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার :—** ( মন্ত্রী ) মিঃ স্পীকার স্যার, আমি আগেই বলেছি, অনেক অভিযোগ আমাদের কাছে এসেছে। আমরা সেগুলি তদন্ত করে দেখছি। তদন্তের পর যেগুলি সত্য প্রমানিত হবে সেগুলির বিরুদ্ধে শাস্তি নেওয়া হবে।

**শ্রীসমীর দেব সরকার :—** ( খোয়াই ) মিঃ স্পীকার স্যার, খোয়াই বিভাগের পি, ডাব্লু, ডি, ডিভিশান টু'তে গত বিধানসভা নির্বাচনের আগে এক নাগাড়ে ফ্রম ১১ তে লক্ষাধিক টাকা কংগ্রেস এম, এল, এর হাতে তুলে দেওয়া হয়েছিল, এ তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা। যদি না থাকে তাহলে যাচাই করে দেখা হবে কিনা, এবং দোষী ব্যক্তির শাস্তি দেওয়া হবে কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার :—** ( মন্ত্রী ) মিঃ স্পীকার, স্যার, সব তথ্য আমাদের হাতে নেই। আমি আগেই বলেছি, যে সব অভিযোগ আমাদের হাতে এসেছে সেগুলি তদন্ত করা হচ্ছে। তদন্তের কাজ এখনও শেষ হয় নি, আরো চলবে। তদন্ত শেষে সত্য প্রমানিত হলে দোষী ব্যক্তিকে অবশ্যই শাস্তি দেওয়া হবে। মাননীয় সদস্যের কাছে যদি সুনির্দ্দিষ্ট অভিযোগ থাকে, তাহলে আমাকে দিতে পারেন। আমি অবশ্যই তদন্ত করে দেখব।

**শ্রীমাধব সাহা :—** ( মাতাবাড়ী ) সাপ্লিমেণ্টারী স্যার, আমাদের উদয়পুর বিভাগের বিভিন্ন অফিসের অফিসাররা এখনও পুরান মন্ত্রীদের দেওয়া ফ্রম ১১তে কাজগুলি করাচ্ছেন। আমার কাছে সুনির্দ্দিষ্ট অভিযোগ আছে, পাবলিক হেলথ ডিপার্টমেণ্টের অফিসাররা এখনও সে সব কাজ করাচ্ছেন এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা ? যদি জানা থাকে, তাহলে এগুলি তদন্ত করে দেখা হবে কিনা ?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** ( মন্ত্রী ) **:—** মিঃ স্পীকার, স্যার, এই দপ্তরের দায়িত্ব নিয়ে বিভিন্ন কাগজ পত্র দেখে আমি জানতে পেরেছি, সরকার ফর্ম ১১তে কনসার্ন এবং এম. এল. এ. রা কাজ দিতে পারবেন এ রকম সিদ্ধান্ত নিয়েছিলেন। তবে কারা কত কাজ দিয়েছিলেন সে তথ্য আমার কাছে নেই। এটা তদন্ত করে দেখা হবে।

**মিঃ স্পীকার :—** **শ্রীসমীর দেব সরকার।**

**শ্রীসমীর দেব সরকার** ( খোয়াই ) **:—**অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং — ১৮।

**মিঃ স্পীকার :—** অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং — ১৮।

**শ্রীদশরথ দেব** ( মুখ্যমন্ত্রী ) **:—** মিঃ স্পীকার, স্যার, অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং ১৮।

**প্রশ্ন**

১। বর্তমানে রাজ্যে বাংলাদেশ থেকে অনুপ্রবেশের সংখ্যা ( ৩১শে মার্চ, ১৯৯৩ পর্যন্ত ) কত দাঁড়িয়েছে,।

২। ১৯৮৮–১৯৯৩ এর ৩১শে মার্চ পর্যন্ত কতজন বাংলাদেশী এই রাজ্যে অনুপ্রবেশ করেছে,

৩। অনুপ্রবেশ বন্ধে রাজ্যে সরকার কি কি ব্যবস্থা গ্রহন করার জন্য চিন্তা করছেন ?

উত্তর

১। সুদীর্ঘ ত্রিপুরা-বাংলাদেশ সীমান্ত অতিক্রম করে গুপ্তভাবে কতজন বাংলাদেশী ৩১শে মার্চ, ১৯৯৩ ইং পর্যন্ত ত্রিপুরায় অনুপ্রবেশ করেছে তার সঠিক সংখ্যা নির্ধারণ করা বিভিন্ন কারণে সম্ভব হচ্ছে না।

২। নির্দিষ্টভাবে ১৯৮৮ ইং হইতে ১৯৯৩ ইং সনের ৩১শে মার্চ পর্যন্ত কতজন বাংলাদেশী নাগরিক ত্রিপুরায় অনুপ্রবেশ করেছে তা উপরিউক্ত কারনে বলা সম্ভব হচ্ছে না। তবে বিভিন্ন তথ্যের ভিত্তিতে দেখা যায় যে এই সময়ের মধ্যে মোট ৩৭,৩৫২ জন বাংলাদেশী অনুপ্রবেশকারীকে সনাক্ত করে তাদের নিজ দেশে পাঠানো হয়েছে।

৩। ত্রিপুরা-বাংলাদেশ সীমান্ত সরকার এবং সীমান্ত দিয়ে অনুপ্রবেশ রোধের পুরো দায়িত্ব কেন্দ্রীয় সরকার বি. এস. এফ. এর উপর অর্পণ করেছেন। সীমান্ত সুরক্ষার জন্য ১৪ ব্যাটালিয়ন বি. এস. এফ, বর্ত্তমানে ত্রিপুরায় মোতায়েন আছে। তাহারা ১১৭টি সীমান্ত চৌকী স্থাপন করে সদা সতর্ক প্রহরায় নিযুক্ত। তাছাড়া ৬৭টি ওয়াচ টাওয়ার সীমান্ত বরাবর স্থাপন করে অনুপ্রবেশ-কারীদের লক্ষ রাখা হয়েছে। রাজ্য সরকার মোবাইল টাস্ক ফোর্স বাহিনী ও পুলিশের টহল জোরদার করে রাজ্যের অভ্যন্তরে যে সমস্ত বাংলাদেশী নাগরিক গুপ্তভাবে রাজ্যে বসবাস করছে তাদের সনাক্ত করে বাংলাদেশ ফেরত পাঠাবার ব্যবস্থা করেছেন। এতৎসত্ত্বেও বাংলাদেশী নাগরিকের গুপ্তভাবে অনুপ্রবেশ বন্ধ করা এখনও সম্ভব হয় নাই। উপরন্তু রাজ্যে প্রবেশ করার পর ভাষাগত, ধর্ম্মীয় ও সামাজিক সাদৃশ্যের জন্য অনুপ্রবেশকারীদের সনাক্তকরণ খুবই দূরূহ ব্যাপার হয়ে দাঁড়িয়েছে।

শ্রীসমীর দেব সরকার :— সাপ্লিমেণ্টারী স্যার, ইতিমধ্যে আমরা লক্ষ্য করেছি বাংলাদেশী নাগরিকেরা সারা বছরই এই রাজ্য অনুপ্রবেশ করছে। এম টি এফ নিজেরাই বলছে এই সমস্ত বাংলাদেশী নাগরিকেরা এ রাজ্যে গ্রামাঞ্চলে অনুপ্রবেশ করে পঞ্চায়েত ফেমিলী রেজিষ্টারে নাম তুলছে। বিশেষ করে এবং নির্বাচনের সময় আমরা দেখেছি রাজনৈতিক নেতাদের ছত্রছায়ার তাদেরকে ভোটারলিষ্টে নাম অন্তর্ভুক্ত করা হয়েছে। এ ব্যাপারে আমরা প্রতিবাদও করেছি। এ ব্যাপার সুনির্দ্দিষ্ট একটা তথ্য আমি দিতে পারি — খোয়াই শহরের কাছাকাছি একটা জায়গায়

এক শতাধিক বাংলাদেশী নাগরিককে দুই বছর আগে ভোটার লিষ্টে নাম অন্তর্ভুক্ত করা হয়েছে এবং পঞ্চায়েত রেজিষ্টারেও নাম অন্তর্ভুক্ত করার জন্য চেষ্টা করা হয়েছিল। আমাদের আপত্তি সত্বেও তারা বিধান সভার নির্বাচনে ভোট দিয়েছে। কাজেই যে সমস্ত বাংলাদেশী নাগরিকদের নাম পঞ্চায়েত এবং ভোটার লিষ্টে অন্তর্ভুক্ত করা হয়েছে সরকার এ ব্যাপারে উপযুক্ত আইনানুগ ব্যবস্থা নেবেন কিনা মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, এটা ঠিক যে বিগত জোট সরকারের আমলে নির্বাচিত পঞ্চায়েত কমিটি গুলিকে ভেঙ্গে দিয়ে নিজেদের রাজনৈতিক সমর্থকদের নিয়ে উন্নয়ন কমিটি গঠন করা হয়েছিল। বামফ্রন্ট সরকারের আমলে নিয়ম ছিল যারা নূতন করে অনুপ্রবেশ করবে তারা যেন পঞ্চায়েত ফেমিলী রেজিষ্টার, রেশন কার্ড ইত্যাদিতে নাম তুলতে না পারে সে ব্যাপারে সতর্ক দৃষ্টি রাখবে। মাঝখানে নির্বাচিত কমিটি না থাকার ফলে সে দিকে দৃষ্টি রাখা সম্ভব হয় নি। বাংলাদেশী নাগরিকরা এ রাজ্যে ভোটার লিষ্টে নাম তুলেছে, পঞ্চায়েত রেজিষ্টারেও নাম তুলেছে এ অভিযোগ কাছে আছে। এ ব্যাপারে সুনির্দিষ্ট অভিযোগ থাকলে আমরা এ সম্পর্কে ব্যবস্থা নেব।

**শ্রী খগেন্দ্র জমাতিয়া ( কৃষ্ণপুর ) :—** সাপ্লিমেণ্টারী স্যার, আমরা কিছুদিন আগে পত্রিকায় এবং সংবাদেও শুনেছি যে ত্রিপুরা রাজ্যের ৯০ কি. মি. সীমান্ত এলাকায় তার কাটার বেড়া দেওয়া হয়েছে এবং এ ব্যাপারে বি. এস. এফ—এরও বিবৃতি ছিল, এটা ঠিক কিনা ? তদুপর ভবিষ্যতে আরও শক্ত ভাবে বাংলাদেশী অনুপ্রবেশকারীদের প্রতিরোধের জন্য আগে যে সমস্ত কর্মসূচীগুলি ছিল এ গুলি কার্য্যকরী করবেন কিনা মাননীয় মন্ত্রী মহোদয় এ তথ্য জানাবেন কি ?

**শ্রী দশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, সীমান্ত এলাকায় কাটা তারের বেড়া দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকারের একটা পরিকল্পনা আছে এবং রাজ্য সরকারও এ ব্যাপারে অনুমোদন করেছে এবং এর অর্থ বহন করবেন কেন্দ্রীয় সরকার। কিন্তু শুধু মাত্র কাটা তারের বেড়া দিয়েই অনুপ্রবেশ রোধ করা যাবে না, আরও কিছু ব্যবস্থা গ্রহন করার দরকার আছে। রাজ্য সরকারের অনুরোধ কেন্দ্রীয় সরকার সীমান্ত অঞ্চলে বসবাসকারী ভারতীয় নাগরিকদের পরিচয় পত্র প্রদানের সিদ্ধান্ত গ্রহন করেছেন। কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় রাজ্য সরকার ধাপে ধাপে এই পরিকল্পনা রূপায়িত করবেন। সীমান্ত এলাকায় যারা বসবাস করছেন তাদেরকে আইডেনটিটি কার্ড দেওয়া হবে। যারা এই আইডেনটিটি কার্ড দেখাতে পারবে না তাদেরকে বাংলাদেশী হিসেবে চিহ্নিত করা হয়। যারা অনুপ্রবেশ করছে ভাষাগত, ধর্মীয় ও সামাজিক সাদৃশ্যের জন্য বাংলাদেশীদেরকে ত্রিপুরা বাসী থেকে আলাদা করে নির্ণয় করা কঠিন হয়ে পড়ে। যদি পরিচয় পত্র দেওয়া তাহলে বাংলাদেশীদের নির্ণয় করা সহজ হবে।

**শ্রীউমেশ নাথ** (কদমতলা) :— সাপ্লিমেণ্টারী স্যার, বাংলাদেশী যারা অনুপ্রবেশ করেছেন তাদের মধ্যে কি হিন্দুই অনুপ্রবেশ করেছেন নাকি হিন্দু ছাড়া মুসলমান কিছু সংখ্যক প্রবেশ করেছেন বা অন্যান্য ধর্মের কত সংখ্যক লোক অনুপ্রবেশ করেছেন। তবে আমার এখানে প্রশ্ন হচ্ছে মুসলমান যদি অনুপ্রবেশ করে থাকেন তাহলে তার সংখ্যা কত ? মাননীয় মুখ্যমন্ত্রী অনুগ্রহ করে জানাবেন কি ?

**শ্রীদশরথ দেব** :— (মুখ্যমন্ত্রী) অনারেবল স্পীকার স্যার, আমি আগেই বলেছি, এই দীর্ঘ একটা এলাকায় কতজন বাংলাদেশী অনুপ্রবেশ করেছে এটা নির্ণয় করা সরকারের পক্ষে এখনও সম্ভব হয় নি। এটা চেষ্টা করা হবে নির্ণয় করার জন্য এবং তখনই বুঝা যাবে কতজন হিন্দু, কতজন মুসলমান এবং কতজন অন্য ধর্মের। এটা সঠিক হিসাব না থাকায় বলা কঠিন।

**শ্রীঅমল মল্লিক** (বিলোনিয়া) :— সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে বলেছেন যারা অনুপ্রবেশ করে অনুপ্রবেশকারীদের ভাষা, ধর্ম, কৃষ্টি দেশের সঙ্গে মিল কাজেই সঙ্গে সঙ্গে তাদের চিহ্নিত করা যায় না কাজেই কত জন এসেছে এটা বলা সম্ভব নয়। তৎসঙ্গে উনি বলেছেন যে ৩৭ হাজারের উপর অনুপ্রবেশকারীকে ফেরৎ পাঠানো হয়েছে। আবার বলেছেন যে বিগত জোট সরকারের আমলে অনেকে রেশন কার্ড নিয়েছে, অনেকের পঞ্চায়েত লিস্টে নাম তোলা হয়েছে, ঠিকানা দেওয়া হয়েছে রেজিষ্টারে উঠেছে। এই সমস্ত খতিয়ে দেখে সুনির্দিষ্ট ভাবে কতজন বাংলাদেশী নাগরিককে পঞ্চায়েত রেজিষ্টার করা হয়েছে এবং সিটিজেনশিপ দেওয়া হয়েছে, বি এস, এফের শুধু দায়িত্ব নয় অনুপ্রবেশ রোধ করা ত্রিপুরা রাজ্য সরকারের এম, টি. এফকে আরও শক্তিশালী করে এই অনুপ্রবেশকারীর জন্য যে দুশ্চিন্তা সেটা রোধ করার জন্য. প্রয়োজনীয় পদক্ষেপ নেবেন কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীদশরথ দেব** (মুখ্যমন্ত্রী) : অনারেবল স্পীকার স্যার, সেটা এখানে বলা হয়েছে। যা ফেরৎ দেওয়া হয়েছে তার একটা হিসাব দেওয়া হয়েছে। কতজন এসেছে তার হিসাব নেই কাজেই এই সমস্ত জিনিষগুলি খতিয়ে দেখার জন্য একটা বিশেষ ব্যবস্থা গ্রহন করা হবে যাতে অনুপ্রবেশ বন্ধ করা যায়. অবাধভাবে এখানে আসতে না পারে. ভোটার লিস্টে নাম উঠাতে না পারে এবং সিটিজেনশীপ কার্ড না করতে পারে। তবে ভারত সরকারের যত আইন আছে সেগুলি যাতে শক্ত ভাবে প্রয়োগ করা যায় তার জন্য চেষ্টা করছি।

**শ্রীসুবল রুদ্র** (সোনামূড়া) :— সাপ্লিমেণ্টারী স্যার. মাননীয় অমল মল্লিক বলেছেন স্পেসিফিক কেইস নেই। আমার হাতে স্পেসিফিক কেস্ আছে এবং এটা পত্র-পত্রিকায়ও বের হয়েছে সাব্রুম বিভাগের চিহ্নিত অনুপ্রবেশকারী মন্টু দেব, তাকে পি. সি. সির সদস্য হিসাবেও মনোনীত করেছেন। আজীবন কংগ্রেস নেতা প্রাক্তন বিধায়ক অঙ্গু মগ তার বিরুদ্ধে অভিযোগ করেছেন বাংলাদেশী বলে। তিনি নির্বাচনে কংগ্রেসের হয়ে দাঁড়িয়েছিলেন। সাব্রুমে তিনি বাংলার মন্টু বলে পরিচিত। তার

এই পরিচয় পত্র ক্যানসেল করে তাকে বাংলাদেশে পাঠাবার ব্যবস্থা করবেন কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :—** অনারাবল স্পীকার স্যার, একটা সীমান্ত এলাকায় এই ধরনের ঘটনা ঘটতে পারে কাজেই স্পেসিফিক ঘটনা যদি আমার কাছে উপস্থিত করা হয় তাহলে তদন্ত করে আইন অনুযায়ী ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রীসমীর দেব সরকার :—** সাপ্লিমেণ্টারী স্যার, এক সময়ে আমরা শুনেছিলাম এম, টি, এফ তুলে দেওয়া হয়েছে কিন্তু আলোচনায় শুনলাম যে এম, টি, এফ আবার সক্রিয় হয়েছে। কাজেই আমি জানতে চাই এই অনুপ্রবেশ রোধ করার জন্য এই এম, টি, এফকে আরও বেশী সক্রিয় করে এবং কেন্দ্রীয় সরকারের আরও বেশী সাহার্য্য নিয়ে সারা ত্রিপুরায় বিচ্ছিন্ন বর্ডার এলাকা চালু করার জন্য রাজ্য সরকার নূতন ভাবে চিন্তা করবেন কিনা বা কোন প্রস্তাব রাখবেন কিনা ?

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, কেন্দ্রীয় সরকারের একটা স্কীম আছে সীমান্ত বরাবর জীফেব্‌ল রোড তৈরী করা। রাজ্য সরকারও এই ব্যাপারে উদ্যোগ নিচ্ছে। কেন্দ্রীয় সরকার যদি টাকার ব্যবস্থা করে তখনই এইটা করা সম্ভব হবে। রাজ্য সরকারের পক্ষে সম্ভব না। মূল দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের, এবং কেন্দ্রীয় সরকার নীতিগতভাবে এ ব্যাপারে স্বীকৃত। কাজেই কাজটা কার্যকরী করার ব্যাপারে আমাদের সবাইকে উদ্যোগ নিতে হবে।

**শ্রীলেনপ্রসাদ মলসই ( কাঞ্চনপুর ) :—** সাপ্লিমেণ্টারী স্যার, বাংলাদেশ থেকে আগত যাদেরকে বেআইনীভাবে রেশন কার্ড দেওয়া হয়েছে তাদেরকে চিহ্নিত করে অতি সত্বর তাদের রেশন কার্ড বাতিল করা সম্পর্কে সরকার কি চিন্তাভাবনা করেছেন ? এইটা বাতিল করবেন কিনা ?

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, যাদের ফেরৎ দেওয়া হয়েছে ওদেরত ফেরৎ দেওয়া হয়েছেই। এরা ফিরে এসেছে কিনা এইটা চিহ্নিত না হওয়ার আগে পর্যন্ত তার কার্ড বাতিল করার প্রশ্ন উঠে না। কাজেই এইটা ভাল করে তদন্তের মধ্যে যদি ধরা পড়ে নিশ্চয়ই এইটা বাতিল হবে।

**শ্রী মাখন চক্রবর্ত্তী ( কল্যানপুর ) :—** স্যার, আমার সাপ্লিমেণ্টারী হল, আমরা লক্ষ্য করেছিলাম জোট সরকারের আমলে ভিকটিমাইজ্‌ডদের চাকরী দেওয়ার নাম করে একটা কমিটি গঠন করা হয়েছিল এবং সেই কমিটির চেয়ারম্যান মনে হয় মাননীয় বিধায়ক অমল মল্লিক ছিলেন এবং আমরা দেখেছি ভিকটিমাইজড নাম দিয়ে খণ্ডল এলাকার শিক্ষক, তারা চাকরী করতেন, তার আত্মীয়-স্বজনকে এনে এখানে ভিকটিমাইজ্‌ড হিসাবে চাকরী দিয়েছেন। সেগুলি আমরা আগেও বিধান-সভায় বলেছি, তথ্যও দিয়েছি, নাম ধামও দিয়েছি। সেগুলির ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কোন ব্যবস্থা করবেন কিনা ?

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :—** মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য বলেছেন আগে বিধানসভায় তথ্য উপস্থিত করেছেন, এখন আমাদের কাছে নতুন করে দিলে ভাল হয়, কারণ আগে ৫ বৎসরে কি তথ্য দিয়েছেন এইটা খতিয়ে দেখতে সময় লাগবে। মাননীয় সদস্য যদি আমাদের হতে নতুন করে তথ্য দেন তাহলে সেটা তদন্তের দায়িত্ব নিতে পারি।

**শ্রীঅমল মল্লিক :—** স্যার, মাননীয় প্রবীন সদস্য মাখনবাবু যেটা বলেছেন যে বাংলাদেশ থেকে আমার আত্মীয় স্বজনকে ভিক্‌টিমাইজ্‌ড হিসাবে চাকুরী দিয়েছি, উনার কাছে তথ্য প্রমান আছে। আমার আত্মীয়কে চাকরী দেওয়া হয়েছে উনি তথ্য প্রমান দিয়ে হাউসকে অবহিত করার জন্য সেই ব্যবস্থা উনি করুন এবং হাউসের লিডারের হাতকে শক্ত করুন। সেজন্য আমি নিজে দায়িত্ব নিয়ে বলছি। উনি বিরোধী দলে ছিলেন অনেক কথাই বলেছেন, সেটা কতটুকু ঠিক ছিল কি ছিলনা এখন বোঝা যাবে, সেটা প্রমান করার দায়িত্ব মাননীয় সদস্যের এবং মাননীয় লিডার অফ দি হাউসের।

**মিঃ স্পীকার :—** এইটা ত কোন সাপ্লিমেন্টারী হয়না।

**শ্রীমতিলাল সাহা ( কমলাসাগর ):—** মাননীয় স্পীকার স্যার, ৭১এর ২৫শে মার্চের পর ত্রিপুরা রাজ্যে যারা যারা অনুপ্রবেশ করেছেন সেই সংখ্যা মাননীয় মন্ত্রীর কাছে আছে কিনা তার বৎসর ভিত্তিক হিসাব এবং যারা যারা এসেছেন তাদেরকে পাঠানোর কি কি ব্যবস্থা করেছেন অথবা কি কি ব্যবস্থা গ্রহণ করবেন এবং কত দিনের মধ্যে করবেন মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা? আমাদের এইখানে আলোচনা হয়েছে বাংলাদেশ থেকে অনুপ্রবেশ হচ্ছে। এইটা অস্বীকার করে লাভ নেই যেকোন দলই থাকুক এইটা বন্ধ করা কষ্টকর কাজ তবুও অনুপ্রবেশ যাতে বন্ধ হয় সেটা জরুরী ভিত্তিতে ব্যবস্থা নিয়ে এইটা করা উচিত। তাছাড়া আমাদের রাজ্য থেকে আমরা একটা জিনিস লক্ষ্য করেছি এই সরকার ক্ষমতায় আসার পর কিছু কিছু মুসলিম পরিবার বাংলাদেশে অনুপ্রবেশ করার চেষ্টা করছে। সেটাকে রোধ করবার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী কোন ব্যবস্থা গ্রহন করবেন কিনা সেটা মাননীয় মন্ত্রীর কাছে জানার জন্য আবেদন রাখছি।

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :—** অনুপ্রবেশকারীর একটা সংখ্যা আছে, অনুপ্রবেশকারী, সে হিন্দু না মুসলমান এইটা বড় কথা না, কথা হল, যারা ত্রিপুরার নাগরিক না, যারা বাংলাদেশ থেকে ত্রিপুরায় এসেছে তারা সবাই বিদেশী হিসাবে চিহ্নিত হবে এবং তাদের এখান থেকে বহিস্কার করার যে সিদ্ধান্ত আছে সেই সিদ্ধান্ত কার্য্যকরী করার ক্ষেত্রে আমাদের দিক থেকে সব রকম চেষ্টা করব। ১৯৭১ সালের পর ইন্দিরা রাজীব চুক্তির পর যারা ত্রিপুরায় এসেছেন তারা সেই চুক্তি অনুযায়ী ত্রিপুরার নাগরিক হতে পারে না এবং ত্রিপুরা থেকে যারা বাংলাদেশে যায় তারাও বাংলাদেশের নাগরিক হতে পারে না এটা ইন্দিরা রাজীব চুক্তির একটা সত্য। সেই সত্য আন্তর্জাতিক চুক্তি ভারতের সত্য,

এইটা ত্রিপুরার না, কাজেই এই সত্যকে আমাদের সবাইর মানতে হবে এবং এই অনুপ্রবেশ বন্ধ করার জন্য আমি বিরোধী দলের সদস্যদের আহ্বান করব তারা যেন সহযোগিতা করে, সেই বিদেশী-দের চিহ্নিত করার ব্যাপারে যদি তারা আমাদের সাহায্য করে তাহলে কাজটা আরও সহজ হবে।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া।

**রতি মোহন জমাতিয়া :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—২১।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—২১।

**প্রশ্ন**

১) বর্তমান আর্থিক বছরে রাজ্যে নূতন সেচ প্রকল্প গ্রহণ করা হবে কি না,

২) হইলে কোন কোন জায়গায় কোন কোন প্রকল্প নেওয়া হচ্ছে, এবং

৩) এইসব প্রকল্প রূপায়িত হইলে অতিরিক্ত কি পরিমান জমিতে জলসেচ সম্ভব হইবে বলিয়া আশা করা যায় ?

**উত্তর**

১) নূতন প্রকল্পের জন্য ১৯৯৩-৯৪ সালের বার্ষিক যোজনা বরাদ্দের ভিত্তিতে কিছু সংখ্যক ফিজিবল সেচ প্রকল্প বর্তমান আর্থিক বছরে গ্রহন করা হবে।

২) নূতন প্রকল্পগুলি পর্য্যালোচনা করা হচ্ছে এবং চূড়ান্ত তালিকা এখনো করা যায় নি।

৩। ২নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন আসে না।

**শ্রীরতি মোহন জমাতিয়া :—** মিঃ স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় ভালভাবেই অবগত আছেন যে ত্রিপুরার অর্থনীতি মূলত কৃষিভিত্তিক এবং ৭৫ শতাংশ কৃষক, এরা কৃষির উপর নির্ভরশীল এবং সেই জন্যই আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব যাতে বিস্তির্ণ এলাকার যেসমস্ত জায়গায় ইরিগেশানের অভাবে চাষযোগ্য জমিতেও কৃষি করা সম্ভব হচ্ছে না সেই সমস্ত জায়গায় এইটার ব্যবস্থা নেওয়া হবে কিনা। বিশেষতঃ পশ্চিম খৈতান গাঁও পঞ্চায়েত একটা ইরিগেশান বসানো হয়নি এবং জোট সরকারের আমলে এই গাঁও পঞ্চায়েত নুতন স্কীম চালু করার জন্য চীফ ইঞ্জিনীয়ার ও ইঞ্জিনীয়ার সমেত সেই সব জায়গা ভিজিট করা হয়েছে এবং বিশেষ করে পশ্চিম খৈতান গাঁও পঞ্চায়েতের আঙ্গিনাপাড়ী বিস্তির্ন একটা অঞ্চল. সেখানে জলের অভাবে বছরের পর বছর ফসল উৎপাদন করা সম্ভব হচ্ছে না। সেই সমস্ত জায়গায় নূতন করে এইটা চালু করা হবে কি না, ব্যবস্থা নেওয়া হবে কি না এবং সেই ব্যবস্থা অতিসত্বর করা হবে কি না মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার :—** মিঃ স্পীকার স্যার, গত ৫ বছরতো ওনারাই সরকার চালিয়েছেন, আমরাতো মাত্র বসেছি। তবে প্রিন্সিপাল হিসাবে আমি বলছি যে নূতন প্রকল্প নেওয়ার ক্ষেত্রে যে ব্যবস্থাগুলি বিবেচ্য তার মধ্যে প্রথম হলো আর্থিক সঙ্গতি. তারপর হলো কোথায় কোথায় এই

স্কীমগুলি করা যায় এই আর্থিক সঙ্গতির মধ্যে থেকে সেইগুলি আইডেনটিফাই করে আমরা এই বছরের পরিকল্পনা যে গুলি সেইগুলি অন্তর্ভুক্ত করব এবং পর্য্যায়ক্রমে অন্যান্য বছরেও করব।

**শ্রীমাখনলাল চক্রবর্তী ( ) :** সাপ্লিমেন্টারী স্যার, বিগত বামফ্রন্ট সরকার যে সমস্ত সেচ প্রকল্পগুলি সৃষ্টি করেছিলেন এবং প্রকল্পগুলি রূপায়নের কাজ শেষ করে ছিলেন সেই প্রকল্পগুলি গত পাঁচ বছরে জোট সরকার চালু করবে দূরের কথা, আরো লক্ষ লক্ষ টাকা মেরে দিয়েছে। এই মহারানী ব্যারেজ চালু করবে বলে কোটি কোটি টাকা নয় ছয় করে ওরা সেই টাকা আত্মসাৎ করে নিয়েছে। আমাদের সময়ে সৃষ্টি করা ১৭ টি ব্যারেজের মধ্যে আমরা ১২ টি চালু করেছিলাম। কিন্তু বিগত পাঁচ বছরে জোট সরকার সে সমস্তগুলি একেবারে নষ্ট করে দিয়েছেন। সেইগুলি চালু করার নাম করে লক্ষ লক্ষ টাকার পাইপ কেনার নাম করে টাকা আত্মসাৎ করা হয়েছে এই সমস্ত তথ্য আমরা বহুবার বিধানসভায় দিয়েছি। কাজেই যারা এই আমাদের বামফ্রন্ট সরকারের আমলে সৃষ্ট সেচপ্রকল্পগুলি ধ্বংস করে দিয়েছে সেটা তদন্ত করে তাদের বিরোদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হবে কিনা, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, অচল সেচ প্রকল্পগুলি চালু করবার জন্য চেষ্টা করছি। তবে আমি দপ্তরের দায়িত্ব নেবার পরে আমি যেটা দেখেছি এখন এই মুহুর্তে পাম্প, মটর, পাইপ কিছুই নেই দপ্তরের হাতে সেগুলি সংগ্রহ করতে হবে। আর অতীতে কি হয়েছে সেটা সবটা ভাল করে দেখতে পারিনি। তবে যেসব প্রকল্পগুলি বন্ধ হয়ে আছে সেগুলি আবার চালু করার চেষ্টা করব।

**শ্রীদেবব্রত কলই (অমিপনগর) :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে এই সমস্ত সেচ প্রকল্পগুলি হাতে নেওয়া হয়েছিল সেগুলির অনেকটাই অসম্পূর্ণ রয়ে গেছে জনগনের স্বার্থে লাগছে না, এই সমস্ত অসম্পূর্ণ প্রকল্পগুলি সম্পূর্ণ করে চালু করবার জন্য সরকার প্রদক্ষেপ নেবেন কিনা?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য এই ব্যাপারে আলাদা প্রশ্ন করলে জবাব দিতে পারব।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রী মতিলাল সাহা।

**শ্রীমতিলাল সাহা ( ) :** মিঃ স্পীকার স্যার, এড্‌মিটেড্‌ স্টার্ড কোয়েশ্চান নাম্বার ২৫।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, অ্যাড্‌মিটেড্‌ স্টার্ড কোয়েশ্চান নাম্বার ২৫।

প্রশ্ন নং (১) : জোট সরকারের আমলে কয়টি ডাইভারসান স্কীম হাতে নেওয়া হয়েছিল এবং সেগুলি কোথায় কোথায় ?

উত্তর :— জোট সরকারের আমলে ৪ (চার) টি ডাইভারসান্ প্রকল্প তৈরীর আর্থিক মঞ্জুরী করা হয়েছিল। যথা — দক্ষিণ ত্রিপুরায় মৈলাকছড়া এবং রাজকাং ছড়াতে- ২ (দুই) টি, পশ্চিম ত্রিপুরায় সোনাইতে (১) টি এবং উত্তর ত্রিপুরায় পূর্ব কর্মরছড়াতে- ১টি।

প্রশ্ন নং— (২): বর্তমানে সেই প্রকল্পগুলো রূপায়নের কি কি উদ্যোগ নেওয়া হচ্ছে ?

উত্তর :— তার মধ্যে শুধুমাত্র মৈলাকছড়া ডাইভারসান স্কীমের রূপায়নের কাজ হাতে নেওয়া হয়েছিল। বিগত জানুয়ারী, ৯৩ থেকে উক্ত কাজ বন্ধ আছে।

সোনাই ডাইভারসানের টেণ্ডার ডাকা হয়েছিল। ফার্ষ্ট কলে দর অত্যন্ত বেশী হওয়ার পুনরায় টেণ্ডার ডাকা হচ্ছে। রাজকাং এবং পূর্ব করমছড়ার ডিটেইণ্ড ডিজাইন এবং ড্রইং করা হচ্ছে এবং খুব শীঘ্রই দরপত্র আহ্বান করা হবে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী রতন চক্রবর্তী।

শ্রীরতন চক্রবর্তী (বনমালীপুর) মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার ২৭।

(ক) (১)

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীরতন চক্রবর্তী।

শ্রীরতন চক্রবর্তী :— মিঃ স্পীকার স্যার এডমিটেড কোয়েশ্চান নাম্বার ২৭।

মিঃ স্পীকার :— এডমিটেড কোয়েশ্চান নাম্বার ২৭।

শ্রীবৈদ্যনাথ মজুমদার (মিনিস্টার) :— মিঃ স্পীকার স্যার এডমিটেড কোয়েশ্চান নাম্বার ২৭।

## প্রশ্ন

১. বর্তমান আর্থিক বছরে উত্তর ত্রিপুরার মানিকপুর-রাঙ্গঘর রোড, ছৈলেংটা শেরমুন রোড সংস্কারের কোন পরিকল্পনা আছে কি ?

২. সরকার অবগত আছেন কিনা যোগাযোগ অব্যবস্থার জন্য লালিডিংগা-শেরমূন কৃষকরা কমলা-ফলা-পেঁপের নায্য মূল্য পাচ্ছেন না, এবং

৩. থাকলে কি ব্যবস্থা নেওয়া হচ্ছে ?

## উত্তর

১. উক্ত রাস্তা দুইটি পূর্ত বিভাগের আওতাধীন নহে।

২, ১নং উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

৩, ১৩৩নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

স্যার আমি এই প্রসংগে একটা কথা বলতে চাই। পি. ডব্লিও. ডির ফ্রার্স্ট সার্কেলের মূলত উত্তর ত্রিপুরার যে সমস্ত ডিভিশন আছে। সেখানে তার অন্তর্গত ২৬৪টি রাস্তা কয়েকদিন আগেই এ, ডি. সির হাতে তুলে দেওয়া হয়। এজন্য প্রতি বছর এ, ডি, সিকে টাকা দেওয়া হয় গতবারও দেওয়া হয়েছিল এবং এবারও আড়াই কোটি টাকা রাখা হয়েছে তথাপি ঐ অঞ্চলের মধ্যে কয়েকটা রাস্তা পি. ডব্লিউ. ডি. মেইনটেন করে বা রক্ষনাবেক্ষন করে। খুব জরুরী ভিত্তিতে দুর্গম মানুষের প্রয়োজনে এই রাস্তাগুলি যদি এ. ডি, সি. প্রয়োজন মনে করে আমাদের হাতে তুলে দিতে চায় তাহলে আমরা সেগুলি দেখব।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য সুবল রুদ্র।

**শ্রীসুবল রুদ্র :—** মিঃ স্পীকার স্যার, এড্‌মিটেড্‌ কোয়েশ্চান নাম্বার ৩১।

**মিঃ স্পীকার :—** এড্‌মিডে্‌ কোয়েশন নাম্বার :— ৩২।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার (মিনিষ্টার) :—** মিঃ স্পীকার স্যার, এড্‌মিটেড্‌ কোয়েশান নাম্বার ৩১।

## প্রশ্ন

১. ইহা কি সত্য যে, জোট সরকারের মন্ত্রী ও চেয়ারম্যানগণ সমস্ত সরকারী আবাসের সরকারী জিনিষপত্র নিজেদের বাড়ী নিয়ে গেছেন?

২. নিয়ে গিয়ে থাকলে অনুমান কত টাকার জিনিষপত্র নিয়ে গেছেন?

৩. সরকার সেই সমস্ত জিনিষ আদায়ের জন্য কি ধরনের উদ্যোগ নিয়েছেন?

## উত্তর

১. তথ্য সংগ্রহাধীন।

২. তথ্য সংগ্রহাধীন,।

৩. তথ্য সংগ্রহাধীন. এক্ষুনী দেওয়া যাচ্ছে না।

**শ্রীসুবল রুদ্র :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী এখানে বলেছেন যে তথ্য সংগ্রহাধীন। এটা কি সত্য আসবাবপত্র নেই সেই জন্য মন্ত্রীরা তাদের কোয়ার্টারে যেতে পারছেন না? ইহা কি সত্য যে কোয়োর্টারগুলি মানুষের বসবাসের অনুপযুক্ত এবং বেসিন থেকে শুরু করে সমস্ত জিনিষপত্র ভেংগে চুরমার করে দেওয়া হয়েছে? ফ্যান খুলে নেওয়া হয়েছে? এবং মাননীয় মন্ত্রী নিজে পি. ডব্লিউ. ডির অধীনের কোয়ার্টারগুলি দেখে এসেছেন। ইহা কি সত্য যে কাড়ি কাড়ি মাদের বোতল, সেসমস্ত কোয়ার্টার থেকে বের করে আনা হচ্ছে?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, প্রথমত আমরা এখানে সঠিত তথ্য এখানে উপস্থিত করার চেষ্টা করব। দ্বিতীয়ত : কয়েকটা কোয়ার্টার-এ আমি নিজে গিয়ে লক্ষ করেছি কোন ফার্নিচার বা কোন কিছু পাওয়া যায় নাই। কারা নিয়েছেন বা কি হয়েছে সেটা পরে বিধানসভায় পেশ করা হবে। তৃতীয়তঃ কোন কোন কোয়ার্টার-এর কিছু কিছু জিনিষপত্র রয়েছে তারও ক্ষতিসাধন করা হয়েছে। যেটা আমি নিজে দেখেছি সেটা বললাম। সংখ্যা ইত্যাদি এক্ষুনী উপস্থিত করতে পারছি না। প্রাক্তন মন্ত্রীরা যে সমস্ত কোয়ার্টারে ছিলেন সেটা পি. ডব্লিউ. ডি, র রেজিস্ট্রার দেখে আসবাব পত্রের হিসাব পরবর্তী সময়ে আমি এই হাউসে দেব।

**শ্রীসুবল রুদ্র :—** সাপ্লিমেণ্টারী স্যার, যে সমস্ত জিনিষপত্র এম. এল. এদের বা মন্ত্রীদের বাড়ীতে লাগানো হয়েছে সেটা ফেরৎ আনার কোন ব্যবস্থা নেওয়া হবে কিনা? আমরা জানি যে আগরতলা শহরের কিছু যুবক কিছু জিনিষপত্র আটকে ছিল। সেই সমস্ত জিনিষপত্র মাননীয় প্রাক্তন মন্ত্রী বীরজীৎ সিন্‌হা এবং জওহর সাহা কোয়ার্টার থেকে নিয়ে যাওয়া হচ্ছিল এবং যখন সেগুলি আটকিয়ে পি ডব্লিউ. ডিকে হস্তান্তর করেছে এই ঘটনা সত্য কিনা?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার ( মন্ত্রী ) :—** স্পীকার স্যার, আমি শুনেছি তবে আসবাবপত্র আটকিয়েছে এবং পি, ডাব্লিউ, দপ্তরে তুলে দিয়েছে এই সম্পর্কে পুরো তথ্য আমার কাছে নেই। আর আমি যেটা বলেছি সেটা হল যে, প্রাক্তন মন্ত্রী বা কোন কোন চেয়ারম্যান তাঁরা বাড়ী ছেড়ে দেবার পরে যেসমস্ত জিনিষ পি. ডাব্লিউ, ডি, রেজিষ্টারের সঙ্গে মিলিয়ে পাওয়া যায় নি, সেই সমস্ত তথ্য আমি এখানে উপস্থিত করব।

**শ্রী উমেশচন্দ্র নাথ :—** সাপ্লিমেণ্টারী স্যার, আমরা শুনেছি যে, প্রাক্তন স্পীকার জ্যোতির্ময় নাথ ৮০ হাজার টাকার সরকারী সম্পত্তি কোয়ার্টার থেকে নিজের হেপাজতে নিয়ে গিয়েছেন, এই রিপোর্ট বা তথ্য মাননীত মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা? যদি জানা থাকে তাহলে কবে নাগাদ উদ্ধার করা হবে?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার ( মন্ত্রী ) :—** মাননীয় স্পীকার স্যার, আমি আগে যা বলেছি তাতেই পরিষ্কার। আগে ঠিক করতে হবে কি কি হয়েছে না হয়েছে।

**শ্রীমাখনলাল চক্রবর্তী :—** সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদর এখানে আসবাবপত্রের কথা বললেন, তার সঙ্গে আমরা লক্ষ করেছি যে প্রত্যেক মন্ত্রীর ঘরে যেসমস্ত ফ্রিজ রঙ্গীন টি. ভি, ছিল, এইগুলি কি তাদের নিজস্ব খরিদ করা ছিল কিনা, এই সমস্ত তথ্যগুলি মাননীয় মন্ত্রী মহোদয় এখানে উপস্থিত করবেন কিনা?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** ( মন্ত্রী ) :— মাননীয় স্পীকার স্যার, আমি কোয়ার্টারে যেগুলি দেখেছি, তারমধ্যে কোন জায়গায় আমি টি, ভি, দেখি নি তবে ফ্রিজ দুই তিনটি কোয়ার্টারে দেখেছি। এবং রঙ্গিন টি, ভি, গুলি কোন কোন দপ্তর থেকে আনা হয়েছিল, আমি এমনিতে শুনেছি তদন্ত করে দেখে নি। তবে আমি শুনেছি যে. আই, সি, টি, এ, থেকে আনা হয়েছিল। তবে এইগুলি কোথায় গেছে আমি এক্ষুনি বলতে পারছি না।

**শ্রীরমেন্দ্র চন্দ্র দেবনাথ** ( যুব রাজনগর ):— সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে গত ৫ বছর-এ আমরা লক্ষ্য করেছি মন্ত্রীবাহাদুরেরা পুলিশ ব্যারেকের নাম করে বাড়ীতে দুই তালা তিনতালা দালান বাড়ী করেছেন লক্ষ লক্ষ সরকারী টাকায় এই সমস্ত দালান বাড়ীগুলি কি হবে ? এবং এমনও শুনেছি, পত্রিকায়ও দেখেছি যে, বাচ্চাদের এবং মায়েদের চিকিৎসার পয়সা থেকে রঙ্গিন টি, ভি, কেনা হয়েছে। এই সম্পত্তিগুলি জনগনের স্বার্থে উদ্ধার করা হবে কিনা, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য এটা রিলেটেড না। এটা আর একটা প্রশ্ন।

**শ্রীমতিলাল সাহা** :— মিঃ স্পীকার স্যার, আমার সাপ্লিমেন্টারী হল নিশ্চয় কোন মন্ত্রী কোয়াটার থেকে আসবাব পত্র নিয়ে গেছে আমি বিশ্বাস করি না। তবুও মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন তথ্য সংগ্রহাধীন, তথ্য পেলে নিশ্চয় হাউসে পেশ করবেন।

আমরাও আশা করব যে, পি, ডাব্লিউ ডি, এবং আদারস্ যদি কোন দপ্তরের জিনিষ থাকে তাহলে নিশ্চয় আপনারা তদন্ত করে কি কি ছিল সেগুলি তদন্ত করে এখানে পেশ করবেন। মাননীয় মন্ত্রী এবং অন্যান্যরাও কোয়ার্টারে ঢুকছেন। আপনারাতো জানেন কোন কোন কোয়াটারে কিছু ঘটনা হয়েছিল, আপনারা যখন মেজরিটি হলেন তারপরে যে ধরনের ব্যবহার করা হয়েছে আমরা যারা ছিলাম দেখেছি পরে শুনেছি। অনিলবাবু এবং আপনাদের কয়েকজন সিনিয়ার লিডার গিয়েছিল সেখানে কয়েকটা জায়গাতে যে ব্যবহার করা হয়েছিল সেটা ঠিক হয় নি। কারন আপনারা যখন ক্ষমতায় ছিলেন তারপরে আমরা ও ক্ষমতা পেয়েছিলাম। ক্ষমতা পাওয়ার পরে আমরা এই রকম ব্যবহার করেছি ?

( গোলমাল )

**মিঃ স্পীকার:** - মাননীয় সদস্যগন উনাকে বলতে দিন।

**মতিলাল সাহা** :— আমি এটার প্রয়োজন মনে করি না তবু বলছি, আমি ১৯৮৮ সনে যে কোয়াটার টাতে ঢুকেছিলাম সেই কোয়ার্টারে যে সমস্ত কৃষি ছিল সেইগুলি পর্যন্ত কেটে ফেলা হয়েছিল। তবে আমি তর্কে যেতে চাইনা, আমার মনে হয়না কোন মন্ত্রী কোয়ার্টার থেকে কোন জিনিষ নিয়ে গেছেন তা আমি বিশ্বাস করিনা, তবে তা আপনারা তদন্ত করে দেখবেন। তাছাড়া

আপনারা যখন মন্ত্রীসভা গঠন করেছেন আমরা দেখেছি বিভিন্ন দপ্তর থেকে অফিসার নয় এমন লোক এসে কোয়াটার থেকে বিভিন্ন জিনিষ নিয়ে গেছেন। তারা বলছে এটা তাদের দপ্তরের জিনিস, আমি আশা করি তা আপনারা তদন্ত করে দেখবেন।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য আনন্দ রোয়াজা।

**শ্রীআনন্দ রোয়াজা** (রাইমাভ্যালী):— মাননীয় স্পীকার স্যার, ১৯৯৩ সালে রবীন্দ্র দেববর্মা যখন মন্ত্রী ছিলেন, তখন তার বিয়েতে ডুম্বুর জলাশয় থেকে ২৩০ কেজি মাছ খরচ করেছিলেন সেই মাছের টাকাটা সরকারের খাতায় জমা পরেছে কিনা তা আমি জানতে চাই।

**মিঃ স্পীকার:—** মাননীয় সদস্য দেবব্রত কলই।

**দেবব্রত কলই** (অম্পিনগর) :— এডমিটেড স্ট্যার্ট কোয়েশ্চন নাম্বার ৩৬ স্যার।

**শ্রীদশরথ দেব** (মুখ্যমন্ত্রী) :— এডমিটেড স্ট্যার্ট কোয়েশ্চন নাম্বার ৩৬ স্যার,

১নং প্রশ্ন—ত্রিপুরা উপজাতি এলাকা স্ব-শাসিত জেলা পরিষদের কোন বিল অনুমোদন সাপেক্ষে রাজ্য সরকারের নিকট জমা আছে কিনা,

উত্তর হ্যাঁ, আছে।

২নং প্রশ্ন—যদি থাকে তাহলে বিলগুলি কি কি ?

উত্তর— বিলগুলি হলো যথা :—

(ক). টি, টি, এ, এ, ডি, সি, কণ্টোল অব ট্রান্সফার অব ল্যাণ্ড বিল ১৯৯১।

(খ). টি, টি, এ, এ, ডি, সি, ল্যাণ্ড এণ্ড রেভিনিউ বিল ১৯৯১।

(গ). টি, টি, এ, এ, ডি সি, এস্টাব্লিশমেণ্ট, মেনেজমেণ্ট এণ্ড কণ্ট্রোল অব মার্কেট রেগুলেশন ১৯৮৭

(ঘ). টি, টি, এ, এ, ডি, সি ল্যাণ্ড এলটমেণ্ট এণ্ড ইউজরুলস্ ১৯৮৮।

(ঙ), টি, টি, এ, এ, ডি, সি, কন্স্টিটিউশন, ইলেকশন এণ্ড কণ্ডাকট অব বিজনেস (১২শ সংশোধন) রুলস্ ১৯৯১।

(চ). টি, টি, এ, এ, ডি, সি, গ্রুপ সেভিংস লিংক ইন্সওরেন্স স্কিম ১৯৮৯।

(ছ), টি, টি, এ, এ, ডি, সি মানি ল্যাণ্ডিং রেগুলেশন ১৯৯১।

(জ), টি, টি, এ, এ, ডি, সি, এস্টাব্লিশমেণ্ট অব ভিলেজ কাউন্সিল বিল ১৯৯২।

(ঝ), টি, টি, এ, এ, ডি, সি, মটর ভেহিকেলশ্ এণ্ড মোটর টেক্সেশ বিল ১৯৯১।

(ঞ), টি, টি, এ, এ, ডি, সি, এলাউন্সেস এণ্ড আদার বেনিফিট অব দি চেয়ারম্যান সি, ই, এম, এক্স মেম্বার এণ্ড লিডার অব অপোজিসেশন এণ্ড পেনশন অব দি মেম্বারস্ অব দি এ, ডি, সি সংশোধন) বিল ১৯৯০।

(ট), টি, টি, এ, এ. ডি, সি, প্রাইমারী স্কুল ল্যাংগুইজ রেগুলেশন বিল ১৯৯২।

(ঠ), সারভিস রুলস্ অব টি, টি, এ, ডি সি বিল ১৯৮৮।

৩নং এবং ৪নং প্রশ্ন : বিলগুলি বর্তমানে কোন অবস্থায় আছে ?

উক্ত বিলগুলি অনুমোদনের জন্য রাজ্য সরকার কোন ব্যবস্থা গ্রহন করেছেন কিনা ?

৩নং এবং ৪নং প্রশ্নের উত্তর :— বিলগুলি বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

**[Written replies to the remaining Admitted starred Questions and one Admitted unstarred Question were laid on the table of the House by the Minister, Concerned. Aunexures–'A'& 'B']**

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্যবৃন্দ, প্রশ্নপর্ব এখানেই শেষ হল। এখন রেফারেন্স পিরিয়ড। আমি একটি নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া থেকে। আমি এখন মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়াকে অনুরোধ করছি নোটিশটি পড়ে দিতে।

**শ্রীরতিমোহন জমাতিয়া :**— মাননীয় অধ্যক্ষ মহোদয় আমার নোটিশটি হল --" গত ১৯. ৪. ৯৩ ইং রোজ সোমবার সকাল অনুমানিক ৯ ০০ মিনিট বগারবাসা গাঁও পঞ্চায়েতের ( উদয়পুর ) প্রাক্তন সদস্য ও কংগ্রেসের সক্রিয় কর্মী শ্রীঅতিন্দ্র দেবনাথকে বাগমা বাজারের এক দোকান থেকে ডেকে এনে কতিপয় দুস্কৃতিকারীদের কর্তৃক মারধোর করে আহত করা ঘটনা সম্পর্কে"।

**মিঃ স্পীকার :**— আমি ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কেএই বিষয়ের উপর তাহার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি তিনি এক্ষুনি প্রাক্তন না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানান।

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :**—মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি আগামী ১৮. ৫ ৯৩ ইং এই বিষয়ের উপর বক্তব্য রাখব।

**মি : স্পীকার :**— মাননীয় সদস্য শ্রীসুরজিৎ দত্ত মহোদয়।

**শ্রীসুরজিৎ দত্ত ( রামনগর ) :**— মাননীয় স্পীকার স্যার আমার রেফারেন্স পিরিয়ডের নোটিশটি হচ্ছে — "গত ৩রা এপ্রিল ১৯৯৩ ইং ভোট শেষ হয়ে যাওয়ার পর সদরের বাধারঘাটস্থিত জনৈক বিশ্বরঞ্জন মল্লিক পিতা শ্রীঅবনি মল্লিক বাড়ী ফেরার পথে দুস্কৃতিকারী দ্বারা আহত হয়ে রাত্রি প্রায় একটায় জি বি হাসপাতালে মৃত্যু হওয়ার ঘটনা সম্পর্কে"।

**মিঃ স্পীকার :**— মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় যদি বিবৃতি দিতে অপারগ হন, তাহলে পরবর্তী একটি সময় জানাবেন।

**শ্রীদশরথ দেব** ( মুখ্যমন্ত্রী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই নোটিশ সম্পর্কে আগামী ১৮. ৫. ৯৩ ইং বিবৃতি দিব।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রী পবিত্র কর।

**শ্রীপবিত্র কর** ( খয়েরপুর ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয় আমার নোটিশটি হচ্ছে,— জি. বি, আই. জি. এম জেলা ও মহকুমা হাসপাতাল সহ রাজ্যের বিভিন্ন চিকিৎসা কেন্দ্র সমূহে ঔষধ সহ চিকিৎসার সামগ্রী অভাব হেতু চিকিৎসা ব্যবস্থা ভেঙ্গে পড়া সম্পর্কে'।

**মিঃ স্পীকার** :— মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী যদি এখন বিবৃতি দিতে অপারগ হন, তাহা হলে পরবর্তী একটি সময় দিবেন।

**শ্রীকেশব মজুমদার** ( মন্ত্রী ) :— মিঃ স্পীকার, স্যার, আমি আগামী কাল ১৮ই মে, ১৯৯৩ ইং তারিখে মাননীয় সদস্য কর্তৃক আনীত রেফারেন্স নোটিশটির উপর আমার বিবৃতি দেব।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার** :— মাননীয় মন্ত্রী মহোদয়, আগামী ১৮ই মে তারিখে রেফারেন্স নোটিশটির উপর তাঁর বিবৃতি দিতে সম্মত হয়েছেন।

**মিঃ স্পীকার** :— সভার পরবর্তী কার্য্যসূচী হল — দৃষ্টি আকর্ষনী প্রস্তাব। মাননীয় সদস্য সর্বশ্রী তপন চক্রবর্তী, মাধব সাহা এবং সুবল রুদ্র মহোদয়গণ যে দৃষ্টি আকর্ষনী প্রস্তাবের নোটিশটি দিয়েছেন বিচার বিবেচনার পর সেটি সভার সামনে উত্থাপন করার জন্য আমি অনুমতি দিয়েছি। তাঁদের প্রস্তাবের বিষয় বস্তু হল — সম্প্রতি বিধ্বংসী বন্যায় উদয়পুর, সোনামুড়া, খোয়াই, কৈলাশহর, বিলোনিয়া ধর্মনগর সহ রাজ্যের অন্যান্য স্থানে বরো ফসল, রাস্তাঘাটও বাড়ীঘরের ক্ষয় ক্ষতি সম্পর্কে।

এখন, মাননীয় মন্ত্রী মহোদয় যদি এক্ষুনি দৃষ্টি আকর্ষনী প্রস্তাবটির উপর বিবৃতি দিতে চান তো দিতে পারেন, তা না হলে সময় চাইতে পারেন।

**শ্রীবাজুবন রিয়াং** ( মন্ত্রী ) :— মাননীয় স্পীকার, স্যার, আমি আগামী ১৮ই মে, ১৯৯৩ ইং তারিখে এই প্রস্তাবটির উপর আমার বিবৃতি দেব।

**মিঃ স্পীকার** :— মাননীয় কৃষি মন্ত্রী মহোদয়, আগামী কাল ১৮ই মে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষনী প্রস্তাবটির উপর তাঁর বিবৃতি দিতে সম্মত হয়েছেন।

পরবর্তী দৃষ্টি আকর্ষনী প্রস্তাবের নোটিশটি দিয়েছেন মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয়। প্রস্তাবের নোটিশটি বিচার বিবেচনার পর সেটি সভার সামনে উত্থাপন করার অনুমতি আমি দিয়েছি। তাঁর প্রস্তাবের বিষয় বস্তু হল — 'গত ১৫/৪/৯৩ ইং বিলোনিয়া মহকুমার

শান্তির বাজার থানাধীন লাউগাং গ্রামের কংগ্রেস নেতা পরিমল সেন নিজ বাড়ীতে নিগৃহীত ও খুন হওয়ার ঘটনা সম্পর্কে'।

এখন, স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রী মহোদয় মাননীয় সদস্য কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষনী প্রস্তাবটির উপর তাঁর বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেওয়ার জন্য সময় চাইতে পারেন।

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :—** মিঃ স্পীকার, স্যার, আমি আগামী কাল ১৮ই মে, ১৯৯৩ ইং তারিখে এই দৃষ্টি আকর্ষনী প্রস্তাবের উপর আমার বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র বিভাগের ভার প্রাপ্ত মন্ত্রী মহোদয় আগামী কাল ১৮ই মে তারিখে এই দৃষ্টি আকর্ষনী প্রস্তাবের উপর তাঁর বিবৃতি দিতে সম্মত হয়েছেন।

পরবর্ত্তী দৃষ্টি আকর্ষনী প্রস্তাবের নোটিশটি দিয়েছেন মাননীয় সদস্য শ্রীবিধুভূষণ মালাকার মহোদয়। প্রস্তাবের নোটিশটি বিচার বিবেচনার পর সেটি সভার সামনে উত্থাপন করার অনুমতি আমি দিয়েছি। প্রস্তাবের বিষয় বস্তু হল — রাজ্যের প্রত্যন্ত অঞ্চল সমুহে সঠিক ভাবে খাদ্য শস্য না পৌঁছায় এবং রেশনসপ ডীলারদের একটা বড় অংশের অসহযোগীতার ফলে কৃত্তিম খাদ্যভাব সৃষ্টি হওয়ার সম্পর্কে।

এখন, মাননীয় খাদ্য ও জনসংভরন বিভাগের মন্ত্রী মহোদয় মাননীয় সদস্য কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষনী প্রস্তাবটির উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা সময় চাইতে পারেন।

**শ্রীব্রজগোপাল রায় ( মন্ত্রী ) : —** মিঃ স্পীকার, স্যার, আমি আগামী কাল ১৮ই মে, ১৯৯৩ ইং তারিখে উপরুক্ত দৃষ্টি আকর্ষনী প্রস্তাবটির উপর আমার বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** মাননীয় মন্ত্রী মহোদয়, আগামী কাল ১৮ই মে তারিখে এই দৃষ্টিটি আকর্ষনী প্রস্তাবের উপর তাঁর বিবৃতি দিতে সম্মত হয়েছেন।

**মিঃ—স্পীকার :—** এখন সভার পরবর্ত্তী কার্যসূচী হল-সমৃতি তর্পন। বিশিষ্ট শিক্ষাবিদ এবং আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন দার্শনিক দেবী প্রসাদ চট্টোপাধ্যায়ের প্রতি স্মৃতি তর্পন।

আমি গভীর দুঃখের সংগে জানাচ্ছি যে গত ৮ই মে, ১৯৯৩ ইং শনিবার বিশিষ্ট শিক্ষাবিদ এবং আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন দার্শনিক দেবী প্রসাদ চট্টোপাধ্যায় কলকাতায় পরলোক গমন করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৭০ বৎসর। দেবী প্রসাদ চট্টোপাধ্যায় ভারতীয় দর্শনের উপর তাঁর বিখ্যাত গ্রন্থ ' লোকায়ত দর্শন' এর জন্য সমধিক খ্যাতি লাভ করেন। ১৯০৯ সালে এই বইটি প্রথম প্রকাশিত হল। পরে জাপানী, চীন, রুশ, মালয়ালম ও হিন্দী ভাষায় বইটি অনূদিত হয়।

১৯১৮ সালে ১৯শে নভেম্বর কলকাতায় কামার পুকুরে তাঁর জন্ম ১৯৩৯ সালে তিনি কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে দর্শনে প্রথম শ্রেনীতে প্রথম স্থান অধিকার করে স্নাতক হন। পরে ভারতীয় দর্শন

নিয়ে প্রথম শ্রেণীতে প্রথম স্থান দখল করে এম, এ, পাশ করেন । এই বিশ্ববিদ্যালয় থেকেই প্রাচীন ভারতের বিজ্ঞান ও সমাজ এর উপর গবেষণা করে তিনি ডি, লিট, উপাধি লাভ করেন । এর পর তিনি অধ্যাপনার কাজে ব্রতী হন এবং ২০ বছর ধরে কলকাতা ও বোম্বাইর বিভিন্ন প্রথম শ্রেণীর কলেজে অধ্যাপনার কাজ করেন। তিনি ভিজিটিং প্রফেসার হিসাবে কলকাতা, অন্ধ্র এবং পুনে বিশ্ব-বিদ্যালয়েও বেশ কিছু দিন অধ্যাপনা করে। এছাড়া জীবনের বিভিন্ন সময়ে বার্লিন, মস্কো. কেমব্রিজ দিল্লী, মহীশূর. ব্যাঙ্গালোর. বিশ্বভারতী ও সিমলা বিশ্ববিদ্যালয়ে লেকচার দেন। ১৯৭২ সালে তিনি 'সোভিয়েত ল্যাণ্ড নেহেরু পুরস্কার. ১৯৮২ তে ইউ. জি. সির সায়েন্স এ্যাণ্ড সোসাইটি পুরস্কার. ১৯৯১ তে পশ্চিমবঙ্গ সরকারের 'বিদ্যাসাগর পুরস্কার ছাড়াও বিভিন্ন সময়ে বহু পুরস্কার লাভ করেন। বার্লিনে জার্মান এ্যাকাডেমী অব সায়েন্স এর উপর একমাত্র ভারতীয় সদস্য দেবী প্রসাদ মস্কোর এ্যাকাডেমি অব সাইন্সের সাম্মানিক ডি, এস. সি. উপাধিতে ভূষিত হন । আমৃত্যু মার্কসবাদী দেবী প্রসাদ চট্টোপাধ্যায় বলতেন 'আমাদের রুখে দাঁড়াতে হবে এক দিকে বিদেশী অস্ত্রে সজ্জিত ভাড়াটে খুনেদের বিরুদ্ধে এবং অন্য দিকে মান্ধাতা আমলের কুসংস্কার গুলিকে পুনরুজ্জীবিত করার রকমারী প্রয়াসের বিরুদ্ধেও ।

এই দুই শক্তির বিরুদ্ধে লড়াই করার জন্য দেশ যখন প্রস্তুত হচ্ছে, ঠিক তখনই অপুরনীয় শূন্যতার সৃষ্টি করে চলে গেলেন তিনি।

তাঁর মৃত্যুতে এই সভা গভীর শোক প্রকাশ করছে এবং শোক সন্তপ্ত পরিবার বর্গের প্রতি গভীব সমবেদনা জ্ঞাপন করছে।

আমি, মাননীয় সদস্যগণকে দুই মিনিট দাঁড়িয়ে মৌন পালন করে প্রয়াত নেতার স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করতে অনুরোধ করছি ।

(দাঁড়িয়ে দুই মিনিট নিরাবতা পালন করা হল )

## LAYING OF PAPERS ON THE TABLE.

**Mr. Speaker :-** Now. the question before the House :-

"Laying of a copy of the Tripura Sales Tax ( Tenth Amendment ) Rules, 1992 as required under sub-section (3) of section 44 of the Tripura Sales Tax 1976."

Now, I request the Minister-in-charge of the Revenue Department to lay the Rules before the House.

Shri Samar Choudhury (Minister) :— Mr. Speaker, Sir, I beg to lay/a copy on the table of the House of the Tripura Seles Tax (Tenth Amendment) Rules, 1992 as required under sub-section (3) of section 44 of the Tripura Sales Tax Act, 1976.

Mr, Speaker :— Now the question before the House—

"Laying of a copy of the Tripura Land-d Revenue and Land Reforms (Allotment of Land) (Fifth Amendment) Rules 1992 as required under section 198 of the Tripura Land Revenue and Land Reforms Act, 1960,

Now, I request the Minister-in-charge of the Revenue Department to Lay the Rules before the House.

Shri Samar Choudhury (Minister) :— Mr. Speaker, Sir, I beg to Lay before the House a copy of "the Tripura Land Revenue and Land Reforms (Allotment of Land ) (Fifth Amendment) Rules, 1992 as required under section 198 of the Tripura Land Revenue and Land Reforms Act, 1960".

Mr. Speaker :— Now, the question before the House—

" Laying of a copy of Tripura Panchayets (Election) (Third Amendment) Rules, 1992, as required under sub-section (2) of Section 139 of the Tripura Panchayets Act, 1983" .

Now, I request the Minister-in-charge of the Panchayet Deptt. to lay the Rules before the House.

Shri Subodh Das (Minister ) :— Mr. Speaker. Sir, I beg to lay before the House a copy of "The Tripura Panchayets (Election) (Third Amendment) Rules, 1992, as required under Sub-section (2) of Section 139, of the Tripura Panchayets Act, 1983".

Mr. Speaker :— Now the question before the house- "Laying of a copy of the Fourth Annual Report of the Tripura Rehabilitation Plantation Corporation Limited for the year 1986-87 as required under Sub-Section 619 A of the Companies Act, 1956".

Now, I request the Minister-in-charge of the T. R. P. & P. G. P. Department to lay the Annual Report before the House.

Shri Aghore Deb Barma (Minister) :— Mr. Speaker, I beg to lay before the House a copy of "The Fourth Annual Report of the Tripura Rehabilitation Plantation Corporation Limited for the year 19986-87 as required under Sub-section 619A of the Companies Act. 1956.

Mr. Speaker :— Hon'ble Members are requested to collect their copy of the Rules and Annual Report from "NOTICE OFFICE" of the Assembly Secretariat.

PRESENTATION OF THE COMMITTEE REPORT

Mr. Speaker :— Han'ble Members,

I would like to inform that the last public Accounts Committee of the foregoing Assembly, after finalisation of their Fifty-first Report could not present the same to the House. The Chairman of the Committee in pursuance of Rule 231 of the Rules of Procedure and Conduct of Business of Tripura Legislative Assembly presented the said Fifty-first Report of the Committee to the Speaker. In pursuance of Rule 231, the said Report is to be laid on the table of the House by the Secretary. :—

Now, I direct the Secretary of Tripura Legislative Assembly to lay the said Fifty-first Report of the Public Accounts Committee on the Table of the the House.

Secretary :— Mr. Speaker, Sir,

I beg to lay on the Table of the House a copy of the Fifty-first Report of the Committee on public Accounts which was presented to the Speaker by the Chairman of the last Committee on Public Accounts,

Mr. Speaker :— Hon'ble Members are requested to collect their copy of the Report from the "NOTICE OFFICE" of the Assembly Secretariat.

## GOVERNMENTS BILLS

মিঃ স্পীকার : - সভার পরবর্তী কার্য্যসূচী হলো :— "The Salaries, Allowances of Ministers ( Tripura ) ( Ninth Amendment ) Bill, 1993 ( Tripura Bill No. 5 of 1993 ).

উৎথাপন। আমি এখন মাননীয় সংসদীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি। বলছি সভায় উৎথাপন করার জন্য সভার অনুমতি চেয়ে মোশান মুভ করতে।

শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :— মিঃ স্পীকার, স্যার.

" The Salaries, Allowances Ministers ( Tripura ) ( Ninth Amendment ) Bill, 1993 ( Tripura Bill No. 5 of 1993 )

এই সভায় উৎথাপন করার জন্য আমি অনুমতি চাইছি।

মিঃ স্পীকার :— এখন আমি মাননীয় সংসদীয় মন্ত্রী মহোদয় কর্তৃক উৎথাপিত মোশানটি ভোটে দিচ্ছে। মোশানটি হলো :—

' The Salaries, Allowances of Ministers ( Tripura ) ( Ninth Amendment ) Bill, 1993 ( Tripura Bill No 5 of 1993 ).

এই সভায় উৎথাপন করার জন্য অনুমতি দেওয়া হউক।

( সংখ্যাগরিষ্ঠের ধ্বনি ভোটে এই সভা অনুমতি দিয়েছেন কাজেই বিলটি উৎথাপিত হল )

মিঃ স্পীকার :— সভার পরবর্তী কার্য্যাসূচী হলো :—

"The Salary, Allowances and pension of Members of the Legislative Assembly ( Tripura ) ( Eleventh Amendment ) Bill, 1993 ( Tripura Bill No. 4 of 1993 )"

উৎথাপন। আমি এখন মাননীয় সংসদীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিলটি সভায় উৎথাপন করার জন্য সভার অনুমতি চেয়ে মোশান মুভ করতে।

শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার. স্যার, "The Salary, Allowances and pension of Members of the Legislative Assembly ( Tripura ) ( Eleventh Amendment) Bill, 1993 (Tripura Bill No 4 of 1993).

এই সভায় উৎথাপন করার জন্য আমি অনুমতি চাইছি ।

মিঃ স্পীকারঃ— এখন মাননীয় সংসদীয় মন্ত্রী মহোদয় কর্তৃক উৎথাপিত মোশানটি ভোটে দিচ্ছি । মোশানটি হলো :—"The Salary, Allowances and Pension of Members of the Legislative Assembly (Tripura) (Eleventh Amendment) Bill, 1993 (Tripura Bill No. 4 of 1993).

এই সভায় উৎথাপন করার অনুমতি দেওয়া হউক ।

(সংখ্যাগরিষ্ঠের ধ্বনি ভো.ট এই সভা অনুমতি দিয়েছেন কাজেই বিলটি উৎথাপিত হলো)

## FORMATION OF ASSEMBLY COMMITTEE

মিঃ স্পীকার :— মাননীয় সদস্যবৃন্দ, এখন আমি একটি ঘোষণা দিচ্ছি যে, ১৯৯৪ ইং সালের ৩১শে মার্চ পর্যন্ত পাবলিক এ্যাকাউন্টস কমিটি, এ্যাস্টিমেটস্ কমিটি, পাবলিক আণ্ডারটেকিংস কমিটি, কমিটি অন্ ওয়েলফেয়ার অব্ সিডিউল ট্রাইবস এবং কমিটি অন ওয়েলফেয়ার অব সিডিউল কাস্টস্ গঠন করার জন্য সদস্যদের মনোনয়ন পত্র জমা দেওয়ার এবং মনোনয়ন পত্র প্রত্যাহার-এর সময়সীমা নির্দিষ্ট করে গত ১৪ই মে, ১৯৯৩ ইং তারিখে আমি এই সভায় ঘোষণা দিয়েছিলাম। তদনুযায়ী উক্ত কমিটিগুলির প্রত্যেকটির ১১টি করে মনোনয়ন যথা সময়ে পাওয়া গিয়েছে। সবগুলি মনোনয়নপত্র পরীক্ষা করে দেখা হয়েছে । পরীক্ষান্তে দেখা গেছে সবগুলি মনোনয়ন পত্রই বৈধ এবং নির্দিষ্ট সময়ের মধ্যে কেহই মনোনয়নপত্র প্রত্যাহার করেননি। উপরোক্ত কমিটিগুলোর প্রত্যেকটির সদস্য সংখ্যা ১১ জন । মনোনয়নপত্রও পাওয়া গেছে ১১টি করে এবং সব কয়টি বৈধ কাজেই নির্বাচনের প্রয়োজন নেই, তাই আমি উক্ত কমিটিগুলির জন্য মনোনয়নপত্র দাখিলকারী সদস্য মহোদয়ের বিনা প্রতিদ্বন্দ্বিতায় নির্বাচিত হয়েছেন বলে ঘোষনা করছি ।

মিঃ স্পীকার :—

নির্বাচিত সদস্যদের নাম হলো—

১) পাবলিক একাউন্টস কমিটি

| | | |
|---|---|---|
| ১) | শ্রীপূর্ণমোহন ত্রিপুরা, | সদস্য। |
| ২) | শ্রীবিধুভূষণ মালাকার, | সদস্য। |
| ৩) | শ্রী সুবল রুদ্র, | সদস্য। |
| ৪) | শ্রীজীতেন্দ্র সরকার, | সদস্য। |
| ৫) | শ্রীসমীর দেব সরকার, | সদস্য। |
| ৬) | শ্রীখগেন্দ্র জমাতিয়া, | সদস্য। |

৭) শ্রীপান্নালাল ঘোষ, সদস্য।
৮) শ্রীপবিত্র কর, সদস্য।
৯) শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ, সদস্য।
১০) শ্রীদীপক নাগ, সদস্য।
১১) শ্রীরতিমোহন জমাতিয়া, সদস্য।

ত্রিপুরা বিধান সভার কার্য পরিচালন বিধির ২০৪ ধারার ১ উপধারা মতে আমি শ্রীদীপক নাগ মহোদয়কে পাবলিক এ্যাকাউন্টস কমিটির চেয়ারম্যান হিসাবে নিয়োগ করছি।

২] এ্যাষ্টিমেটস কমিটি

১) শ্রীতপন চক্রবর্ত্তী সদস্য।
২) শ্রীমাখনলাল চক্রবর্ত্তী সদস্য।
৩) শ্রীউমেশ চন্দ্র নাথ, সদস্য।
৪) ভূদেব ভট্টাচার্য্য সদস্য।
৫) শ্রীশহিদ চৌধুরী সদস্য।
৬) শ্রীমাধব চন্দ্র সাহা, সদস্য।
৭) শ্রীপ্রণব দেববর্মা, সদস্য।
৮) শ্রীপ্রশান্ত দেববর্মা, সদস্য।
৯) শ্রীহাসমাই রিয়াং, সদস্য।
১০) শ্রীমতিলাল সাহা, সদস্য।
১১) শ্রীঅমল মল্লিক, সদস্য।

ত্রিপুরা বিধানসভার কার্য্য পরিচালন বিধির ২০৪ ধারার ১ উপধারা মতে আমি মাননীয় সদস্য শ্রীতপন চক্রবর্তী মহোদয়কে এ্যাষ্টিমেটস কমিটির চেয়ারম্যান হিসাবে নিয়োগ করছি।

৩) পাবলিক আণ্ডারটেকিংস কমিটি

১) শ্রীমাখনলাল চক্রবর্তী, সদস্য।
২) শ্রীপূর্ণমোহন ত্রিপুরা, সদস্য।
৩) শ্রীপান্নালাল ঘোষ, সদস্য।
৪) শ্রীঅনিল চাকমা, সদস্য।
৫) শ্রীপবিত্র কর, সদস্য।
৬) শ্রীভূদেব ভট্টাচার্য্য, সদস্য।

৭) শ্রীসুধন দাস, সদস্য।
৮) শ্রীহাসমাই রিয়াং, সদস্য।
৯) শ্রীশহিদ চৌধুরী, সদস্য।
১০) শ্রীঅমল মল্লিক, সদস্য।
১১) শ্রীসুরজিৎ দত্ত, সদস্য।

ত্রিপুরা বিধানসভার কার্য্য পরিচালন বিধির ২০৪ ধারার ১ উপধারা মতে আমি মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহোদয়কে পাবিলিক আণ্ডারটেকিংস কমিটির চেয়ারম্যান হিসাবে নিয়োগ করছি।

৪) কমিটি অন্ ওয়েলফেয়ার অব সিডিউল ট্রাইবস

১) শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা, সদস্য।
২) শ্রীরশিরাম দেববর্মা, সদস্য।
৩) শ্রীখগেন্দ্র জমাতিয়া, সদস্য।
৪) শ্রীলেনপ্রসাদ মলসই, সদস্য।
৫) শ্রী প্রশান্ত দেববর্মা, সদস্য।
৬) শ্রীঅনিল চাকমা, সদস্য।
৭) শ্রীআনন্দমোহন রোয়াজা, সদস্য।
৮) শ্রী হাসমাই রিয়াং, সদস্য।
৯) শ্রীদেবব্রত কলই, সদস্য।
১০) শ্রীমতিলাল সাহা, সদস্য।
১১) শ্রীব্রজেন্দ্র মগচৌধুরী, সদস্য।

ত্রিপুরা বিধানসভার কার্য্য পরিচালন বিধির ২০৪ ধারার ১ উপধারা মতে আমি মাননীয় সদস্য শ্রীবিদ্যা চন্দ্র দেববর্মা মহোদয়কে কমিটি অন্ ওয়েলফেয়ার অব্ সিডিউল ট্রাইবস-এর চেয়ারম্যান হিসাবে নিয়োগ করছি।

৫) কমিটি অন্ ওয়েলফেয়ার অব সিডিউল কাস্টস

১) শ্রীবিধুভূষণ মালাকার, সদস্য।
২) শ্রীরশিরাম দেববর্মা, সদস্য।
৩) শ্রীযাদব মজুমদার, সদস্য।
৪) শ্রীহরিচরণ সরকার, সদস্য।
৫) শ্রীজীতেন্দ্র সরকার, সদস্য।

৬) শ্রীসুধীরচন্দ্র দাস, সদস্য।

৭) শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ, সদস্য।

৮) শ্রীসুদন দাস, সদস্য।

৯) শ্রীপ্রনব দেববর্মা, সদস্য।

১০) শ্রীরতনলাল নাথ, সদস্য।

১১) শ্রীদিলীপ চৌধুরী, সদস্য।

ত্রিপুরা বিধানসভার কার্য্য পরিচালন বিধির ২০৪ ধারার ১ উপধারা মতে আমি মাননীয় সদস্য শ্রীজীতেন্দ্র সরকার মহোদয়কে কমিটি অন্ ওয়েলফেয়ার অব্ সিডিউল কাস্টস-এর চেয়ারম্যান হিসাবে নিয়োগ করছি।

## DISCUSSION ON THE GOVERNOR'S ADDRESS.

**মিঃ স্পীকার :—** সভার পরবর্ত্তী কার্যসূচী হলো—'মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তার উপর আলোচনা'।

ধন্যবাদসূচক প্রস্তাবটি দিয়েছেন মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় এবং সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীতপন চক্রবর্ত্তী মহোদয়।

প্রস্তাবটি হলো — "নিম্নলিখিত মর্ম্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত হউক যে, ১৪ই মে, ১৯৯৩ ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ।

মাননীয় সদস্যগনের অবগতির জন্য জানাচ্ছি যে, ধন্যবাদসূচক প্রস্তাবের উপর আমি কয়েকটি সংশোধনী নোটিশ পেয়েছি। সংশোধনীগুলির তালিকা মাননীয় সদস্য মহোদয়ের নিকট বিতরণ করা হয়েছে। উক্ত তালিকাভুক্ত সমস্ত সংশোধনী প্রস্তাবগুলি উৎথাপন করা হয়েছে বলে গণ্য করা হলো। আলোচনা শুরু হবার পূর্বে উভয় দলের হুইপদের আমি অনুরোধ করব এই অলোচনায় তাঁদের দলের যে সকল সদস্য অংশ গ্রহন করবেন তাঁদের একটি নামের তালিকা আমায় দেবার জন্য।

**মিঃ স্পীকার :—** যেহেতু বিরোধী দলের চীফ হুইপ এখনও নির্বাচিত হয়নি সেই হেতু বিরোধী দলের মাননীয় সদস্যদের অনুরোধ করছি যারা আলোচনায় অংশ গ্রহন করবেন তাদের নামের তালিকা আমাকে দেওয়ার জন্য। মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) **:—** মিঃ স্পীকার স্যার, আমার বক্তব্য স্টার্ট করার আগে আমি আপনাকে একটা অনুরোধ করতে চাই, আজকে এই আলোচনার জন্য যে সময়টা দেওয়া

হলো সেটা সময়টা সরকার পক্ষ এবং বিরোধী পক্ষের মধ্যে কি ভাবে ভাগ হবে জানালে ভাল হবে। এখনই বলতে বলছি না, পরে জানালেও হবে।

**মিঃ স্পীকার :—** স্যার, ত্রিপুরা রাজ্যের মাননীয় রাজ্যপাল গত ১৪. ৫. ৯৩ ইং তারিখে এই বিধানসভার সামনে যে বক্তব্য উপস্থিত করছেন সেই বক্তব্যকে ধন্যবাদ জানিয়ে এই সভায় একটা প্রস্তাব উৎথাপন করছি। বিরোধী পক্ষের বিভিন্ন সদস্য মাননীয় রাজ্যপালের ভাষণের উপর কিছু সংশোধনী প্রস্তাব উৎথাপন করছেন। আমি সেই সংশোধনী প্রস্তাবগুলির বিরোধীতা করে এবং আমি যে প্রস্তাব উৎথাপন করেছি সে সম্পর্কে আমার বক্তব্য উপস্থিত করছি। মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল এই হাউসের সামনে যে বক্তব্য উপস্থিত করেছেন সেই বক্তব্যকে আমি ধন্যবাদ জানাচ্ছি এই কারনে যে আজকে গোটা ভারতবর্ষের রাজনৈতিক, অর্থনৈতিক প্রেক্ষাপট এমন ভাবে উল্টে গেছে এবং এমন গভীর সংকটের সৃষ্টি হয়েছে কি অর্থনীতির ক্ষেত্রে কিন্তু রাজনৈতিক পরিস্থিতি এবং অর্থনৈতিক ক্ষেত্রেতে যেমন গভীর অনিশ্চয়তা চলছে। বিদেশী সাম্রাজ্যবাদী শক্তি আমাদের দেশের অর্থনীতি এবং রাজনীতিকে পঙ্গু করে দেওয়ার প্রচেষ্টা চালাচ্ছে, মূলতঃ বলা যায় নয়া অর্থনীতি সংকটের যে কর্মসূচী গ্রহন করেছেন সেই কর্মসূচীর হাত ধরে আই. এম. এফ এবং বিশ্ব ব্যাংক কিভাবে দেশের অর্থনীতিকে পঙ্গু করে দিতে চাইছে, আমাদের স্বাধীনতাকে বিপন্ন করে তুলতে চাইছে তার কলা কৌশল এখানে চাপানোর জন্য অনবরত একটার পর একটা অপমানজনক শর্ত্ত চাপাচ্ছে এবং ঋণ চাপাচ্ছে। তেমনি করে ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার তার অর্থমন্ত্রী মনমোহন সিং বিষ্ময়ের সঙ্গে লক্ষ্য করতে হয় যেখানে পার্লামেণ্ট বাজেট বিতর্ক চলছে এবং বাজেট বিতর্কের জবাব সুষ্ঠ ভাবে দেওয়া হলো কি হলো তার গুরুত্ব তিনি বুঝতে পারলেন না।

যেখানে পার্লামেন্টে বাজেট বিতর্ক চলছে, সেই বাজেট বিতর্কে জবাবটা স্পষ্টভাবে দেওয়া হল কি হলনা তার গুরুত্ব তিনি বুঝলেন না, না বুঝে মার্কিন প্রভুদের খুশী করবার জন্য পার্লামেন্টে বক্তব্য উপস্থিত করার সংগে সংগে তিনি ছুটে গিয়ে প্লেইন ধরলেন মার্কিন প্রভুদের সন্তুষ্ট করবার জন্য যে তোমরা যেভাবে বলেছিলে আমি সেইভাবেই বাজেট রচনা করেছি। তাতে ভারতবর্ষের মানুষ বাঁচল কি মরল সেটার কোন প্রশ্ন না। এই রকম একটা দুর্বীসহ পরিস্থিতির সৃষ্টি করেছে। যার ফলশ্রুতিতে আপনি জানেন, আপনার মাধ্যমে ত্রিপুরা রাজ্যের মানুষকেও এইটা জানাতে চাই তার ফলশ্রুতিতে স্বাধীনতার পর থেকে দেশের সাধারন মানুষ বর্ত্তমান শাসক গোষ্ঠির কাছ থেকে, অতীতেও এই দলই শাসন করেছে, তার কাছে সাধারন মানুষ যেটুকু পেয়েছিলেন এত আর অন্য কিছু পাননি রেশনের মারফত একটুখানি সাবসিডি, কৃষকরা যা পেয়েছিলেন একটুখানি সাবসিডির টাকা। এই ছাড়া ত সাধারন মানুষের এই সরকারের কাছ

থেকে মৌলিক সমস্যা সমাধানের কোন ক্ষেত্র তারা খুঁজে পাননি। মানুষের বাসস্থানের কোন সুরাহা হয়নি, শিক্ষার কোন সুরাহা হয়নি। স্বাধীনতার ৪৬ বৎসর পর এখনও পর্য্যন্ত জাতীয় কোন শিক্ষানীতি গড়ে উঠলনা। ভাবতে অবাক লাগে। একটা দেশের মধ্যে একটা সরকার স্বাধীনতার পরও ৪৬ বৎসর ধরে সরকার চালাচ্ছে সেটা অন্য দেশে আমরা দেখেছি ছোট একটু-খানি দেশ ভিয়েতনাম, সেই দেশের কর্ণধার যখন ছিলেন হো-চি-মিন,। তাকে যখন সাংবাদিকরা প্রশ্ন করেছিলেন যে আপনার দেশের প্রধান শত্রু কে? তখন তিনিও বলেছিলেন প্রধান শত্রু হচ্ছে অশিক্ষা, অন্য কিছু নয়। ক্ষুধাও বলেনি, অন্নও বলেননি। অশিক্ষার কথা বলেছিলেন এবং সেটাই পৃথিবীতে সর্বজনগ্রাহ্য কথা। সব দেশেই এইটাকে প্রধান শত্রু বলে মনে করে। স্বাধীনতার ৪৬ বৎসর পর আমাদের দেশে আজ পর্য্যন্ত জাতীয় কোন শিক্ষানীতি গড়ে উঠলনা। এখনও রাজ্যে রাজ্যে শিক্ষাদীক্ষার পরীক্ষা চালানো হচ্ছে, ছাত্রদের গিনিপিগের মত ওদের নিয়ে পরীক্ষা নীরিক্ষা চালাচ্ছে। এই অবস্থা চলছে। শুধু তাই নয়, এই শুধু শিক্ষা বা বাসস্থানের ব্যাপার নয়। খাদ্য সম্পর্কে কি হয়েছে কি পেয়েছে মানুষ? বাসস্থান সম্পর্কে কোন গ্যারান্টির সৃষ্টি হলনা। তার একটুখানি স্বাস্থ্য সম্পর্কে কোন গ্যারান্টি নাই। বলা আছে ২ হাজার বৎসরের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য। এইসব বড় বড় কথা ইত্যাদি বলা আছে। এর পরিপ্রেক্ষিতে আমরা দেখেছি এখন পর্য্যন্ত তার কোন সুযোগ পৌঁছায়নি। সুতরাং যে অর্থনীতি দেশের ৮০ ভাগ মানুষের কাছে কোন রকম সুযোগ পৌঁছে দিতে পারলনা, সেই অর্থনীতির হাত ধরে যখন কেন্দ্র চলছে তাতে গোটা দেশে অশান্তির বাতাবরণ সৃষ্টি করেছে, শোষনের ক্ষেত্রটা প্রশস্ত করেছে এবং মানুষকে সর্বনাশের রাস্তায় ঠেলে দিচ্ছে। এই যে বিষয়টি রাজ্যপাল তার বক্তব্যের মধ্যে খুব সংক্ষেপে উপস্থিত করেছেন। এই বিপদ সম্পর্কেত আমাদের হুশিয়ার হতে হবে, সতর্ক হতে হবে। মাননীয় রাজ্যপাল উনি যে গুরুত্বপূর্ণ বক্তব্য উপস্থিত করেছেন তার জন্য আমি তাকে সমর্থন জানাই। স্যার শুধু তাই নয় যখন রাজনৈতিক সংকটের সৃষ্টি হয় অর্থনীতির হাত ধরে, দেশে যখন বুভুক্ষা থাকে, বেকারী থাকে, অভাব থাকে, দেশের মানুষ যখন মৌলিক সমস্যার সমাধান খুঁজে পায় না, প্রতিদিন মানুষ যখন শোষিত হয়, বঞ্চিত হয়, তার মধ্যে হতাশার জন্ম হয় এবং বিভিন্ন অবস্থায় বিভিন্ন শক্তি যারা দেশের প্রতিক্রিয়াশীল শক্তি থাকে, বাইরের প্রতিক্রিয়াশীল শক্তি থাকে, বিশেষতঃ ভারতবর্ষের মত তৃতীয় বিশ্বের যে দেশগুলি আছে যাকে কব্জা করবার জন্য মার্কিন সাম্রাজ্যবাদ এবং সাম্প্রদায়িকতাবাদী শিবিরগুলি তৎপর হয়েছে দেশের বাজারটাকে দখল করবার জন্য, সেই তৎপরতার অঙ্গ হিসাবে দেশের মধ্যে বিভিন্ন অ্যাজেন্সিকে ওরা চালু করেছে। তার হাত ধরে দেশের যে শ্রেণী শক্তিগুলি আছে, যারা হতাশায় ভুগছে, যাদের কাছে এখনও সঠিক রাস্তার নিশানা এখনও পৌঁছায়নি,

যারা সেটা বুঝতে পারছেন না, তাদের বিভ্রান্ত করে কাউকে সাম্প্রদায়িকতার দিকে ঠেলে দিচ্ছে, কাউকে বিচ্ছিন্নতাবাদের দিকে ঠেলে দিচ্ছে, কাউকে জাতপাতের প্রশ্নে বিভ্রান্ত করেছে। এইরকম জটিল পরিস্থিতি আমার দেশের মধ্যে সৃষ্টি হয়েছে। যার ফলে আজকে ভারতবর্ষে বিপদটা কোন দিক থেকে আসছে, আমরা ত্রিপুরা রাজ্যের মানুষও সেই বিপদের মধ্যে আছি। সাম্প্রদায়িক শক্তি একদিকে দেশটাকে টুকরো টুকরো করবার জন্য, মানুষের মধ্যে ঐক্য সংহতিকে ভেঙ্গে দেওয়ার চেষ্টা করছে। সাধারন মানুষের ঐক্যকে বিপন্ন করে, এই অবস্থা কেন হচ্ছে? কারন এইটা হচ্ছে যে অপশাসন ৪৬ বৎসর ধরে চলছে এই দেশের মধ্যে, সেই অপশাসনের ফলে বর্তমান শাসকগোষ্ঠির কাছ থেকে মানুষের সমর্থন যখন প্রত্যাহিত হচ্ছে, মানুষ যখন তাদের জায়গা বেছে নিতে শুরু করেছেন, এবং যখন উপলব্ধি করতে শুরু করছেন এবং বুঝতে পারছেন যে এদের দ্বারা কোন সমাধান হবেনা, যার জন্য ওদের উপর সমর্থন প্রত্যাহার করে সঠিক জায়গায় পৌঁছাতে না পারলেও কয়েকটা রাজ্যে সেখানে পৌঁছানো গেছে। অন্যান্য জায়গায় লোব্যাল পার্টির উপর নির্ভব করছে, কোন জায়গায় সাম্প্রদায়িক শক্তির উপর নির্ভর করছে, কোন জায়গার বিচ্ছিন্নতাবাদী শক্তির উপর নির্ভর করছে। এই রকম করে যখন মানুষ ছুটাছুটি করছে, ঠিক তখনই, যখন ওরা সঠিক নিশানার দিকে ছুটছে, গোটা ভারতবর্ষে আন্দোলন সংগ্রাম গড়ে উঠছে শ্রমিক শ্রেনী যখন ভূমিকা নিচ্ছে, একদিকে বিদেশী প্রতিক্রিয়াশীল শক্তি এবং যারা সরকার চালাচ্ছেন এত বৎসর ধরে মানুষকে বিভ্রান্ত করছেন, মানুষের অভাব অনটনকে পুঁজি করে যারা ক্ষমতায় টিকছিলেন, ক্ষমতার মসনদটাকে মানুষের সমস্যা সমাধানের কোন বিষয় হিসাবে গ্রহন না করে নিজের সম্পত্তি বাড়াবার এবং দেশের মধ্যে মুষ্টিমেয় লোকের সম্পত্তি বাড়াবার একটা ব্যবসাক্ষেত্র হিসাবে যারা তৈরী করার চেষ্টা করছিলেন, তারা তখন মানুষের ঐক্যকে ভাঙ্গবার জন্য, শ্রমিক শ্রেনীর ঐক্যকে ভাঙ্গবার জন্য এইসব সাম্প্রদায়িক শক্তি মদত দিতে শুরু করেছেন। এই ইতিহাস জানা আছে।

সুতরাং আমি উল্লেখ করতে চাই না যে, আজকে যে সাম্প্রদায়িকতার আগুনে ভারতবর্ষ জ্বলছে এই সাম্প্রদায়িকতার বীজ ঐ শাসক গোষ্ঠি যারা ছিলেন প্রয়াত রাজীব গান্ধী তিনিই তো পুতে ছিলেন বঙ্গ বাবরী মসজিদের মধ্যে শিলানাশ করিয়ে ভুটা সিংকে দিয়ে। সাম্প্রদায়িক শক্তির সমস্ত বীজ তারাই পুতেছিলেন। আজকে আমরা দেখলাম এই ভারতবর্ষের মধ্যে স্বামী বিবেকানন্দ-এর চাইতে রামকৃষ্ণ পরমহংস দেবের চাইতে আদবানীরা জোসীরা অনেক বড় বড় হিন্দু হিসাবে নিজেদের পরিচয় দিয়েছেন ভারতবর্ষ হিন্দুদের এককাট্টা করবার জন্য, দেশে হিন্দু সাম্রাজ্য প্রতিষ্টা করার জন্য সেটা করেছেন। এইটাতো ভারতবর্ষের সংস্কৃতি বা সভ্যতা নয়। এইটাতো ভারতবর্ষের

ধর্মীয় বিষয়ও না , আমরাতো জানি হিন্দু ধর্মের কথা হলো অন্য ধর্মকে সমানভাবে মর্যাদা দেওয়া। কিন্তু সে সবের দিকে গেল না শাসক গোষ্ঠি, যাদের প্রয়োজনকে কাজে লাগানোর জন্য ওখানে শীলান্যাস করা হয়েছে রাম মন্দিরের ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছে, ঠিক তেমনি রাজীব গান্ধী জীবিত থাকতে হিন্দুদের ভোট পেয়ে নিজেদের ক্ষমতায় আসার জন্য, শোষনকে বজায় রাখার জন্য সেই অযোধ্যা থেকেই নির্বাচনের প্রচার কার্য ইত্যাদি শুরু করেছিলেন । সেই ধারা আজও একই ভাবে চলছে, নরসিংহ রাও-ও তার জন্য কোন বলিষ্ঠ ভূমিকা গ্রহন করলেন না এবং না করে বাবরী মসজিদ ভেঙ্গে যখন হিন্দু মুসুলমানের সংঘাত শুরু করালেন গোটা ভারতবর্ষে যখন দাঙ্গা হাঙ্গামা ছড়িয়ে পড়ল, মানুষগুলি যখন কাটাকাটি শুরু করল কয়েকদিনের মধ্যে দুই শতেরও উপরে মানুষ খুন হয়ে গেল, বার শতেরও উপরে মানুষ হাসপাতালে গেল বিভিন্ন সম্প্রদায়ের, বিভিন্ন অংশের মানুষ কারা এরা কি ভারতবর্ষে যারা শোষন ও বঞ্চনা চালায়, ভারতবর্ষে যাদের সম্পদ বাড়িয়েছে এই ৪৬ বছরে, হাজার হাজার কোটি কোটি টাকার সম্পত্তি চালিয়েছে সারা ভারতবর্ষের বাজারকে কনট্রোল করে, যারা সাধারন মানুষের মুখের গ্রাস কেড়ে নেয় , তাদের মধ্যে একজনও কি ক্ষতিগ্রস্থ হয়েছে ? না হয়নি । কারা মরল , ঐ শ্রমিক শ্রেনীর মানুষ যারা তারা . ঐ হিন্দু শ্রমিক শ্রেনী, মুসুলমান শ্রমিক শ্রেনীর মানুষ কাটাকাটি করছে । জাত পাতের অংশে, হিন্দু মসুলমান ইত্যাদির মধ্যে জাতিতে জাতিতে সম্প্রদায়ে সম্প্রদায়ে ভাগ হয়ে কাট কাটি করছে । মারামারি করছে , আর এই সুযোগে নরসিংহ রাওরা একযোগে সাম্প্রদায়িক শক্তি ও বিচ্ছিন্নতাবাদী শক্তি সাম্রাজ্যবাদীদের মদতে দেশীয় প্রতিক্রীয়ার মদতে এরা সেই জন্য এই কাজগুলি দেশের মধ্যে চালিয়ে যাচ্ছেন । এই বিপদ থেকেতো আমাদের ত্রিপুরা রাজ্য মুক্ত নয়, এখানেও তো বিভিন্ন সময়ে এই ধরনের উষ্কানী ইত্যাদি চলছে । সুতরাং তার জন্য এই যে বিপদ যা ভারতবর্ষের শ্রমিক শ্রেণীর ঐক্যকে বিপন্ন করেছে যা ভারতবর্ষের গরীব মানুষকে জাতপাতে ভাগ করে সম্প্রদায়ে সম্প্রদায়ে ভাগ করে ধর্মে ধর্মে ভাগ করে হানাহানি মারামারি ইত্যাদি সৃষ্টি করার জন্য চেষ্টা করছে এতে ভারতবর্ষের সাম্প্রদায়িক যে সম্প্রীতি সেটাকে বিনষ্ট হবে । এইটা ভারতবর্ষের স্বাধীনতাকে বিপন্ন করে তুলেছে, ভারতবর্ষের বিভিন্ন জায়গায় যারা বিভ্রান্ত যুবক যারা হতাশাগ্রস্থ যুবক তাদের হাতে সাম্রাজ্যবাদীরা যে অস্ত্র তুলে দিয়েছে আজকে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় এই প্রশ্ন উঠেছে, আমাদের কথা ভাববার জন্য তো কেউ নেই, গরীব অংশের মানুষের কথা কেউ ভেবেছে ভারতবর্ষের স্বাধীনতার পর এখনও জানেন ও বি সির প্রশ্নে গোটা ভারতবর্ষের ৫৫ শতাংশ মানুষ, এরা এখনও এই শাসন ক্ষমতায় কিছু সুযোগ এরা পেলেন না । আমরা যদি গোটা ভারতবর্ষকে পপুলেশানের ভিত্তিতে এনালাইসিস করি তাহলে কি দাঁড়ায়, উপজাতি তপশীলি জাতি তাদার

ব্যাক-ওয়ার্ড কমিউনিটি এবং উচ্চ বর্ণের মধ্যে যে, গরীব অংশের মানুষ আছেন এরাইতো ৯০ থেকে ৯৪ শতাংশ মানুষ। একটা দেশের যে অর্থনীতি সমাজ নীতি, যে শাসন, দেশের ৯৪ ভাগ মানুষের সমস্যার সমাধান না করে, দেশের ৯৪ ভাগ মানুষের কথা না ভেবে মুষ্টিমেয় ৬ জনের শাসন ক্ষমতাকে বজায় রাখবার জন্য, এই সমস্যা বাড়াবার জন্য যে দেশ চেষ্টা করে সেই দেশ বড় হতে পারে না। সেই দেশের ঐক্য রক্ষিত হতে পারে, সেই দেশের শাসন ও স্বাধীনতা বিপন্ন হয়না? তারই ফলশ্রুতি আমাদের এখানে আজকে ঘটছে। সাম্রাজ্যবাদীরা তার সুযোগ নিয়ে ভারতবর্ষের স্বাধীনতাকে বিপন্ন করে তুলছে।

তারই ফলশ্রুতিতে আজকে আমাদের এইখানে কিছু সাম্রাজ্যবাদী শক্তি এই সুযোগ নিয়ে ভারতবর্ষের স্বাধীনতাকে বিপন্ন করে তুলছে। এই রকম একটা পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে মাননীয় রাজ্যপাল সঠিকভাবেই তাঁর ভাষণে এইটা উল্লেখ করেছেন। আমাদের ত্রিপুরা রাজ্য তো একটা আলাদা দ্বীপ না। গোটা ভারতবর্ষের মধ্যে একটা ছোট রাজ্য — পাহাড়ে জঙ্গলে ঘেরা রাজ্য — তার মধ্যে ক্যাপিট্যালিস্ট ডেভেলাপমেন্টের মধ্যে এখনো আমরা গেলাম না।

এইটাও শাসন ব্যবস্থার মধ্যে আরেকটা বিষয় যে একটা রাজ্য যেখানে ২৮ লক্ষ মানুষ বসবাস করছেন, তারমধ্যে গরীব মানুষ রয়েছেন। গোটা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় যেসব ডেভেলাপমেন্ট হয়েছে সেসব হয়েছে এখানে? স্বাধীনতার এত বছর পরেও এইটা হয়নি। দশ বছরের বামফ্রন্ট সরকার একটা ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন, একটা ষ্ট্রাকচার গড়ে তোলার জন্য প্রচেষ্টা করেছিলেন। তাও মাঝখানে পাঁচ বছরের অবিমৃশ্যকারিতা এবং একটা ঝটকায় সমস্ত বিষয়টি ভেঙ্গে তছনচ করে দিয়েছে। এই রকম পরিস্থিতিতে এই রাজ্যে একটু রেল লাইন স্থাপন হয়নি, এখনো একটি মাঝারী ধরনের শিল্প হয়নি। এই শিল্প গড়ে তোলার জন্য স্বাধীনতার পরে কেউ ভাবেনও নি। মাঝখানে দশ বছরে বামফ্রন্ট সরকার যেটা ভেবেছিলেন সেটাও ওরা একেবারে নষ্ট করে দিয়েছেন। এই রাজ্য তো আর ভারতবর্ষের বাইরে নয়। ভারতবর্ষে যখন যে বিপদ এসেছে তার প্রতিফলন এই রাজ্যেও হয়েছে এবং হচ্ছে। তারজন্যই মাননীয় রাজ্যপাল রাষ্ট্রলি তাঁর ভাষনের মধ্যে এইসব উল্লেখ করেছেন।

কাজেই এই যে রাজনৈতিক অস্থিরতা সারা ভারতবর্ষে চলছে সেই অস্থিরতার ছাপ ত্রিপুরা রাজ্যেও লাগছে। ১৯৮৮ সালের নির্বাচনের পরে আমরা শুনেছিলাম অনেকে দম্ভভরে বলেছিলেন যে গণতন্ত্র শিখতে হবে। কিন্তু তারা তো বুঝেননি গণতন্ত্র কি জিনিস, সেটা তারা বুঝার চেষ্টাও করেননি। কারন কংগ্রেস আই যে দল তারা গণতন্ত্র যতক্ষণ তাদের স্বার্থে লাগে ততক্ষণ তারা গণতন্ত্রের কথা বলেন। কিন্তু তারপরে সাম্প্রদায়ীক শক্তিগুলির সঙ্গেও বোঝাপড়া করেন তাদের স্বার্থ রক্ষা করবার জন্যে। প্রয়োজনে এরাই সন্ত্রাসের পথ বেছে নেন্ যেমন নিয়েছিলেন

১৯৭১-৭২ সালে সিদ্ধার্থশংকর রায় পশ্চিম বাংলায় তেমনি নিয়েছিলেন সন্তোষবাবুর নেতৃত্বে সুধীরবাবুর এবং সমীরবাবুরা (উনারা হাউসে এখন নেই)। ত্রিপুরার ক্ষমতায় আসার পরে উনারা বলেছিলেন যে সি, পি, আই এমকে দূরবীণ দিয়ে দেখতে হবে। আমি তাদেরকে বলি যদি দূরবীণ দেখার সময় হয় তো রাজনীতি বুঝেন তাহলে দূরবীণ দিয়ে সি, পি, আই, এমকে দেখতে হবে না, কত দূরবীণ নিয়ে হিমালয়ের মাথায় উঠুন তারপরে কংগ্রেসকে দেখুন-স্বাধীনতার ৪৬ বছর পরে যে দল একটানা দেশ শাসন করেছেন তার কি অবস্থা। এখন ৩১ টি রাজ্যের কোন জায়গায় রয়েছে কংগ্রেস ভাবুন তো একবার! এই রকম অবস্থায় নিয়ে এসেছে।

ত্রিপুরা রাজ্যে গত পাঁচ বছরে এই দল সমস্ত গণতান্ত্রিক পরিবেশকে নষ্ট করে ফেলেছে। গণতান্ত্রিক প্রতিষ্ঠান যা ছিল সমস্ত ভেঙ্গে দিয়েছে। সেই জায়গায় তাদের মনোনীত সমস্ত ব্যক্তিদের বসালেন — যার ফলশ্রুতি প্রতিনিয়ত ঘটছে। মেয়েদের কোন অধিকার ছিলনা। এরা কোন নাগরিক নয়। এস, সি, এবং এস, টি, দের কথাতো বলে লাভ নেই। গত পাঁচ বছরে ওরা তো তাদের দায়ের তলায় মাছ সে হিসেবে ওদের ব্যবহার করেছে। তাদের মধ্যে কোটি কোটি টাকা লুটেপুটে নিয়ে গেছে — এখনো তার প্রমান রয়েছে। প্রতিনিয়ত মানুষ আসছেন — তারা জানেন না অথচ তাদের নামে নোটিশ এসেছে লোন এর টাকা ফিরিয়ে দেবার জন্য। তাদের নামে নোটিশ এসেছে বিভিন্ন জায়গায় গিয়ে এইসব শুনেছিল। এই রকম অবস্থায় ওরা এদের নিয়ে এসেছে।

স্যার, এইটাতো আপনারা জানা গত পাঁচ বছরে ত্রিপুরা রাজ্যে গণতান্ত্রিক পরিবেশ ছিল না — সব ধ্বংস হয়ে গেছে। ৫০০ শতেরও উপরে মানুষ খুন হয়েছেন। ভারতবর্ষে স্বীকৃত যে বিরোধী দল যেটা মার্কসবাদী কমিউনিস্ট পার্টি সেই পার্টির ১০০ এর অধিক পার্টি অফিস এবং গণতান্ত্রিক সংগঠিত সংস্থাগুলিকে ধ্বংস করে দেওয়া হয়েছে না জোর করে স্বীকৃত যে বিরোধী দল যেটা মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি সেই পার্টির ২০০টির অধিক পার্টি অফিস এবং গনতান্ত্রিক সংগঠিত সংস্থাগুলিকে ধ্বংস করে দেওয়া হয়েছে বা জোর করে গনতন্ত্র ! এইটাই কংগ্রেসের আদর্শ, এইটাই গান্ধীজী তাদের শিখিয়েছিলেন. সন্তোষ দেব এইটাই শিখেছিলেনএবং টারগেট করা হয়েছে। এই ত্রিপুরা রাজ্যে। ওরা নলুয়া সৃষ্টি করছে . মেছুয়া সৃষ্টি করেছে বিলোনীয়া সাব-ডিভিসনে। এখনো এইটা চলছে। সারা রাজ্যকে এরা সটার হাউসে পরিনত করেছিলেন , এদের কোন বিচার ছিল না , সেখানে পুলিশের কোন ভূমিকা ছিল না। যারা খুন হয়েছেন তাদেরই বাড়ির লোকেরা এরেষ্ট হয়েছেন। অসংখ্য মামলা করা হয়েছে বিরোধী দলের সমর্থকদের হয়রানী করবার জন্য। গণতন্ত্র ! আমি জিগ্যেস করতে চাই। এই সমস্ত বিষয় মাননীয় রাজ্যপালের ভাষনের মধ্যে উল্লেখ করা হয়েছে। এইটা বুঝা দরকার।

ওদের সময়ে মেয়েদের কোন অধিকার ছিল না। মেয়েরা ধর্ষিতা হয়েছেন। সাড়ে তিশ'র মত মহিলা যারা ধর্ষিতা হয়েছিলেন তার এই সন্ত্রাসের বিরোদ্ধে সাহস করে পুলিশের কাছে অভিযোগ করেছিলেন। তাছাড়া হাজারেরও বেশী মহিলা আছেন যারা অভিযোগ জানাবার সাহস রাখেননি। কারন তারা অভিযোগ জানালে খুন হয়ে যাবেন।

যাদের বিরুদ্ধে অভিযোগ তাদের ধরা হবে না। তাদের কোন সাজা হবে না। বরং উল্টো বাড়ীঘর জ্বালিয়ে দেওয়া হবে। ঘটনা একটা ঘটেছে? বহু ঘটেছে। ৩৫০ জন মহিলা খুন হয়েছেন বা ধর্ষিতা হয়েছেন। এগুলির সংগে কারা কারা জড়িত এসমস্ত তথ্য পুলিশকে জানানো সত্বেও তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হয় নাই। নির্বাচনে দাঁড়িয়ে শ্যামহরি শর্মা খুন হযে গেলেন। সন্ধ্যা সময়ে শহরের উপর জনসভার মধ্যে খুন হয়ে গেলেন। কারা খুন করল সমস্ত কিছু জানা। তারপর সি, বি,, আই, তদন্ত পর্যন্ত বন্ধ করার জন্য সরকার চেষ্টা নিয়েছিল। এটাকে গনতন্ত্র বলা হবে। এ রাজ্যে যে গনতান্ত্রিক পরিবেশ বিঘ্নিত হয়ে গিয়েছিল, বা শেষ হয়ে গিয়েছিল। সেই অবস্থা থেকে ফিরে আসার জন্য মানুষ তার ভোটাধিকার ইত্যাদি প্রয়োগ করেছেন। আমি স্যার, এই ব্যাপারে কিছু উল্লেখ করতে চাই। যারা রাজ্যপালের ভাষনের সময় চিৎকার করেছেন যে এখানে গনতন্ত্র নেই, হুজ্জুতি করে এই সরকার এসেছে। স্যার তাদেরকে জিজ্ঞেস করতে চাই-কারা সেটা করেছিলেন, নির্বাচনকে প্রহশনে পরিণত করে? নির্বাচনের আগে তারা অনেকেই বলেছেন আমরা ৪০টা ৪২টা সিট পাব। কি চমৎকার সব জ্যোতিষী! মানুষদের ডেকে ডেকে বলেছেন তোমাদের ভোট দিতে হবে না। আমরা ভোট দিয়ে দেব। এটাতো নূতন জিনিষ নয়। গত পাঁচটি বছরে তারা ত্রিপুরা রাজ্যে এ জিনিষ চালিয়েছে। ভেবেছিলেন এবারবার নির্বাচনের সময়ও তারা এটা করবেন। কিন্তু শেষান সাহেব একটা গোলমাল করে ফেললেন। তিনি দেখেছেন যদি ১৫ তারিখ নির্বাচন হইত, এরাজ্যে যা ঘটবে সেটা নির্বাচন হবে না, সেটা হবে একটা রক্তক্ষয়ি লড়াই। নির্বাচন নেই। গণতন্ত্র নেই। ফ্যাসিবাদের একটা চূড়ান্ত রূপ। এটাই ছিল এদের প্রস্তুতি এটাই সন্তোষ মোহনদের শিক্ষা। তারা ভেবেছিলন কেন্দ্রীয় ফৌজ নিয়ে নির্বাচন করিয়ে নেবেন। কিন্তু এটা ওরা বুঝেন নাই যে এই বারের নির্বাচন ৮৮ সালের নির্বাচন নয়। এটা ৯৩ সাল। অনেক জল গড়িয়েছে এই সময়ের মধ্যে। গঙ্গা দিয়ে যেমন অনেক জল গড়িয়েছে তেমনি গোমতি দিয়েও অনেক জল গড়িয়েছে। মানুষ তার অভিজ্ঞতায় অনেক শক্তিশালী হয়েছেন। সেনাবাহিনী বুঝতে পেরেছে তার প্রকৃত শত্রু কারা। প্যারা মিলিটারী এবং রাজ্য পুলিশকে দাড়িয়ে দিয়ে ভোট করে ক্ষমতায় আসার চেষ্টায় ছিলেন। যার জন্য উনারা বলেছিলেন ৩ তারিখের পরে আমরা মজা দেখাব। সেই কথাতো নেতারাই বলেছেন। ডেকে ডেকে বলেছেন। মাইকে বক্তব্য রেখেই বলেছেন। এগুলি গনতন্ত্র ছিল? সুতরাং রাজ্যপাল সঠিকভাবে উনার বক্তব্য বলেছেন — এই

পরিস্থিতিতে যা বলেছে সেই পরিস্থিতিতে একটা দেশ চলতে পারেন না। তার জন্য মানুষ জীবনকে বাজী রেখে, যখন একটা সুযোগ পেল ভোটের বাক্সের মাধ্যমে গণতান্ত্রিক ব্যবস্থা প্রতিষ্ঠিত করার জন্য ভোট দিলেন। নির্বাচন কমিশনকে — রাষ্ট্রপতি শাসন নিয়ে কত তাল বাহানা। উনারা বলেছেন — আমরা কেন্দ্রে আছি রাষ্ট্রপতি শাসন হবে না। ইত্যাদি ইত্যাদি। তারপরও কত অপপ্রচার যে সি. পি. আই. এমতো রাষ্ট্রপতি শাসন চায় না। এখন চাইছে। ত্রিপুরা রাজ্যে আমরা চাইছি এই জন্য যে রাষ্ট্রপতি শাসনে যদিও আমরা জানি যে এটা গনতান্ত্রিক শাসন ব্যবস্থা নয়। এটা কোন গণতান্ত্রিক ব্যবস্থাও নয়। কিন্তু ত্রিপুরা রাজ্যে যা চলছিল তখন রাষ্ট্রপতি শাসনে খুব একটা খারাপ হওয়ার কথা না। যারা সরকারে থেকেই সন্ত্রাস করে, যারা সরকারে থেকে আধা ফাসিষ্ট কায়দায় মানুষের ভোটের ক্ষমতা পর্যান্ত কেড়ে নেয়, যেখানে সংবিধান চলে না, যেখানে গনতন্ত্র অচল ছিল সেখানে রাষ্ট্রপতি শাসন তার থেকে ভাল। ত্রিপুরা রাজ্যের সমস্ত গনতন্ত্র প্রিয় মানুষ, এমনকি কংগ্রেস-এর মধ্যে যারা গনতন্ত্র স্বীকার করেন তারাও — তাদের কথা পরিস্কার করে উল্লেখ করার প্রয়োজন নেই। কংগ্রেস কংগ্রেসের বিরুদ্ধে লড়াই করছে সেই জমানাকে উৎখাৎ করার জন্য।

শ্রীকেশব মজুমদার (মিনিষ্টার):— এইত একজন বক্তব্য রেখেছেন, কংগ্রেস কংগ্রেসের বিরুদ্ধে লড়াই করছেন কেন? এই জমানায় যা তৈরী হয়েছে, এই জমানাকে উৎখাত করার জন্য এই সমস্তগুলি রাজ্যপালের ভাষণের মধ্যে রিফ্লেকটেড হয়েছে। সেই জন্য আমি একে সমর্থন জানিয়েছি। স্যার, এই যে সংশোধন আনা হয়েছে, এটা কেন আনা হয়েছে? এই জন্য যে, যাতে করে রাজ্যপাল এখানে যে পরিস্কার পরিচ্ছন্ন ভাবে যে বক্তব্য উল্লেখ করেছেন যা বাস্তব, সেই চিত্র তুলে ধরেছেন। একে বিভ্রান্ত করার জন্য এরা সেই চেষ্টা চালিয়ে যাচ্ছে। স্যার, রাজ্যপাল এখানে দেখেছেন কিভাবে ওরা গনতন্ত্রকে ধ্বংস করেছিল। এখানে নাসা, টাডা, বিনা বিচারে আটক করে রাখা, ভারতবর্ষে যেসব আইন আছে আই. পি. সি. সি. আর. পি, সি এর মধ্যে ধারার কোন অভাব নেই, যাতে করে মানুষ যদি কোন অপরাধ করে সেই অপরাধের বিচার হতে পারে এই রকম ধারার কোন অভাব নেই, তার পরেও না। বিচার করা যাবে না। কেন? সেখানে বুঝা যায় যে মানুষের গণতান্ত্রিক অধিকারকে স্তব্দ করতে হয়, গনতান্ত্রিক অধিকারকে অস্বীকার করতে হয় তাহলে পরে বিনা বিচার ছাড়া হবে না। কোর্টের কাছে গেলে যদি ওরা ছাড়া পেয়ে যায়। মিথ্যাতো সাজানো ব্যাপার হয় না। যেমন ২৫ হাজার থেকে ৩০ হাজার মামলা এই ত্রিপুরা রাজ্যে হয়েছে, পৃথিবীর রেকর্ড না শুধু বিশ্বের রেকর্ড সৃষ্টিকারী মিথ্যা মামলা এখানে হয়েছে।

এই রকমভাবে বিচারালয়কে এরিয়ে যাওয়ার জন্য নাসা, টাডা সমস্ত ব্যবস্থা এখানে হয়েছে।

সংবিধানের ৩১১ (২) ধারা প্রয়োগ, এখানে পুলিশের যে আন্দোলন চলছিল তাদের অধিকারের জন্য, তাদের যে বক্তব্য তা শুনার কেউ নেই! তাদের বিরুদ্ধেও সেই সব ধারা প্রয়োগ করেছিল। এই রকম ব্যবস্থা চলছিল। তার বিরুদ্ধে যে মানুষের যে রায়, সেই রায়কে মর্যাদা দেওয়ার জন্য রাজ্যপাল তাঁর বক্তব্যে উল্লেখ করেছেন। সুতরাং সেই জন্য আমি রাজ্যপালের বক্তব্যকে সমর্থন করছি। এবং সময় উপযোগী বক্তব্য রেখেছেন। যার মধ্যে রাজ্যের বাস্তব অবস্থাগুলি পরিস্ফুটিত হয়েছে। সবগুলি আমার বলার বিষয় না অন্যান্য যাঁরা আছেন তাঁরা উল্লেখ করবেন। প্রতিটি বিষয়ে কি দুর্নীতি, কি রাজ্যের আর্থিক অবস্থা এখানে হয়েছে, সেই অবস্থার পরিপ্রেক্ষিতে কারণ এটা সকলে জানেন এখন পর্যন্ত আমরা দপ্তর গুলিতে যে হিসাব পেয়েছি তাতে দেখা গেছে ১৩০ কোটি টাকা দেনার ভার কাঁধে নিয়েছে, আরও বাড়তে পারে। যেখানে ৩১০-৩১৫ কোটি টাকা বাজেট হয়, সেই সব জায়গায় যদি ১২৫ কোটি ১৩০ কোটি টাকা দেনা থেকে যায় তাহলে সে, রাজ্যে কিছু হবে? যে রাজ্যের বরাদ্দকৃত অর্থের ৭৫ ভাগ চলে যায় বেতন দিতে, মাত্র ২৫ ভাগ টাকা দিয়ে রাজ্যটাকে উন্নয়ন করতে হয়। কি রকম লুটপাট চললে পরে এটা হতে পারে। ১১৫ কোটি টাকা দেনার ভারটা কাঁধে নিয়ে সরকারটাকে চলতে হবে। এই রকম একটা পরিস্থিতির সৃষ্টি এরা করেছেন। এই সমস্তগুলি রাজ্যপাল এখানে উল্লেখ করেছেন।

আমি ছোট্ট একটা দপ্তর বিদ্যুৎ দপ্তরের হিসাব করে দেখলাম যে, ১০ কোটি টাকার মত দেনা, স্বাস্থ্য দপ্তরে ৪ কোটি টাকার মত দেনা। অথচ হাসপাতালে ঔষুধপত্র কিছু ছিল না, সেলাই করবার মত সুঁচ ছিল না, তুলা ছিল না, একটি সেলাইন পর্যন্ত ছিলনা। গেল কোথায়? এই সমস্ত দিয়ে আনন্দ উল্লাস ওনারা করেছেন। দুর্নীতিটা লিগেলাইজড হয়েছিল। প্রতিযোগিতা চলছিল কে কত টাকা অসৎ পথে রোজগার করতে পারে। আইন কানুন সরকারের নির্দেশ সমস্ত কিছু এইভাবে চলছিল। একটা মৎস্যর ন্যায় কোন কিছুর ধার ধারে না, কোন গনতন্ত্র না কোন নিয়ম না, কোন শৃংখলা না কোন কিছু না যেমন খুশী তেমন করে চলছিল। এই রাজ্যটাকে একটা লুটপাটের পরিবেশ তাঁরা সৃষ্টি করেছিল। যার জন্য-এ ত্রিপুরার মানুষ তাদের বলিষ্ঠ রায় ঘোষনা করেছেন এই সবের বিরুদ্ধে। তাই রাজ্যপাল ত্রিপুরার মানুষের প্রতি ধন্যবাদ জানিয়ে বলেছেন যে, রাজ্যটাকে সর্বনাশের রাস্তা থেকে কুঁড়িয়ে আনার জন্য যে ভূমিকা পালন করেছেন তার জন্য তিনি ত্রিপুরার মানুষকে ধন্যবাদ জানিয়েছেন। এবং সঙ্গে সঙ্গে এই রাজ্যে যে সরকার আছেন, সেই সরকারকে সর্তক করেছেন, যারা প্রচুর পরিমান বিশ্বাস স্থাপন করেছেন, আস্থা স্থাপন করেছেন সেই জন্য এখানে সরকারের দায়িত্ব অনেক, সেই দায়িত্বকে সামনে রেখে মানুষের সেই আস্থা, বিশ্বাসকে মর্যাদা দেওয়ার জন্য যাতে একবেলা খেয়ে বাঁচতে পারেন, না খেয়ে যাতে কেউ না মরেন সেই

দিকে লক্ষ্য রাখতে হবে। ত্রিপুরার মানুষের স্বাস্থের সুযোগ, বাসস্থানের সুরাহা করে দিতে পারি, পানীয় জলের সুবিধা আমরা করে দিতে পারি অন্য কিছুতো করা যাবে না তার জন্য মানুষ যে আস্থা স্থাপন করেছেন রাজ্যপালকে সঠিকভাবে রাজ্যবাসীর উদ্দেশ্যে তিনি যে ধন্যবাদ জানিয়েছেন এবং আমাদেরও সচেতন করে দিয়েছেন সরকারকে, সরকারের পক্ষের লোকেদের সচেতন করে দিয়েছেন। সেই জন্য আমি আশা করব বিরোধী ত্রিপুরার মানুষের স্বাস্থ্যের সুযোগ যাতে আমরা করে দিতে পারি, ত্রিপুরার মানুষের বাসস্থানের সুযোগ যাতে আমরা করে দিতে পারি, এর জন্য মানুষ আমাদের প্রতি যে আস্থা স্থাপন করেছেন তা সঠিক ভাবে রাজ্যপাল রাজ্যবাসির প্রতি ধন্যবাদ জানিয়েছেন। এবং আমাদেরওসচেতন করে দিয়েছেন সুতরাং সেই জন্যই আমি আশা করব বিরোধী পক্ষের যারা আছেন তারা বুঝতে পারছেন মানুষের প্রতি অন্যায় করলে, মানুষের প্রতি অবিচার করল যা হয় তা হয়েছে। সরকার এ ছিলেন জোর করে হটায় নি, মানুষ সামান্য সুযোগ পেয়েছে, সেই সুযোগের সদব্যবহার করেছেন। আপনারা মানুষের ভোটাধিকার কেড়ে নিতে চেয়েছিলেন, মানুষের সমস্ত কথাবার্তা কেড়ে নিতে চেয়েছিলেন। গনতন্ত্র কণ্ঠকে বন্ধ করে দিতে চেয়েছিলেন. রক্তে ত্রিপুরার মাটিকে বহু লাল করেছেন, মায়েদের, বোনদের অনেক দীর্ঘ শ্বাস এ ত্রিপুরার বাতাসকে অনেক ভারী করেছেন, তার উপর দাড়িয়ই ত্রিপুরার মানুষ অল্পদিনের অভিজ্ঞতার ভিত্তিতে এখান থেকে সেখানে নিয়ে গেছেন, তার জন্য আমি আবেদন করব বিরোধীতা করার জন্য বিরোধীতা করা না বাস্তবতাকে স্বীকার করুন, রাজ্যপাল যে ভাষন দিয়েছেন তার বিরুদ্ধে যাওয়া কোন বিষয় না তিনি সামান্য মাত্র চিত্র তুলে ধরেছেন। একে সমর্থন করুন, বিরোধীতা না মানুষকে মর্যাদা দিতে শিখুন গণতন্ত্রকে মর্যাদা দিতে শিখুন। মানুষের শ্বাস প্রশ্বাস বন্ধ হয়ে গিয়েছিল প্রান আজ মুক্ত বাতাসে মানুষ শ্বাস প্রশ্বাস নিতে পারছে, এই পরিবেশকে বজায় রাখতে শিখুন তা হলে নিশ্চই মানুষের প্রতি শ্রদ্ধা জানানো হবে, যারা ভোট দিয়েছেন তাদের প্রতি শ্রদ্ধা জানানো হবে, সুতরা, আমি আবেদন জানাব যে আপনারা রাজ্যপালের এই ভাষনকে সমর্থন করুন, ধন্যবাদ জানান, এখানে বিরোধী আর সরকার পক্ষের প্রশ্ন নয় ত্রিপুরাকে সুন্দর ভাবে গড়তে সাহায্য করুন, এই আবেদন সকলের কাছে রেখে আমি এই রাজ্যপালের ভাষনের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছি তাকে সমর্থন করে আমি সকলকে আবার ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্যগন এই হাউজ বেলা ২ টা পর্যন্ত মুলতবি রইল।

**মিঃ স্পীকার :—** আমি এখন আজকের দ্বিতীয় অধিবেশন শুরু করছি। মাননীয় সদস্য রতন চক্রবর্তী।

**শ্রীরতন চক্রবর্তী :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১৪ই মে ত্রিপুরা বিধানসভায় মহামান্য

রাজ্যপাল এর যে ভাষণ সেই ভাষণের সাথে আমি এক মত নই। এবং আমি মনে করি সেই ভাষণে কতগুলি উল্লেখযোগ্য তার ভাষণে নেই। যার ফলে অসমর্থনের প্রস্তাব রাখছি। মাননীয় কেশববাবু যে মত ব্যক্ত করেছেন তার সঙ্গেও আমি এক মত নই। সেগুলি বলার আগে আমি প্রথমেই এই অধিবেশনের প্রথম বক্তব্য রাখার সুযোগে আমি নব নির্বাচিত সদস্য ও সদস্যা যিনি আছেন আমার দলের এবং আমার ব্যাক্তিগত তরফ থেকে আন্তরিক ধন্যবাদ এবং অভিনন্দন জানাচ্ছি। এবং আশা করি এখানকার আলোচনা অর্থবহ হবে, সেটিই জনসাধারণের সার্বিক কল্যাণে আসবে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা জানি গণতন্ত্র নিয়ে এখানে অনেকেই বক্তব্য রেখেছেন আপনারাও বলেছেন, আমরাও বলেছি। আমাদের বিরোধী দলও গত পাঁচ বছর শাসক দলের ঐ ব্যঞ্চে ছিলাম। আসলে গণতন্ত্রের প্রাসঙ্গিকতা কতটুকু এবং সত্যিই আমরা গণতন্ত্রকে কতখানি মানছি। প্রাথমিক ভাবে সেই গণতন্ত্রের চিন্তা বা চেতনার উপর মানুষের অধিকার কতখানি রক্ষা হচ্ছে, যখন বলা যায় রাজ্যে রাষ্ট্রে আইন-শৃঙ্খলা মানুষের জীবন নিরাপত্তা সংবিধানের পরিনত অধিকার রক্ষিত হচ্ছে। কিন্তু সেগুলিত হচ্ছে না। অত্যন্ত দূর্ভাগ্য ও পরিতাপের বিষয় এই স্মারকবর্গ ভাষণের মধ্যে অত্যন্ত সযত্নে এবং সুকৌশলে নির্বাচনের পর বামফ্রন্ট সরকার শপথ গ্রহণ করার পরে সাড়া ত্রিপুরা রাজ্যে যে হিংসার পরিবেশ তৈরী হয়েছে, যাদের ঘরদোর পুড়ে গেছে যাদের সম্পত্তি লুট হয়েছে যাদের ইজ্জত হানি হয়েছে তাদের কথা এই ভাষণ থেকে অত্যান্ত সযত্নে বাদ দেওয়া হয়েছে। জানি রাজ্যপালের ভাষণ বলতে যা বুঝায় সেটি শাসক দলেরই বক্তব্য। এটা কারও অজানা নয়, কারণ আমরা শাসক দলে ছিলাম। সেই কারণে সেই শাসক দলের বক্তব্য যেটা রাজ্যপালের মুখ দিয়ে উচ্চারিত হইয়াছে এটা অত্যান্ত দুর্ভাগ্য এবং পরিতাপের বিষয় যে নির্বাচন উত্তর পরিস্থিতি আমাদের কাছে যতটুকু হিসেব আছে গত দিন পর্যন্ত ৪৪ জন কংগ্রেস ও টি ইউ জে এস কর্মী খুন হয়েছে।

যার কোন উল্লেখ নেই। যদি কেশব বাবু বর্নিত গণতন্ত্র সুস্থ এবং মুক্ত পরিবেশ, মুক্ত নিশ্বাস নেওয়ার মত পরিবেশ হয়ে থাকে তাহলে আমার বলার কিছু নেই। কিন্তু গণতন্ত্র যদি আলোচ্য বিষয় হয়ে থাকে সংবিধান এবং বিধানসভা যদি পবিত্রতার মর্যদার প্রশ্ন থেকে থাকে তাহলে এটা উল্লেখ না করা আমার মনে হয় রাজ্যপালের সঠিক হয়নি।

আপনারা জানেন এবং মাননীয় অধ্যক্ষ মহোদয়ও জানেন-যে কমলপুরের টি, ইউ, জে, এস নেতা গত নির্বাচনে একজন প্রতিনিধি ছিলেন, যিনি দীর্ঘদিন ধরে আশঙ্কা প্রকাশ করছিলেন যে এ. টি, টি, এফ এর হাতে যে কোন সময় তাঁর মৃত্যু হতে পারে, যার জন্য তিনি নিজের বাড়ী ছেড়ে দিয়ে অন্যত্র গিয়ে

আশ্রয় নিয়েছিলেন, তবু তাকে আততায়ীরা রেহাই দেয়নি। সেখানেও তাকে খুন করা হল। স্যার, আমি একটা জিনিস অবাক হয়ে দেখছি যে এক্ষুনি এই হাউসে লীডার সব দি হাউস উপস্থিত নেই, কিন্তু নৃপেনবাবু যখন মুখ্য মন্ত্রী ছিলেন এবং দশরথবাবু যখন উপমুখ্য মন্ত্রী ছিলেন, আবার তিনি যে দিন শপথ নিয়েছিলেন, সেই দিনের কথা আমার মনে পড়েছে যে উপমুখ্য মন্ত্রী হিসাবে তিনি মুখ্য মন্ত্রীর চার্জে ছিলেন. নৃপেনবাবু সম্ভবতঃ তখন কলকাতায় ছিলেন। সেই দিন আগরতলা শহরে একজন কংগ্রেসী নেতার বাড়ীতে হামলার অপরাধে একজন সি, পি, আই, এম কমিশনারকে টি, এস, আর দিয়ে পেটানো হয়েছিল। মানুষ ভেবেছিল এবং আশসত হয়েছিল যে দশরথবাবু একজন প্রকৃত শাসনের অধিকারী এবং হোম ডিপার্টমেন্ট চালানোর মত যোগ্যতা তার আছে। আমি অবাক হয়ে দেখলাম তিনি শপথ নেওয়ার পরেও উনার আবেদন ছবি সহ বার বার ছাপানো সত্বেও ত্রিপুরা রাজ্যের বিভিন্ন জায়গায় নির্বিচারে মানুষের উপর অত্যাচার হয়েছে, লুঠ হয়েছে, চাঁদার জুলুম হয়েছে, আমার মনে হয় তাতে ত্রিপুরা রাজ্যের রাজনৈতিক ইতিহাসে একটা নুতন অধ্যায় সুচিত হয়েছে আমার নিজেকে তখন প্রশ্ন করতে ইচ্ছা হয়েছিল যে আসলে কি দশরথবাবু অসহায়, নাকি সি, পি, এমের মত কর্মিদের উপর নির্ভরশীল ক্যাডার বেইস পার্টি একটা সুকৌশল দশরথবাবুর হাতকে দূর্বল করছেন অথবা অতি সংগোপনে এমন একটা পরিকল্পনা এঁটেছেন যাতে তৃণমূল স্তর পর্য্যন্ত গণতন্ত্রের কোন অবশিষ্ট না থাকে। এবং সুকৌশলে গণতন্ত্রকে হত্যা করে, তার শব দেহ ঝুলিয়ে গণতন্ত্রের নাম দিয়ে শুধু সারা রাজ্যেই নয়, সারা দেশের মানুষকে বুঝানো যায় যে এই রাজ্যে গণতন্ত্রের প্রতিষ্ঠার একটা লড়াই হয়েছিল। আমার অবাক লাগে এক দিকে যখন নেতারা আবেদন নিবেদন করছেন, আবার কিছু দিন পর দেখলাম ডি, ওয়াই, এফ থেকে তারা বলছেন যে এটা হতেই পারে। এটা ১৯৮৮ সালের ঘটনার পর যদি তাই হয়, তাহলে আপনারাই বলে দিন এটা পলিটিকেল রিটেলিয়েশান! আমরা অন্ততঃ নিজের দুঃখকে চেপে এটা বলতে পারব 'রাজনৈতিক প্রতিহিংসা কিন্তু এই প্রতিহিংসা কাদের উপর? যদি আমি কোন সি, পি, এম কর্মিকে খুন করে থাকি, আমি যদি কারো বাড়ী ঘর জ্বালিয়ে দিয়ে থাকি অথবা কারোর উপর অত্যাচার করে থাকি, তাহলে আমার উপর আক্রমণ হতে পারে, এই যুক্তি তো মেনে নেওয়া যায়। কিন্তু নিরীহ দরিদ্র, খেটে খাওয়া মানুষ অথবা কোন সাধারণ পরীক্ষার্থিনী পরিবার কংগ্রেস কিংবা টি, ইউ, জে, এসকে সমর্থন করে ভোট দিয়েছে বলে, ভোটের হিসাবে লক্ষ লক্ষ মানুষ বিরোধী দলকে ভোট দিয়েছে এবং সেই ভোটের হিসাব যদি নিতে যাই, তাহলে পশ্চিমবঙ্গে ৪১ পার্সেন্ট ভোট পেয়ে আমাদের কয়টা সীট থাকে আর এখানে আমরা ৪ লক্ষের উপর ভোট পেয়ে আমাদের কয়টা সিট হয়েছে। অথবা ১৯৮৮ তে ৫১ পার্সেন্ট ভোট পেয়ে সি, পি, এমের কয়টা সিট ছিল আর কংগ্রেসের কয়টা সীট ছিল। গণতন্ত্র কথাটা অনেক গভীর, এটা অনেক বেশী উপলব্ধির

জিনিস। কাজেই আমার মনে হয় মাননীয় রাজ্যপালের বক্তব্য, এত বড় একটা ঘটনা অনুল্লেখ থেকে গেল, তা কোন অবস্থায় বাঞ্ছনীয় নয়, এতে গণতন্ত্রের প্রতি গভীর আস্থা কেন, সামান্যতম শ্রদ্ধারও নিদর্শন নেই। ।মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মাননীয় রাজ্যপালের ৪ নং প্যারার কিছু অংশ এখানে উল্লেখ করতে চাই, যেখানে বলা হয়েছে 'গণতন্ত্রের প্রতি গভীর আস্থাশীল অনেক আদর্শবান মানুষের মৃত্যু ঘটেছে। যারা আইনের শাসন পুন প্রতিষ্টায় ও নাগরিক জীবনে সুশৃঙ্খলতা ফিরিয়ে আনতে এবং গণতন্ত্রের মূল্যবোধ পুনরুদ্ধার করতে সংগ্রহ করেছেন, তাদের এই মহত আত্মত্যাগ কখনও বৃথা যাবে না। অত্যন্ত ভাল কথা। ত্রিপুরায় এই সব মহত সন্তান যারা আত্মাহুতি দিয়েছেন, আমার সরকার তাদের পরিবার বর্গের জন্য যা কিছু করণীয় অবশ্যই করবেন। অত্যন্ত সুন্দর কথা।
কিন্তু আমি অবাক হয়ে যাই যে এটার একটা পরিস্কার ব্যাখ্যা হল না যারা মারা গিয়েছেন নির্বাচনের আগে হউক পরে হউক, বা ভোট গ্রহনের আগে হউক বা পরে হউক তাদের সম্পর্কে কোন উল্লেখই হল না। তারা কি ত্রিপুরা রাজ্যের মানুষ নয়? তারা কি সবাই সমাজ বিরোধী? অথবা তারা সবাই বুর্জুয়া শ্রেণীর দালাল বা তারা সবাই মাকিন সাম্রাজ্যবাদের পৃষ্টপোষক। বক্তৃতা করতে আমরা অনেক ভাল ভাল শব্দ ব্যবহার করি, আমরা রাজনৈতিক ব্যাখা দিতে পারি অনেক সুন্দর সুন্দর উদাহরন টেনে, কিন্তু বাস্তবের সঙ্গে তার কতখানি মিল আছে, সেটা ভেবে দেখা দরকার। তাই, আমি মাননীয় অধ্যক্ষ মহোদয়ের মাধ্যমে দাবী জানাচ্ছি যে এটার উল্লেখ হউক এবং তাদের পরিবারের যাদের ঘর বাড়ী পুড়ে গিয়েছে অথবা যারা গৃহহারা হয়েছেন, যাদের জিনিসপত্র ভাঙ্গচুর হয়েছে, যাদের পুকুরের মাছ লুঠ হয়েছে, চুরি হয়েছে বা নষ্ট করা হয়েছে, তাদের সরকার থেকে কি সাহায্য দেওয়া হবে, তার কথা ঘোষণা করা হয় নি, অথচ এটার উল্লেখ করার দরকার ছিল। যাদের সম্পদ চুরি হয়েছে, যাদের ঘর বাড়ী নষ্ট করা হয়েছে, তাদেরকে সাহায্য করা হবে এ কথা মাননীয় রাজ্যপালের ভাষনে উল্লেখ করা উচিত ছিল। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বিশেষ বিশেষ ক্ষেত্রগুলি সম্পার্কে বলতে চাই যে ১০ নং প্যারায় মাননীয় রাজ্যপাল উল্লেখ করেছেন যে উন্নয়ন তখনই তরান্বিত হবে যখন সমাজের সকল অংশের মানুষ শান্তিপুর্ণ পদ্ধতিতে জীবন চর্চায় ব্রতী হন। কিন্তু এ. টি. টি এফ কারা, বিভিন্ন রেকর্ড আছে যখনই এ. টি, টি, এফের লোক তাদের বক্তব্য পুলিশের কাছে নথিভুক্ত করা হয়েছে সেগুলি উলটে পালটে দেখতে পারেন। ওরা কাদের মদতে, কাদের লিংকে অত্যাচার করছে মানুষকে খুন করছে, ত্রিপুরার মানুষ অত্যাচারিত হচ্ছে, নিপীড়িত হচ্ছে। আমি মনে করি মাননীয় রাজ্যপাল এখানে যে বক্তব্য রেখেছেন সেখানে কিছুই পরিস্কারভাবে বলা হয়নি এটা অত্যন্ত নিরামিষ বক্তৃতা এখানে পরিবেশন করেছেন। এ, টি, টি. এফ এবং এন, এল, এফ সম্পর্কে রাজ্য সরকারের দৃষ্টি ভংগী কি বা কি হওয়া উচিত. তাদেরকে মূল স্রোতে ফিরিয়ে আনা হবে কি না সেই সম্পর্কে সুস্পষ্ট ব্যাখ্যা এখানে থাকা উচিত

ছিল। কারন বিভিন্ন মহল থেকে বলা হচ্ছে যে এই এ, টি টি,একে পঞ্চায়েত নির্বাচন পর্যন্ত জিইয়ে রাখা হবে যতক্ষন পর্যন্ত বিরোধী দলের শেষ চিহ্ন টুকু তৃণমূল পর্যন্ত বজায় থাকবে ততক্ষন পর্যন্ত এ, টি, টি, একের দরকার হবে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে পোড় খাওয়া অনেক নেতা আছেন। মাননীয় রাজ্যপাল ৬নং প্যারায় বলেছেন যে আমার সরকার এমন সময় দায়িত্ব নিয়েছেন যখন অর্থনীতি সম্পূর্ণ বিধ্বস্ত। অর্থনীতির উদারীকরন এবং বেসরকারী করনের নীতি নিয়ে পরীক্ষা নিরীক্ষার ফলে শ্রমিক শ্রেনীর মধ্যে কর্মহীন হয়ে পড়ার ভীতি ক্রমেই বেড়ে চলছে। আরও অনেক কিছু বলা হয়েছে আমি পড়ে সময় নষ্ট করতে চাই। না এটা কেন্দ্রীয় সরকারের প্রতি কটাক্ষ করলেন। মার্কসবাদ সম্পর্কে নুতন করে কি বলব ? চীন ১৯৭৪ থেকে আজ পর্যন্ত অর্থনীতির সংস্কার করে চলেছে। বিশ্ব ব্যাংক থেকে ঋণ নিচ্ছে। আর এখানে মাননীয় মন্ত্রী কেশববাবু বিশ্ব ব্যাংক সম্পর্কে কটাক্ষ করেছেন। মার্কসবাদের সংগে সংগে বাস্তব অবস্থা সম্পর্কে একটু চিন্তা ভাবনা করুন। আজকে রাশিয়া, চীন প্রভৃতি বিভিন্ন কম্যুনিস্ট দেশগুলি বিশ্ব ব্যাংক থেকে ঋণ নিয়ে তাদের আর্থিক অবস্থাকে সবল করছে। জ্যোতিবাবু এবং উনার অর্থমন্ত্রী বক্রেশ্বরের জন্য জাপান থেকে ঋণ নিচ্ছেন। ঋন নেওয়া একটা অধিকার। ১৯৪৫ সালে যখন বিশ্বব্যাংক প্রতিষ্ঠিত হয় তখন থেকেই রাষ্ট্রপুঞ্জের বিভিন্নদেশ বিশ্ব ব্যাংক থেকে ঋন নিচ্ছেন। যারা দুর্বল তারা ঋণ নিয়ে নিজের পায়ে দাড়াবে।

দুর্ব্বল এবং উন্নতিশীল দেশগুলি সেখান থেকে সাহায্য নেবে এবং সেই সাহায্য নিয়ে নিজের পায়ে দাঁড়াবে এটাই স্বাভাবিক। অস্বাভাবিক এটাই, ঋনের নাম করে সাহায্য না নিয়ে কাউকে পরনির্ভরশীল করে দিনের পর দিন শোষণ করা এবং শোষণের হাত লম্বা করা, শক্ত করা। আপনি কার কথা বলছেন ? আপনারা জানেন, বিশ্বনাথ প্রতাপ সিং-এর কথা। আপনারা বিপর্যস্ত অর্থনীতি কাকে বলে জানেন ? বিশ্বনাথ প্রতাপ সিং এবং তারপরে খুব স্বল্প কালীন সময়ের জন্য চন্দ্র শেখর সরকার ব্যাঙ্ক অব লণ্ডনে সোনা বন্ধক দিয়েছিলেন ? ভারতের অর্থনীতি কি তখন খুব শক্ত ছিল ? আমি জানি, এ প্রশ্নের জবাব আপনারা দেবেন না। সেখান থেকে সোনা ফেরৎ এনে বর্তমানে ভারতবর্ষের অর্থনীতি কিভাবে চলছে তার একটি নমুনা আমি দিচ্ছি। আজকে ভারত-বর্ষের অর্থনীতিতে মুদ্রাস্ফীতির হার নেমেছে, সেভেন পারসেন্ট। বৈদেশিক মুদ্রা বেড়েছে,' ৫'২ বিলিয়ন ডলার। ১৯৯২—৯৩ সালে জাতীয় গড় বেড়েছে, ফোর পারসেন্ট। বর্তমানে বাজেটে রাজস্ব ঘাটতি নেমে দাঁড়িয়েছে ২,১ পারসেন্ট থেকে •, ৪৩ পারসেন্ট। এটা অর্থনীতির উন্নয়নের কোন চিহ্ন নয় ? শুধু সমালোচনা করলেই হবে না। সেই সমালোচনার মধ্যে বাস্তবতার ছোঁয়া থাকবে না ? আমরা অর্থনীতি বিশেষজ্ঞ নই। সাধারণ সংখ্যার হিসাব নিয়ে মাথা ঘামাই। যারা

অর্থনীতিবিদ হিসারে বিশেষজ্ঞ সেই ডঃ অশোক মিত্র পিয়ারলেস-এর স্বপক্ষে বলেছেন। আবার ডঃ অসীম মিত্র এর বিরোধীতা করেছেন। যারা অর্থনীতি বিশেষজ্ঞ তাঁরা অর্থনীতি নিয়ে মাথা ঘামান আর সাধারণ রাজনীতিগণ অর্থনীতি নিয়ে আলোচনা করে স্পেশ্যাল বক্তব্য রাখেন। সমাজ-বাদী চীনে অর্থনীতির সংস্কার হচ্ছে। চীনের উপকূলবর্তী ১৪টি কোষ্টাল ষ্টেটে স্টক এ্যাক্সচেঞ্জ হয়েছে। আপনারাত রেগুলার গণশক্তি পড়েন। আমাদের পড়ার কথা নয়। সেখানে রেগুলার কেন শেয়ার বাজারের কথা ছাপা হয়? মার্কসবাদী বন্ধুদের শেয়ার কেনার জন্য? এগুলি বাস্তব। এগুলি আজকে আমাদের মানতে হবে এগুলি মেনে আমাদের আজকে এগিয়ে যেতে হবে। সেই এগিয়ে যাবার জন্য যদি কোন সহযোগিতার প্রয়োজন হয় তা আমরা নিশ্চয়ই করব। আমরা বিরোধী দলে আছি আমাদের সংখ্যা কত, কিংবা আপনাদের সংখ্যা কত বেড়েছে সেটাই শেষ কথা নয়। আমি বিশ্বাস করি, যে সহযোগিতার কথা আপনারা উল্লেখ করেছেন, সেই সহযোগিতা সত্যি-কারের অর্থবহ হয়ে উঠবে তখনই, যখন আমরা দেখব সত্যিকারের কাজ হচ্ছে। আমি জানি, পশ্চিমবাংলায় তাঁরা রাজ্য চালাচ্ছেন বহুদিন ধরে। তাঁরা বুঝতে পেরেছেন, একটা রাজ্যের উন্নতি করতে গেলে, সেই রাজ্যের অর্থনৈতিক কাঠামো শক্তিশালী করতে গেলে বাইরে থেকে সাহায্য নেওয়া দরকার। ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার থেকে যেমন সাহায্য লাগবে, তেমনি প্রয়োজন হয় বৈদেশিক সাহায্য। এজন্য ঋণ নিতে হবে। এতে দেশের অগৌরবের কিছু নেই। কিন্তু এখানে দেখান হচ্ছে একটা সাংঘাতিক বিপর্যস্থ অর্থনীতি নিয়ে আমরা এইখানকার ত্রিপুরা সরকার সাংঘাতিক বে-সামাল হয়ে পড়েছেন, এবং সরকার চালাতে কষ্টে পড়েছেন। আমি আপনাদের বলব, স্যোসালিষ্ট ইকনমির চিন্তা আজকে ছেড়ে দিন। এখন মার্কেট ইকনমি নিয়ে কথা বলুন। আজকে বাজার অর্থনীতি নিয়ে চলতে হবে। আমি আগেও এশিয়ান টাইগার্স-এর কথা বলেছি আপনারা বিভিন্ন বিধানসভার আলোচনা দেখতে পারেন। সেখানে আমি বার বার বলেছিলাম, এশিয়ান টাইগার্স-এর কথা। বলেছি, সাউথ কোরিয়া, থাইওয়ান, থাইল্যাণ্ড এমনকি রিসেন্টলি মালয়েশিয়ার কথা। ওরা বিশ্ব ব্যাঙ্ক থেকে টাকা নিয়েছেন। আপনারা জানেন, আজকে চীনে কতটা মালটিন্যাশানেল ঢুকান হয়েছে। আপনারাত, বহুজাতি সংস্থা নিয়ে বিষোংদগার করে বৈপ্লবিক বক্তব্য রাখছেন। আমি বিপ্লবের বিরুদ্ধে নই। বৈপ্লবিক অর্থ এই নয় যে, মারা মারি, করে রাতা-রাতি পরিবর্তন হয়ে যাবে। এটা একটা সংঘাতিক অবস্থা আমরা বিশ্বাস করি, অর্থনীতির সংস্কারের মাধ্যমেই মানুষের মুক্তি আসবে। তবে আপনারা যা মনে করে থাকেন, ৪৫—৫০ জন মানুষ খুন হয়েছে মুক্তির জন্য তাহলে আমাদের কিছু বক্তব্য নেই।

আমার বক্তব্য সেখানে নয় যে খুনের বদলে খুন করুন। আপনারা যদি বলেন যে খুনের বদলে

খুন করব, নিশ্চয়ই খুন হতে আমরা রাজী আছি। রাজনৈতিক আন্দোলনে কংগ্রেস কারো থেকে আদর্শ ধার করে নেয় নি। আপনারা এখানে রামকৃষ্ণ, বিবেকানন্দ, রবীন্দ্রনাথ সম্পর্কে এখানে আলোচনা করেছেন আমার খুব ভাল লেগেছে শুনতে। পশ্চিমবঙ্গে প্রথম বামফ্রন্ট সররকারের আমলে রামকৃষ্ণ বিবেকানন্দের সমস্ত প্রতিষ্ঠান গুলি আক্রমন করা হয়েছিল। কিন্তু যখন দেখা গেল যে ওরা সত্যি সমাজের কাজ করছে ... ... ... ...

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য এখানে হাউসকে বিভ্রান্ত করতে চাইছেন। বিভ্রান্ত করার কোন অর্থ হয় না। উনি এখানে বলেছেন পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের আমলে রামকৃষ্ণ, বিবেকানন্দের প্রতিষ্ঠানের উপর আক্রমন করা হয়েছিল কিন্তু আমরা যতটুকু জানি মাননীয় সদস্য রতন চক্রবর্তী যে রাজনীতি বিশ্বাস করতেন সেই রাজনৈতিক পূজারীরাই এই সমস্ত আক্রমনগুলি সমর্থন করেছিল। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির কেউ এ কাজ করেনি। সুতরাং মাননীয় সদস্য মহোদয়ের এই বক্তব্য প্রসিডিংস থেকে এক্সপাঞ্জড করা হোক।

**মি: স্পীকার :**— এটা পয়েন্ট অব অর্ডার হয় না।

**শ্রীরতন চক্রবর্তী :**— মিঃ স্পীকার স্যার, আমি এখানে পরিস্কার ভাষায় বলতে চেষ্টা করছি। এতে মাননীয় ট্রেজারী বেঞ্চের সদস্য মহোদয়দের মনে যদি কোন কষ্ট লাগে এটা আমার ইচ্ছকৃত নয়, অনিচ্ছাকৃত। আমি শুধু এখানে বলতে চাইছি যে ধরনের আক্রমন বা যে কোন ধরনের গনতান্ত্রিক অমর্যাদা সেটা কারো কামা হতে পারে না। যে কেউ করে থাকুক এটা সব সময় সব দেশে নিন্দনীয়। আমি কতগুলি বাস্তব উদাহরণ দিচ্ছি। বাস্তব উদাহরণ গুলির মধ্যে এটা পরছিল যে রামকৃষ্ণ, বিবেকানন্দ বা রবীন্দ্রনাথের কথা অনেক সময়েই হয়েছে। রবীন্দ্রনাথকে এক সময় বুর্জোয়া কবি বলা হয়েছে। আজকে তিনি ঘরে ঘরে পূজিত হচ্ছেন। এটা তো মানুষ তার দৃষ্টিভঙ্গীর পরিবর্ত্তন করেছে, একটা রাজনৈতিক দল তার অবস্থান পরিবর্ত্তন করেছে। সেই অবস্থান পরিবর্তনের ফল যদি সামগ্রিক ভাবে সমাজের কল্যানের জন্য হয়, মানুষের মুক্ত সংস্কৃতির জন্য হয়, মানুষের মুক্ত মনের জন্য হয় তাহলে সেটা সব সময়েই অভিনন্দন যোগ্য। সেটাকেতো আমরা নিন্দা করছি না। আমরাতো বলছি না যে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি এই ভুল কাজ করেছে। নেতাজী সুভাষ বসু সম্পর্কে আপনারা অবস্থান পাল্টেছেন। একজন দেশভক্তকে আপনারা মর্যাদা দিয়েছেন। হয়তো সময় লেগেছে। রবীন্দ্র চর্চা করতে হয়তো আপনাদের সময় লেগেছে, তাহলেও আপনারা রবীন্দ্রনাথ সম্পর্কে বুঝতে পেরেছেন। আজকে ঘরে ঘরে রবীন্দ্র নাথের কথা বলছেন। খুব আনন্দের কথা। এই আনন্দ দিয়ে শুধু বাহ্যিক দিকটা রাখলেই চলবে না, সেটা যাতে সত্যিকারে মানুষের ঘরে পৌঁছতে

পারে সেদিকে লক্ষ্য রাখতে হবে। রবীন্দ্রনাথ জীবনের জয়গান গেয়েছেন। আমরা যদি কোথাও ভুল করি এবং সেই ভুলের পুনরাবৃত্তি যদি আপনারা করেন তাহলেতো সেটা একই জিনিষ হবে। সেই ভুলের পুনরাবৃত্তি না করে আপনারা যদি জীবনের জয় গান গাইতে চান তাহ'লে আমাদের কোন আপত্তি নেই। আমরা চাই যে আপনারা সেই গান গান। আপনারা নূতন করে ভারতবর্ষকে গঠন করুন। ত্রিপুরার মেহনতী মানুষের জন্য গান গান। আপনারা কতখানি পরিশ্রম করে ক্ষমতায় এসেছেন সে কথা বলার অধিকারী আমি নই। সেটা দেশবাসী জানে। পি. ভি. নরসীমারাও আপনাদের প্রশংসা করেছেন, অভিনন্দন জানিয়েছেন। আপনারা পি. ভির হাতকে শক্তিশালী করুন। অর্থনীতি যে ভাবে সবল হচ্ছে, ডঃ মনমোহন সিং যেভাবে এগিয়ে যাচ্ছেন, যেভাবে আপনারা তাঁর কাছে সাহায্য চাইছেন, বিভিন্ন রাজ্য থেকে আপনারা সাহায্য চাইছেন, সে সাহায্য রাজ্যকে শক্তিশালি করবে। পি. ভি নরসীমা রাওকে আপনারা প্রশংসা করেছেন। শেষান সাহেবকেও আপনারা প্রশংসা করেছেন, আবার এক সময় নিন্দাও করেছেন। কখনও প্রশংসা করছেন আবার কখনও নিন্দা করছেন। আবস্থানটা এত দ্রুত পাল্টাবেন না বন্ধুগণ। অবস্থান উল্টে পাল্টালে রাজনৈতিক, সামাজিক, অর্থনৈতিক, সাংস্কৃতিক অবস্থানটাও খুব টলটলায়মান হয়ে যায়। কাজেই অবস্থান না পাল্টানোর জন্যই আমি অনুরোধ করছি। মাননীয় মন্ত্রী কেশব মজুমদার মহোদয় এখানে জাতীয় শিক্ষা নীতি সম্পর্কে বলেছেন। তিনি একজন অভিজ্ঞ শিক্ষক, শিক্ষক হিসাবে আমি উনাকে শ্রদ্ধা করি এবং উনি পাঠ্যক্রম সম্পর্কে অনেক বেশী ওয়াকিবহাল। কিন্তু শিক্ষানীতি জাতীয় ক্ষেত্রে নেই সেটা উনাকে কে বলেছে আমি জানি না। তবে এটা জানি যে বিভিন্ন রাজ্যে সেই শিক্ষা নীতি প্রবর্ত্তন করতে গিয়ে যে সামঞ্জস্যহীনতা থাকে, সেই সামঞ্জস্যহীনতার ভারসাম্য রাখা যায়, পরিবর্ত্তন আনা যায়। ইদানিংকালে পশ্চিমবঙ্গে যে আলোচনাটা হচ্ছে শিক্ষা ক্ষেত্রে ইংরাজীকে পাঠক্রম হিসাবে কতদূর নেওয়া যায় এটা তো বাস্তব ক্ষেত্রে থাকবে, এটা তো অস্বীকার করার বা অবাস্তব কিছু নয় বা হেরে গেলাম না জিতে গেলাম বা রতনবাবু হেরে গেলেন কেশব বাবু জিতে গেলেন এর প্রশ্ন নয়, এটা সারা রাজ্যের ভবিষ্যৎ প্রজন্মের স্বার্থে। এমন শিক্ষা নীতি প্রবর্ত্তিত হওয়া উচিত যদি আমাদের ক্ষেত্রে কিছু ভুল করে থাকি সেখানে আপনারা আরও বাস্তবচিত কিছু পদক্ষেপ গ্রহন করুন তাতে সমাজ উপকৃত হবে এবং আগামী প্রজন্মও উপকৃত হবে কিন্তু এই যে গান বেধে দিলাম সেই গান গায়ক গাইবে, কবিতা রচনা করে দিলাম সেই কবিতা পাঠ করবে আর সবাই শুনে সাধু সাধু করবে এটা কোন মুক্ত সংস্কৃত, মুক্ত শিক্ষার অগ্রসরতার উদাহরন হতে পারে না।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, যেটা অতীতে হয়েছে আমি দেখেছি তিনি হাউসে উপস্থিত নেই,

তিনি খুব সংস্কৃতামনা মানুষ বর্ত্তমানে তথ্য সংস্কৃতি এবং শিক্ষা দপ্তর যার হাতে ন্যাস্ত হয়েছে তার কাছে আবেদন থাকবে আপনার মাধ্যমে যে সংস্কৃতি প্রকৃত অর্থে সবার সংস্কৃতি হয়ে উঠুক এবং সেখানে সবার যোগদান থাকুক। আমরা শুধু ব্যক্তিগত ভাবে একদিন, দুদিন বা পাঁচদিন রবীন্দ্র, নজরুল এবং সুকান্ত চর্চা করে ছেড়ে দিলাম সেটা নয়। গ্রামে গঞ্জে সাধারন মানুষের মধ্যে যে জীবন চর্চা আছে, যে লোকগীতি আছে, যে লোকগীতি আছে সেগুলিকে আমার ঘর থেকে রচনা করে দেব আর সেটা পাঠ করবেন আর গান গাইবেন সেটা খুব ভাল শিক্ষার ব্যপার মুক্ত শিক্ষার ব্যাপার হতে পারে না। কাজেই এই জাতীয় শিক্ষা নীতির ব্যাপারে যদি রাজ্য তার নিজস্ব কোন দৃষ্টিভঙ্গি নেয় তাহলে নিশ্চয়ই সেই দৃষ্টীভঙ্গি সবার জন্য সেটা আমরা সবাই গ্রহন করতে রাজী থাকব দেশের স্বার্থে আগামী প্রজন্মের স্বার্থে। শিল্প স্থাপনের ব্যাপারে বলেছেন, শিল্প স্থাপনের ব্যাপারে আমি সামগ্রিক ভাবে জানি যে এর সাফল্য কেহই আমরা সাংঘাতিক ভাবে দাবী করতে পারি না, আপনারা যে ১০ বৎসর ছিলেন সেখানে আপনারা আন্দোলন করেছেন, শিল্পের কথা, রেলের কথা বলেছেন। হয়তো আপনাদের আন্দোলনের ধাঁচ ধারা অনেক প্রবল ছিল, অনেক ক্ষুরধার ছিল, আমাদের ক্ষেত্রে হয়তো সেটা ক্ষুরধার ছিল না।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য আপনি বক্তব্য শেষ করুন। আপনার সময় শেষ হয়ে গেছে।

**শ্রীরতন চক্রবর্তী :—** আমাকে আর একটু আমাদের মধ্য থেকে সময় দিন।

**মিঃ স্পীকার :—** আপনাদের মধ্য থেকে টাইম দেওয়া হয়েছে। আপনি ২০ মিনিটের জায়গায় ১৯ মিনিট বলেছেন।

**শ্রীরতন চক্রবর্তী :—** আমাকে আর ৩০ মিনিট সময় দিন।

**মিঃ স্পীকার :—** আর ২ (দু) মিনিট দিলাম।

**শ্রীরতন চক্রবর্তী :—**যে কথা বলছিলাম শিল্প স্থাপনের ব্যাপারে আমরা সামগ্রিক ভাকে কেহই সফল হয়নি। এটা এখানে জোর করে বললেই হবে না সেটা আমাদের ৫ বছরই বলুন আর আপনাদের ১০ বছরই বলুন যে বিভিন্ন উদ্যোগ নেওয়া হয়েছে সেই উদ্যোগগু'ল যাতে বাস্তবায়িত হয় সেটার দিকে দৃষ্টি রাখবেন কারণ রাস্তা হলে একা সি, পি, এম হাটবে না, একা কংগ্রেস হাটবে না, একা টি, ইউ, জি এস হাটবে না সবাই হাটবে, শিল্প হলে তার সুফল ত্রিপুরা রাজ্যের মানুষ সবাই পাবে। আমি জানি সেই সুফলের মধ্য দিয়ে ত্রিপুরা রাজ্যের মানুষ এগিয়ে যাবে। আমি অনেক ঘটনার উল্লেখ করতে পারতাম কিন্তু সময়ের অভাব আর আপনারা এসেছেন আপনাদের অনেক কাজ বাকী, এখানে শুধু সমালোচনা করে সময় কাটানো ঠিক হবে না, আপনারা কাজ করুন। আমি প্রথমেই আপনাদের অভিনন্দন জানিয়েছি অনেক

অভিজ্ঞ যারা আগেও ছিলেন, নুতন অনেক এসেছেন আপনারা কাজ করুন । তবে এখানে একটা ঘটনা আমি উল্লেখ করছি যেটা খুব দুর্ভাগ্যজনক শহরে আমার এলাকার এক প্রান্তে কিছুদিন আগে ১০-৫-৯৩ইং সেখানে দুটি বাড়ীতে রাত্রে ডাকাতি হয় সেই ডাকাতি ঘটনার রাত্রেই একটা দরিদ্র পল্লী আছে চরের উপর বাসস্থান বামফ্রন্টের আমলে তাদের জায়গা দেওয়া হয়েছিল। কোন এলাটমেন্ট তাদের নেই. সেখানে পানীয় জল ছিল না, বিদ্যুৎ ছিল না। আমি চেষ্টা করে সেটুকু দিতে পেরেছিলাম এর বেশী আমি করতে পারিনি এবং দুই একটা রাস্তাঘাট হয়েছে। জল গেছে. বিদ্যুৎ গেছে সেই বালুচরের মধ্যে হামলা হলো, কতগুলি বাড়ী থেকে ৭০ বৎসরের বৃদ্ধাকে ডাকাতির কেইস জড়িয়ে পিস্তলের বাট দিয়ে তার মাথায় আঘাত করে পুলিশের সামনে আঘাত করে তাকে থানায় পাঠানো হয়। পুলিশ তার প্রতিবাদ করেছে যতটুকু খবর আমার কাছে আছে। অত্যন্ত দুভার্গ্যজনক সেই সঙ্গে ৫ জনকে গ্রেপ্তার করে ডাকাতির অভিযোগে সেই এলাকার ছেলে তাদেরকে নিয়ে যায়। তার মধ্যে কংগ্রেস কর্মীও আছে। একজনের অটো রিক্সা আছে ৪৯১৫ এন, এল্ জেড, পরিমল চন্দ্র সাহা। তার অটোটাকে আটকে রেখে ব্যবসা করা হচ্ছে, সেই অটোর নামে কোন কেইস নাই, তার বিরুদ্ধে কোন অভিযোগ নাই। আমি ছোট একটা উদাহরণ দিলাম এইজন্য যে. গতকালও মোহনপুরে ঘটনা হয়েছে, গতপরশু এ, টি, টি, এফের আক্রমনের খবর শুনেছেন। আপনারা ক্ষমতায় এসেছেন, আপনারা কিভাবে এসেছেন জনগনের সহায়তায় এসেছেন, আমরা একবারও বলিনি যে আপনারা জোর করে এসেছেন। যদিও আমরা যখন ৮৮তে ক্ষমতায় এসেছিলাম. আপনারা বলেছিলেন রিগিং করে এসেছি আমরা. আপনারা বলেছিলেন আমরা, ১ মাস থাকব, ৩ মাস থাকব, ৬ মাস থাকব। আমরা এই কথা বলিনি। এইকথা ত্রিপুরা রাজ্যের মানুষ ভাল করে জানে, সাধারনভাবে আমরা স্বাগত জানিয়ে ছিলাম, যে হ্যাঁ পরিবর্তন হয়েছে, পরিবর্তন মেনে নেওয়াই গণতন্ত্রের পক্ষে সবচেয়ে বড় পুজা দেওয়া এবং সেটাকে মেনে নেওয়াই শ্রেয় এবং শ্রেষ্ঠতম পথ। দুর্ভাগ্যের বিষয় সেই শ্রেয় এবং শ্রেষ্ঠতম পথ নেওয়ার পরও একের পর এক ব্যাপক হারে পাইকারী হারে খুন। আমি নাম বলবনা, নাম বলবনা এইজন্য যে মহিলাদের নাম বলে বিধানসভায় বাহবা কুড়িয়ে সামাজিকভাবে তাদেরকে একঘরে করে দিয়ে রাজনৈতিক ফায়দা তোলার মানসিকতা আমাদের নেই। বহু জায়গায় খুন করে ধর্ষন করা হয়েছে। লজ্জা এবং পরিতাপের বিষয় ! এইগুলি সম্পর্কে প্রত্যেকটা রাজনৈতিক দল, তার কর্মী এবং নেতাদের সতর্ক থাকা উচিত এবং আমি মনে করি যে ভাবে নতুন করে নারী নির্যাতন হচ্ছে, বাস থেকে নামিয়ে পরীক্ষার্থিনীকে পরীক্ষা দিতে দেওয়া হয়নি। এইটা যদি অপরাধযোগ্য না হয়ে থাকে তাহলে আমি মনে করি কোনটা অপরাধ নয়। আমি মনে করি তাহলে ভারতবর্ষের যেটা মাননীয়

মন্ত্রী কেশব বাবু বলেছেন আই, সি, সি বা সি, আর, পি, সি কোন কিছুরই অবশিষ্ট নেই। আমি যদি সভ্যতারই দাবী করে থাকি তাহলে সভ্য বাস্তবস্থার আমি কেন প্রবর্ত্তক হবনা, এই যুক্তি আমার মাথায় আসেনা। আমি যদি জনগনের রায় নিয়ে বিপুলভাবে এসে থাকি, ৪৯ জনই যদি আমার শক্তি হয়ে থাকে, ৪৯ পবনই আমার শক্তি হয়ে থাকে, তাহলে ৪৯ পবন উড়িয়ে নিয়ে যাবে মানুষের দুঃখকে. এই ৪৯ পবন উড়িয়ে নিয়ে যাবে যদি কোথাও অগণতান্ত্রিক ব্যবস্থা থাকে সেটাকে। কিন্তু ৪৯ পবন এসে মানুষের চোখে আবার জলের ধারা নামিয়ে দেবে, মানুষকে আবার ঘর থেকে উৎখাত করবে, মানুষকে আবার খুন জখম করবে, মানুষকে আবার অত্যাচারিত করবে, এইটা যদি হয় তাহলে এইটা পরম পরিতাপের বিষয় হবে। কারন আমরা জানি মানুষই শেষ কথা বলে। আমরা সেজন্য সবটাই মেনে নিয়েছি। আমরা জানি এইখানে আপনারা সংখ্যাধিক্যে অনেক বেশী। কিন্তু তাহলেও মাননীয় অধ্যক্ষ মহোদয় প্রথমে বলেছিলেন, আপনাদের কাছে আমরাও প্রথমে একটা কথা বলেছি, আজকেও বলছি যে আমরা আমাদের বক্তব্য গঠনমূলকভাবে পেশ করার চেষ্টা করব এবং সেই গঠনমূলক আলোচনার মধ্য দিয়া ত্রিপুরা রাজ্যে শিল্পই হোক, সংস্কৃতিই হোক সবকিছু ব্যাপারে আলোচনা করব। মাননীয় রাজ্যপালের বক্তব্য এতবড় আইনশৃংখলার ব্যাপক অবনতি যেটা ত্রিপুরা রাজ্যের মানুষ প্রত্যক্ষ করেছে। আপনাদের জয়ের আনন্দ ত্রিপুরা রাজ্যের একটি মানুষও উপভোগ করতে পারেনি। এইটা আপনাদের পক্ষে দুঃখের আমি মনে করি। আমাদের দুঃখ যদি ক্ষমতা হারানো হয়ে থাকে আপনাদের দুঃখ ত্রিপুরা রাজ্যের একটি মানুষও আপনাদের জয়ের আনন্দ উপভোগ করতে পারলনা। মাননীয় রাজ্যপালের ভাষনে এই বিষয়ে একটুও উল্লেখ নাই। এইটা দুর্ভাগ্যজনক। মাননীয় স্পীকারের মাধ্যমে এই আইনশৃংখলার ব্যাপক অবনতির বিষয়ে, লুটতরাজ, খুন, জখম, নারী নির্যাতন, ব্যাপক চাঁদার জুলুম এবং সরকারী কর্মচারীরা কর্মস্থলে যোগ দিতে পারছেনা এই অবস্থা থেকে মুক্তি পাওয়ার জন্য সেটা রাজ্যপালের ভাষনে অন্তর্ভূক্ত করা হোক এই কথা বলে, সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীদেবব্রত কলই।

**শ্রীদেবব্রত কলই ( অম্পিনগর ) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় এবং আজকে যে নবনির্ব্বাচিত বামফ্রন্ট সরকারের যে নবনির্ব্বাচিত মাননীয় মন্ত্রী পরিষদ, বিরোধী সদস্যবৃন্দ এবং এইখানে যারা সদস্য আছেন সবাইকে আমার আন্তরিক শুভেচ্ছা জানিয়ে এবং রাজ্যপালের ভাষনকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শুরু করছি। আমরা দেখেছি এই রাজ্যপালের ভাষনে প্রথম দিকটাতে আছে গনতন্ত্র পুনরুদ্ধারের আহ্বান এবং প্রতিশ্রুতি। বামফ্রন্ট এবং তার সহযোগী দল ক্ষমতাসীন

হয়েছে সেটা উল্লেখ আছে। গত ৫টা বৎসরে আমরা যদি গ্রামে, পাহাড়ে যাই অনাহার, অর্ধাহার এবং অনাহারে মৃত্যু, অনাহার থেকে বাঁচার জন্য মা তার সন্তান বিক্রী থেকে শুরু করে সমস্ত ঘটনাই বহু পত্র পত্রিকায় দেখেছি এবং গত ৫টি বৎসরে যুবসমিতি এবং জোট সরকার ক্ষমতায় আসার পর থেকে গ্রামাঞ্চলে যে গণতন্ত্র যে শাসন ব্যবস্থা কায়েম ছিল, গাঁও পঞ্চায়েতের যে ক্ষমতা সেটাকে ভেঙ্গে দেওয়া হল।

গত ৫টি বছর কংগ্রেস ও যুবসমিতির জোট সরকার ক্ষমতায় আসার পর গ্রামাঞ্চলে গনতান্ত্রিক শাসন ব্যবস্থা যা কায়েম ছিল গাঁও পঞ্চায়েতের ক্ষমতা সেটাকে ভেঙ্গে দেওয়া হল এবং ওনারা বারবার প্রতিশ্রুতি দিয়েছিলেন যে আমরা পঞ্চায়েত নির্বাচন খুব শীঘ্রই করব বলে। কিন্তু গত ৫টি বছরে ওনারা পঞ্চায়েত নির্বাচন করে যেতে পারেননি। সম্পূর্ণভাবে ওনারা ব্যর্থ হয়েছে। গত ৫টি বছরে ওনারা শাসন ব্যবস্থাকে এমন জায়গায় নিয়ে এসেছেন যে ওনাদের দলভুক্ত সদস্য বাদে উন্নয়ন কমিটিতে অন্য কেউ স্থান পেতেন না। এটা ছিল একটা দলীয় পর্য্যায়ের কমিটি, তাকে গণতান্ত্রিক কমিটি বলা যায় না, যার জন্য সেখানে কোন দুর্নীতির বা সরকারী অর্থের অপব্যবহারের অভিযোগ উঠলে সেই অভিযোগের ঠিক ঠিক তদন্ত করা হত না, ক্ষতিয়ে দেখা হত না, এটাই ছিল আমাদের গত ৫ বছরের অভিজ্ঞতা এবং আমরা দেখেছি যে জেলা পরিষদকে উপজাতিদের রক্ষা কবচ হিসাবে দীর্ঘ আন্দোলনের পর এখানে বসানো হয়েছিল, যে জেলা পরিষদকে উপজাতিদের আত্ম নিয়ন্ত্রনের বা আত্মবিকাশের সংস্থা হিসাবে উপজাতিদের উন্নয়নের দিক থেকে বিবেচনা করে জেলা পরিষদ গঠিত হয়েছিল এই ত্রিপুরা রাজ্যে সেই জেলা পরিষদের সঙ্গে কংগ্রেস, টি ইউ জে এস এর জোট সরকার বিভিন্ন ভাবে তার উন্নয়নের কাজকে স্তব্ধ করার জন্য অর্থনৈতিক অবরোধ থেকে শুরু করে বৈমাত্রীসুলভ ব্যবহার করেছেন। এইটার বাস্তব প্রমান এখানেও আছে আজকে একটা প্রশ্নের উত্তরে আমরা জেনেছি অন্তত ১৩টি গুরুত্বপূর্ণ বিল যা জেলাপরিষদ থেকে পাশ করিয়ে পাঠিয়েছিল রাজ্য সরকারের কাছে অনুমোদনের জন্য সেগুলিকে কোন কারণ ছাড়াই যে বিল গুলির সঙ্গে রাজ্যের প্রত্যান্ত এলাকার উপজাতিদের উন্নয়নের স্বার্থ জড়িত সেই বিলগুলিকে অহেতুক ভাবে তখনকার কংগ্রেস টি ইউ জে এস এর জোট সরকার অনুমোদন দেয়নি। আমরা এইটা জানি জেলা পরিষদের উন্নয়নমূলক কাজে তখনকার জোট সরকার তাদের বাজেটের পুরো টাকাটা পর্যান্ত দিতে ওনারা ব্যর্থ হয়েছেন, জেলা পরিষদের আর্থিক অবস্থা আপনারা যাচাই করে দেখুন তাদের নিজেদের কর্মচারীদের বেতন দেওয়ার সংস্থানও আজকে তাদের নাই। উন্নয়ন মূলক কাজ করাতো দুরের কথা এবং শুধু তাই নয় আজকে যে জেলাপরিষদ কংগ্রেস ও যুবসমিতির দ্বারা পরিচালিত হচ্ছে এখন, ওরাও গণতন্ত্রকে, নির্বাচন ব্যবস্থাকে আবার সেই দলবাজীতে পরিনত করে

দিয়েছেন। ওনারা জেলা পরিষদ এলাকায় যে সমস্ত সাব জোনাল কমিটি গুলি আছে, যে সমস্ত সাব জোনাল ডেভেলাপমেন্ট অফিস গুলি আছে সেগুলিতে যে কমিটি গুলি হলো সম্পূর্ণভাবে এইটাকে গণতান্ত্রিক বলা যায় না এবং দুর্নীতি এমন পর্য্যায়ে গেছে, স্বজনপোষন এমন পর্য্যায়ে যার ফলে এলাকার জনগন আজকে বর্তমান জেলা পরিষদের কার্যকলাপে সাংঘাতিকভাবে বিক্ষুব্দ। যেখানে মানুষের খাওয়া হচ্ছে না , কয়েকদিনের বর্ষাতে তাদের খাওয়ার কোন সংস্থান নাই যেখানে সেখানে আমরা অবাক হচ্ছি এই দেখে যে, কংগ্রেস টি ইউ জে এসের জোট সরকার জেলা পরিষদে নির্বিকার। যদিও এইটা আমাদের বিষয় না। যাই হোক, আশা করব গনতন্ত্র পুনরুদ্ধারের জন্য এই রাজ্যপালের ভাষনের মধ্যে যে পঞ্চায়েত নির্বাচন ও আদারস্ সরকারী সংস্থাগুলির নির্বাচনের যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছে, সব চাইতে বেশী ধন্যবাদযোগ্য এই ভাষন এই জন্য যে, জোট সরকারের আমলে অন্যায়ভাবে ৩১১ ধারার ২ উপধারা প্রয়োগ করে যে সমস্ত কর্মচারীদের চাকুরীচ্যুত করা হয়েছিল তাদের সেটাকে প্রত্যাহার করে তাদেরকে পুনর্নিয়োগ করার যে প্রতিশ্রুতি এখানে উল্লেখ আছে তার জন্য আমাদের সকল অংশের মানুষের গর্ব করা দরকার। এই বিষয়ে বিরোধী পক্ষ থেকেও এইটাকে সমর্থন করা উচিৎ। এই রাজ্য পালের ভাষনের মধ্যে আমি বিতর্কের কিছু পাচ্ছি না, কাজেই এ বিষয়ে আর কিছু বলতে চাই না।

আজকে মাননীয় রাজ্যপালের ভাষনে বিতর্ক আমি পাচ্ছি না, আমরা আশা করব যে বিগত দিনে যে সমস্ত অসুবিধার সৃষ্টি হয়েছিল সেক্ষেত্রে এইখানে মাননীয় রাজ্যপালের ভাষনে প্রতিটি ক্ষেত্রে বনজ সম্পদের সাংঘাতিক ভাবে যে পাচার হচ্ছে সেটাকে রোধ করার এবং নিয়ন্ত্রন করার প্রতিশ্রুতি দেওয়া হয়েছে। এইখানে বিরোধী দলের সদস্য যারা আছেন তাঁরা পরিস্কার দেখতে পাচ্ছেন যে গত পাঁচ বছর তাদের জোট সরকারের আমলে ডুম্বুরের মাছ আর মানুষ চোখে দেখেন নি। আজকে যে সাত আট কেজি, ওজনের মাছ ডুম্বুর থেকে বাজারে আসছে এতবড় মাছ ত্রিপুরার মানুষ জোট সরকারের সময়ে দেখেননি। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর সেই মাছ ত্রিপুরার জনগনকে খাওয়াচ্ছেন। কিন্তু এরমধ্যেও মাছ চুরি করে পাচার করতে চাইছে কিছু সমাজবিরোধী। এই সেদিন অম্পিতে এই রকম প্রায় ৭০০ কে, জি, মাছ ডুম্বুর থেকে নিয়ে চুরি করে পালিয়ে যাবার পথে ধরা পড়ে। এইভাবে জোট সরকারের আমলে বহু মাছ পাচার করা হয়েছে কিন্তু তখন আর তাদের এইভাবে ধরা হয়নি। কারন যারা মাছ চুরি করে নিয়ে পালিয়ে যাচ্ছিল তাদের আসল পরিচয় কি।

কাজেই আমরা আশা করি আমাদের ত্রিপুরা রাজ্য অর্থনৈতিক দিক দিয়ে পিছিয়ে রয়েছে। এইখানে সকলের সহযোগিতা নিয়ে ত্রিপুরাকে সার্বিক উন্নতি করা সম্ভব।

স্যার, আমি খুব বেশি বলতে চাই না, আমি আজকে মাননীয় রাজ্যপালের ভাষণকে যুক্তিযুক্ত এবং সময়োপযোগী বলে মনে করি এবং সেই ভাষণকে আমার পুর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রী সুবল রুদ্র।

শ্রী সুবল রুদ্র ( সোনামুড়া ) : মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল এই হাউসে গত ১৪ই মে তারিখে যে ভাষণ দিয়েছেন সেই ভাষণে ত্রিপুরা নব প্রতিষ্ঠিত সরকার- এই সরকার কিভাবে সরকার পরিচালনা করবেন সে সম্পর্কে সুষ্ঠুভাবে বিস্তৃতভাবে ব্যাখ্যা বিশ্লেষণ করেছেন। এই প্রতিষ্ঠিত সরকার কি কি কাজ করবেন সে সম্পর্কে একটা রূপরেখা সেখানে তোলে ধরা হয়েছে।

স্বাভাবিক ন্যায় বিচার নতুন সরকার প্রতিষ্ঠিত হবার পর যেটা করতে চেয়েছেন সেটা হচ্ছে প্রতিটি নাগরিককে স্বাভাবিক ন্যায় বিচারের সুযোগ পাইয়ে দেওয়া। যেটা মাননীয় রাজ্যপালের ভাষণে ৮ নং অনুচ্ছেদে বলা হয়েছে। এই ন্যায় বিচারের মধ্যে মানুষের স্বাভাবিক ভাবে মত প্রকাশ করার অধিকার থাকবে। কিন্তু আমরা গত পাঁচ বছরে দেখেছি যে মানুষের সেই স্বাভাবিক ন্যায় বিচার বা মত প্রকাশের কোন সুযোগ ছিল না। তাদের কথা বলার, তাদের মিটিং করার অধিকরে ছিল না। মানুষের ন্যায় ও অবাধ ভোটদানের অধিকার ছিল না। গত পাঁচ বছরে ত্রিপুরা রাজ্যের মানুষকে তবে যে মৌলিক অধিকার সে অধিকারকে হরন করা হয়েছে। ত্রিপুরার সেই দুর্গম এলাকা সিন্দুপাথর থেকে শুরু করে কোথাও সংবিধানে প্রতিশ্রুত ন্যায় বিচার তাদের ভোটাধিকারকে তথা গনতন্ত্রকে একেবারে ধ্বংস করে দেওয়া হয়েছে নির্ভয় সাধারন মানুষ কোনদিনই ভোট দিতে পারেনি-তারা কোনদিনই স্বাভাবিক ন্যায় বিচার পায়নি। ওদের কাছে কিসের ন্যায়, ওরা নৃশংশভাবে খুন করেছে সাধারণ মানুষকে, মা বোনদের নির্বিকার চিত্তে ধর্ষন করেছে। ধর্ষিতা মা-বোনরা থানাতে গিয়েছেন এফ, আই, আর, করার জন্য কিন্তু থানা কর্তৃপক্ষ তাদের কাছ থেকে এফ, আই, আর, নেয়নি। কাজেই এই যে সাধারন মানুষের মৌলিক অধিকার সেই অধিকারকে গত পাঁচ বছরে জোট সরকার হরন করেছে। সেই সম্পর্কে আমাদের সরকার মাননীয় রাজ্যপালের ভাষনের মধ্যে দিয়ে বলেছেন-প্রথমেই মানুষের মৌলিক অধিকার, তাদের ন্যায় বিচার সেটা যাতে তারা পায় সেই দিকেই আমাদের সরকার দৃষ্টি দেবে-সেইভাবেই সরকার এগিয়ে যাবে।

তারপর ৯ নং অনুচ্ছেদে মাননীয় রাজ্যপাল বলেছেন আসলে এমন একটা সময় আমাদের সরকার এসেছেন যখন আমাদের অর্থ ভাণ্ডার একেবারে শূন্য, আমাদের সম্পদের ভাণ্ডার একেবারে শূন্য।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা জানি যে হাতি কলা গাছ খায়। কিন্তু সে কলাগাছ উৎপাদন করতে পারেনা। বাঘ, সিংহ পশু মাংস খায় কিন্তু সে সেটা উৎপাদন করতে পারেনা-সে ক্ষমতা তাদের নেই। ঠিক সেইভাবেই আমরা দেখেছি গত পাঁচটা বছরে ওরা শুধু খেয়েছে কোন উৎপাদন করতে পারেনি-কোন সম্পদ সৃষ্টি করতে পারেনি।

এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে মাননীয় রাজ্যপালের ভাষনে বলা হয়েছে সম্পদের ভাণ্ডার শূন্য। বিগত পাঁচটা বছরে সম্পদ তৈরী হয় নাই। সমস্ত ধ্বংস হয়েছে। এবং সেই জন্য নুতন সরকার প্রতিশ্রুতিবদ্ধ যে সম্পদ তৈরী করতে হবে যে সম্পদ ত্রিপুরা রাজ্যের অর্থনীতিকে আরোও শক্তিশালী করবে। যেটা রাজ্যপালের ভাষনে পরিস্কার ভাবে বলা আছে।

আমরা কি দেখেছি ? মাননীয় সদস্যরা সংশোধনী প্রস্তাব এনেছেন। কি বলেছেন ? বলেছেন নুতন সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর আইন-শৃংখলার অবনতি হয়েছে। নারী নির্যাতন হচ্ছে। আমরা কি জিজ্ঞেস করতে পারি- এই বিধানসভায় আলোচনা হয়েছে। সারা ত্রিপুরা রাজ্যে আলোচনা হয়েছে, যারা আলোচনায় অংশগ্রহন করবেন বা করছেন-- সোমা ভট্টাচার্য কে ? কার হাতে লাঞ্চিত হয়েছে ? কেন লাঞ্চিত হয়েছে ? মরনী বালা দাস কে ? কার হাতে লাঞ্চিত হয়েছে কি অবস্থায় আছে ? আমি নাম বলতে চাই না — কার সাথে কি ধরনের অবৈধ সম্পর্ক রয়েছে মাননীয় সদস্য রতন চক্রবর্তী এখানে অনেক কথাই বলেছিল। উনার এলাকাতে কি ঘটনা ঘটেছে ? বাড়ীর সাথেই। কে এই ঘটনার সাথে জড়িত। বামফ্রন্ট রাজত্বে- নুতন সরকারের রাজত্বে এগুলি ঘটেছে ? আমরা কি জানিনা পূর্নিমা গাঙ্গুলি কে ? আমরা কি জানিনা কারা এই ঘটনার সাথে যুক্ত ? বা কারা রাতের অন্ধকারে জামা কাপড় খুলে রেখে দিয়েছিল ? কে সেই লোক ? যাকে মন্ত্রীসভা থেকে সাময়িকভাবে বরখাস্ত করা হয়েছিল। কি দেখে আবার মন্ত্রীসভায় নেওয়া হয়েছিল ? কাজেই বামফ্রন্ট আমলে নারী নির্যাতন হচ্ছে এই আলোচনা কারা করেছেন ? আমরা কি বলতে পারি কাকলি রায় কে ? যতদূর জানি তিনি কংগ্রেসের প্রথম সারির নেত্রী ছিলেন। এন, এস, ইউ, আই- এর। এখন উনি কোথায় কি অবস্থায় আছেন ? কারা তার জন্য দায়ী ? কাজেই এই সমস্ত কথা বলতে আমার বিধায়ক বন্ধুদের মানায় না। সংশোধনী আনার জন্যই আপনারা এখানে সংশোধনী এনেছেন। বাস্তবটাকে স্বীকার করুন আপনারা কি করেছেন ? এই পাচটা বছর কিভাবে এখানে চালিয়েছেন ? আইন- শৃংখলার কথা আপনারা বলেছেন। কি করে তুলেন আইন- শৃংখলার প্রশ্ন ? গত পাচটি বছরে আইন- শৃংখলা কোথায় ছিল। নারী নির্যাতন হয়েছে সাড়ে তিন'শর উপর। উজান ময়দানের ঘটনা আপনারা ভুলে গিয়েছেন ? তখন সরকারে থেকে আপনারা কি ব্যবস্থা গ্রহন করে ছিলেন ? ত্রিপুরা রাজ্যের মানুষ জানে।

মাননীয় সদস্য রতিমোহন বাবু এখানে কিছু সংশোধনী এনেছেন কি এনেছেন ? রাজ্যপালের ভাষনে পিছিয়ে পড়া তপশীলি উপজাতি ও তপশিলী জাতি ছাত্র-ছাত্রীদের স্টাইপেণ্ড বাড়ানোর কোন উল্লেখ নেই। রাজ্যপালের ভাষনে উপজাতি জুমিয়াদের ব্যাপারে উন্নতির কোন সুবন্দোবস্তের উল্লেখ নেই।

বলতে পারেন বিগত পাঁচটা বছরে আপনারা কি করেছেন ? আপনারাতো এয়ারকুলার লাগিয়েছেন, জাগিযে ঘুমিয়েছেন। কাল চশমা পড়ছেন। কাল গ্লাস লাগিয়েছেন গাড়ীতে। ২০টা ২৫টা গাড়ীর লাইন নিয়ে গিয়েছেন অঞ্চলে। দেখেছেন কি কোথায় উপজাতিরা খেয়ে আছেন বা না খেয়ে আছেন ? অনাহার বা আন্ত্রিকে যখন ৬০০ উপর লোক মারা গেল তখন আপনাদের মুখ থেকে এই সংশোধনী শোভা পায় না। উপজাতি অঞ্চলে ব্যাপক কাজের ব্যাপারে বামফ্রন্ট সরকার ইতিমধ্যেই প্রয়োজনীয় উদ্যোগ গ্রহন করেছেন। উপজাতি এবং অনুপজাতি অঞ্চলে এস, আর, ই, পি, র কাজ শুরু হয়ে গিয়েছে। নিরন্ন মানুষের মুখে অন্ন তুলে দেওয়ার চেষ্টা নেওয়া হচ্ছে। গত পাঁচটি বছরে এস, আর, ই, পির কাজ কি ছিল ? জি. আর. ওয়াই কি ? মানুষ যাতে এগুলি না জানতে পারেন সেগুলি এই সমস্ত কাজ মানুষের চিন্তার বাইরে ছিল। লক্ষ লক্ষ টাকার এস আর. ই, পি, জি আর, ওয়াই কাজ হওয়ার কথা। কিন্তু টাকা কোথায় খরচা হয়েছে কেউ বলতে পারেন না। আমি সোনামুড়ার বিভিন্ন জায়গাতে গিয়েছি। দশ বাই দশ একটা কালর্ভাট হওয়ার কথা জি, আর, ওয়াইতে। ২৩ হাজার এষ্টিমেট হয়েছে। আমরা যেভাবে লেট্রিন বা ইউরিনের শ্লেপ তৈরী করি সেই ভাবে একটি শ্লেপ দিয়ে দুই দিকে ৬টি করে ইট ফেলে দিয়ে কালর্ভাট তৈরী করা হয়েছে। ১৩ হাজার টাকা ড্র করা হয়েছে। এই হচ্ছে জি. আর. ওয়াই -এর কাজ।

আজকে গ্রামের কি অবস্থা খাদ্য নেই আজকে ওদের মুখে এই সমস্ত কথা মানায় না। ত্রিপুরার শিল্পগুলি নিয়ে ওনারা কি করেছেন, কোন জায়গায় নিয়ে গেছেন ? এই শিল্পের উন্নয়নের জন্য আমাদের সরকার প্রতিশ্রুতিবদ্ধ। আপনারা গত ৫ বছরে ত্রিপুরা রাজ্যের শিল্পকে কোন জায়গায় নিয়ে গেছেন ? আজকে জুট মিলের অবস্থা কি ? সেটা বন্ধ করে দিয়েছেন. শ্রমিক ছাঁটাই করে দিয়েছেন। এই ভাবে আপনারা ত্রিপুরা রাজ্যের শিল্পকে গত ৫ বছরে ধ্বংসের দিকে নিয়ে গেছেন। তারপরে নেরামেক সেটাকেও আপনারা বন্ধ করে দিয়েছেন অথচ এই ফ্রুট প্রসেসিং সেন্টার সারা ভারতবর্ষের মধ্যে একটা গুরুত্বপূর্ণ শিল্প। যেখানে সারা বিশ্বের বাজারে পর্য্যন্ত এই নেরামেকের উৎপাদিত জিনিষগুলি বিক্রি হত। সেখানে এই ৫ বছরে আপনারা এমন জায়গায় নিয়ে গেছেন এখন আমাদের সরকারকে হিমসিম খেতে হচ্ছে।

আপনারা এখানে তপশিলী জাতি, তপশিলী উপজাতি প্রসঙ্গে তুলেছেন। কিন্তু গত ৫ বছরে আমরা কি দেখেছি ? যেখানে কোন নিয়মনীতি মানা হচ্ছিল না। আপনারা অনেক ডি, আর, ডাব্লিউ, চাকুরী দিয়েছেন। সেখানে আপনারা কোন কোটা মেনটিন করতে পারেন নি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গেছে।

**শ্রীসুবল রুদ্র :—** সেখানে যে সংরক্ষনের ব্যবস্থা ছিল, সেই সংরক্ষন না মেনে অবৈধভাবে চাকুরী বন্টন করা হয়েছিল। তাছাড়া যেসমস্ত সমবায়গুলি ছিল, সেগুলিও আপনারা ভেঙ্গে দিয়েছেন। আর সেখানে আপনাদের মনোনীত ব্যক্তিদের নিয়ে কমিটি করেছেন। দেখা গেছে ঐ কমিটির চেয়ারম্যানরা লক্ষ লক্ষ টাকা এই সমবায় সমিতিগুলি থেকে মেরে দিয়েছে। মৎস্য সমবায় সমিতির চেয়ারম্যান লক্ষ লক্ষ টাকা সেখানে গায়েব করছেন।

তাই আমাদের সরকার প্রতিশ্রুতিবদ্ধ। সেখানে আমরা বিভিন্ন ল্যাম্পস্ পেকসের এবং সমবায় সমিতিগুলিকে পুনরায় নির্বাচিত প্রতিনিধি দিয়ে গঠন করব। এবং গরীব মানুষের জন্য আমরা বিভিন্ন ভাবে এই সমবায় সমিতিগুলির মাধ্যমে সাহায্য করব।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য আপনার সময় শেষ হয়ে গেছে।

**শ্রীসুবল রুদ্র :—** তাই আমি মাননীয় রাজ্যপালের ভাষনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রী মাখন লাল চক্রবর্ত্তী মহাশয়।

**শ্রীমাখনলাল চক্রবর্ত্তী (কল্যানপুর) :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে রাজ্যপালের ভাষনকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং বিরোধী দলের আনীত সংশোধনী প্রস্তাবের বিরোধীতা করে আমার বক্তব্য শুরু করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে আলোর মত পরিস্কার যে, রাজ্যপালের ভাষন এখানে পরিস্কারভাবে ত্রিপুরাবাসীর কাছে একটা আলোর নিশান দিয়েছে। কারণ বিগত ৫ বছরে ত্রিপুরা রাজ্যে যে অন্ধকার রাজত্ব কায়েম হয়েছিল। আমরা গত ৫ বছরে ত্রিপুরা রাজ্যের জনগনের সাথে ঐক্যবদ্ধ হয়ে, জনগনের স্বার্থে আমরা বিধানসভার বাইরেও ভিতরে লড়াই সংগ্রাম করেছিলাম। তার ফলশ্রুতিতে ত্রিপুরার মানুষ আমাদের এই জায়গায় এনেছে। আর ওদের ডাস্টবিনে ফেলেছে। কারণ যে প্রতিজ্ঞা নিয়ে এগিয়েছিলাম কিন্তু বাইরে ও ভিতরে আমাদের গণতান্ত্রিক অধিকার ছিল না।

এই হাউজে যখন উজান ময়দানের ঘটনা বলতাম তখন ঐ বিরোধিরা হাসত। আমরা প্রকৃত ঘটনা তুলে ধরেছিলাম তার অপরাধে আমাদেরকে আক্রমন করা হয়েছে তেমনি এই বিধান সভার ভিতরেও

বহুবার আমাদেরকে আক্রমন করা হয়েছে, মার্শাল দিয়ে আমাদেরকে বাহির করে দেওয়া হয়েছে, এমন কি আমাদেরকে মার্শাল লাগিয়ে প্রানে মারারও চেষ্টা করা হয়েছিল। ওরা চাইছিল অন্ধকারের রাজত্ব ত্রিপুরায় প্রতিষ্ঠিত করতে. কিন্তু ইতিহাস কাউকে ক্ষমা করে না. এই বিধানসভার ভিতরে আমদেরকে মার্শাল লাগিয়ে যে আক্রমন করা হয়েছিল আমরা তার বিচার অধ্যক্ষ এবং উপাধ্যক্ষ এর মাধ্যমে চাইব এবং আমি আশা করব তার সুষ্ঠ বিচার আমরা পাব. এর মধ্যে আমরা একটা বিচার পেয়ে গেছি, আমরা ১৯৭৭ সালে এই ত্রিপুরা থেকে তাদের কে নিমূল করে দিয়ে ছিলাম, এবারও আমরা তাই করেছি যেমন বড়মুড়া থেকে আসাম বর্ডার পর্যন্ত তাদেরকে নিমূল করে দিয়েছি। আর যারা আছে তাদের কে শিক্ষা নিতে হবে। আজকে ভুতের মুখে রামনাম শুনা যাচ্ছে। আজ পর্যন্ত ওরা একটা দলনেতা ঠিক করতে পারে নাই, তাদের সঙ্গে কি কথা বলব। এই বিধানসভার মেয়াদ ১ মাস ৭ দিন, এই ১ মাস ৭ দিন এর মধ্যে রাজ্যপাল ত্রিপুরায় যে ভাষন দিয়েছেন আজকে ত্রিপুরাতে লাল আলোর সূর্য ত্রিপুরাতে সৃষ্টি হয়েছে! ত্রিপুরার ২৭ লক্ষ জনগন প্রতিশ্রুতি বদ্ধ, আমরাও প্রতিশ্রুতি বদ্ধ, আর এই কাল দিন ত্রিপুরাতে আর আনতে দেবনা। ত্রিপুরার এই লাল সূর্য সারা ভারতকে আমরা উজ্জ্বল করে তুলব। এখানে তারা আইন শৃঙ্খলার কথা বলছে, এ হল ভূতের মুখে রামনাম. ৮ নং পেরা পড়েন নাই রতন বাবু? ৮ নং পেরাতে কি আছে? কি করেছিলেন ৩১১ দিয়ে, কি করেছিলেন এসমা এবং নাসা দিয়ে? ৩ নং পাতা পড়ুন তাতে কি আছে, ৩০০ থেকে ৫৫০ জন নারী অত্যাচারিত হয়েছিল। যে বীরচন্দ্র মনুতে ১৩ জনকে হত্যা করা হয়েছিল। বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর আমার খোয়াই মহকুমাতে দেখলাম মহিলাদের বিরাট জয় যাত্রা। জগতনারায়ন পূজা, এই জগতনারায়ন পূজার মধ্যে জাতি উপজাতিদের মধ্যে এক বিরাট ঐক্য সৃষ্টি হয়েছে। বামফ্রন্ট সরকার এসেই একটা বিল পাশ করেছে সেই বিল আজকে পরিস্কার পঞ্চায়েত নির্বাচন নুতন করে হচ্ছে। এই যে মন্ত্রীরা এম. এল, এরা তারা এদের পেনশন বাড়িয়ে ২৫০০ টাকা করা হয়ে ছিল, তা আজকে বিল এনে কমিয়ে আগের জায়গায় নিয়ে যাওয়া হয়েছে। এই মন্ত্রীদের বিলাশের জন্য কত টাকা খরচ হয়েছে তা আমরা বিধানসভায় প্রশ্ন করা হয়েছিল, আপনারা তার উত্তর দিয়েছেন ১৬ লক্ষ টাকা খরচ হয়েছিল। এখনকার মন্ত্রীরা অনেকে আমাকে বলেছে মুখ্যমন্ত্রী নাকি নির্দেশ দিয়েছে নিজে বিছানা কিনে ঘুমাতে হবে এটা অত্যন্ত আনন্দের কথা।

**শ্রীমাখন চক্রবর্ত্তী** (সদস্য):— আমরা চাই পরিবর্তন, এক মাস সাত দিনের মধ্যে যা হতে চলেছে আজকে কি হয়েছে স্বাস্থ্য, স্বাস্থ্য কোন জায়গায় গেছে। আন্ত্রিক রোগ এক একটি

আন্ত্রিক রোগীকে ৪০টি করে ইঞ্জেকশান বিশ-ত্রিশটি করে সেলাইন দেওয়া হচ্ছে সত্তর-পঁচাত্তর বছরের বৃদ্ধাকেও। এগুলি আগে কোথায় ছিল। আজকে ডুম্বুরের মাছ আপনারাই ত বেশী করে খাচ্ছেন। কাজেই আগে এই সবগুলি কোথায় ছিল ? এখন সমীরবাবু তারাইত বেশী করে লাইন ধরছে। কাজেই, একমাসে সাতদিনের মধ্যে যা করেছে তাহা অতুলনীয়। আমকে হাসপাতালের ডাক্তারা বলেছেন সেটি গত পাঁচ বছরেও হয়নি। কাজেই আমরা জনগনকে প্রতিশ্রুতি দিয়ে এসেছি নিপীড়িত নির্যাতিত মানুষ যাতে করে তাদের গণতান্ত্রিক অধিকার থেকে বঞ্চিত না হয়। গ্রামে গঞ্জে কাজের সম্প্রসারণ করা হচ্ছে যাহাতে করে আরও বেশী সম্প্রসারণ করা যায় তাহা চেষ্টা করা হচ্ছে। আমি এখানে তেলিয়ামুড়ার কথা বলছি, এই ব্লকের অধীনে ৪৯ টি গাঁওসভা আছে, ঐ সব সভায় একমাসের মধ্যে দুই তিন বার করে কাজ হয়েছে, আপনারা যদি বিশ্বাস না করেন গিয়ে দেখুন গড়ে এক হাজার দেড় হাজার শ্রমিক সেখানে কাজ পেয়েছে। এই টাকা আজকে কোথায় থেকে গেছে। সেই সব টাকা জোট সরকারের আমলে লোট পাট করে খাওয়া হয়েছিল। আমরা জনগণের কাছে প্রতিশ্রুতিবদ্ধ আমরা কাজ করে যাব। আমরা আর কি দেখলাম, ২৮শে ফেব্রুয়ারী জোট সরকারের শেষ দিন। ২৭শে ফেব্রুয়ারী মুখ্যমন্ত্রী পদত্যাগ করল। পরে আমরা শুনি কি, পদত্যাগ করলে কি হচ্ছে আমিই ক্যায়ার-টেকার এই ক্যার-টেকার দিয়েই নির্বাচন নাকি চালাবেন তারপরে অনেকে আমাকে বললেন কি ব্যাপার আপনারা বললেন যে ১৮ তারিখের পরে সংবিধানের কোন অধিকার নাই রাষ্ট্রপতি শাসন চায়। তারপরে আমি একটি কথা বলছিলাম, আমার স্পষ্ট মনে আছে এক চোরের বিচার করছিল হাকিম চোরের একশ টি পিঁয়াজ খেয়ে একশ জুতোর আঘাত খেতে হবে। তখন চোরে মনে করল, আমি একশটি জুতোর আঘাত খেতে পারবো না আমি একশ পিয়াজ খাই। ত্রিপুরা রাজ্যের মানুষ তাদের গনতান্ত্রিক অধিকার প্রয়োগ করেই এই রাজ্যে তাদের প্রিয় বাম গণতান্ত্রিক সরকার প্রতিষ্ঠা করেছে। কাজেই, এই সরকার মানুষের গণতান্ত্রিক অধিকারকে সুপ্রতিষ্ঠিত করার জন্য যা কিছু করার দরকার, তা করবে, এতে যদি কারো সন্তোষটি না হয়, তাহলে এই সরকারের কিছু করনীয় নাই। কেননা, আমরা দেখেছি বিগত ৫ বছরে জোট সরকারের আমলে মানুষের গনতান্ত্রিক অধিকারগুলিকে একে একে খর্ব করে দিয়েছে, মানুষের সাধারণ ভাবে বেঁচে থাকার যে অধিকার, সেই অধিকার ও তাদের ছিল না এবং তাদের যে সেই অধিকার ছিল না, তার বহু তথ্য আমরা এই হাউসেই তুলে ধরেছিলাম, কিন্তু জোট সরকার সে দিকে কোন নজরই দেয় নি। ফলে ত্রিপুরা রাজ্যের মানুষ তাদের যে গনতান্ত্রিক অধিকার জোট সরকারের আমলে হারিয়েছিল, এবার ব্যালটের মাধ্যমে তাদের সেই অধিকার পুনঃ প্রতিষ্টিত করেছে। তাই ত্রিপুরার জনগণকে আমি আমার আন্তরিক অভিনন্দন

জানাই এবং মাননীয় রাজ্যপাল তার ভাষণের মধ্যে যে সমস্ত বক্তব্য রেখেছেন, তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীরতিমোহন জমাতিয়া**(বাগমা) :— মাননীয় উপাধক্ষ্য মহোদয়, গত ১৪ই মে, ১৯৯৩ ইং মহামান্য রাজ্যপাল এই বিধানসভায় যে ভাষন প্রদান করেছেম তার পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রী কেশব মজুমদার যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন যেটা মাননীয় সদস্য তপন চক্রবর্ত্তী মহোদয় সমর্থন করেছেন, তাকে সমর্থন না করতে পারায়, আমি অত্যন্ত দুঃখিত। অন্য দিকে আমার এবং বিরোধী অন্যান্য সদস্য যারা রাজ্যপালের ভাষনের বিরোধীতা করে যে সমস্ত সংশোধনী এনেছেন, সেগুলিকে সমর্থন করে সংক্ষেপে দুই একটি তথ্য এখানে তুলে ধরতে চাই। মাননীয় উপাধক্ষ্য মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষনকে আমি যে সমর্থন করতে পারছি না। তার প্রধান কারন হল বাস্তবের সঙ্গে এর কোন সম্পর্ক নাই। তাই, আমি এবং মাননীয় সদস্য রতন চক্রবর্ত্তী এবং অমল মল্লিক মহোদয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে যে সংশোধনীগুলি রেখেছি, সেগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখার চেষ্টা করছি। স্যার, বিগত নির্বাচনের ঠিক আগ মুহূর্তে মার্চের ২৫ থেকে ২৮ তারিখ পর্যন্ত ত্রিপুরার পাহাড়ী অঞ্চলের বিভিন্ন জায়গাতে এ, টি, টি, এফ দিয়ে ভোটাদের উপর হামলা করা হয়েছে, এ, টি, টি, এফ হুমকি দিয়েছে যে যদি কেউ কংগ্রেস অথবা টি, ইউ, জে, এসকে ভোট দেয়, তাহলে তাদের অঙ্গুল কেটে দেওয়া হবে। এই সব ঘটনা সম্পর্কে মাননীয় সদস্য দেবব্রত কলই মহোদয়ের অভিজ্ঞতা রয়েছে, কারণ, তার অম্পি এলাকাতে এই সমস্ত ঘটনা ঘটানো হয়েছিল। যে সব ভোটার এ, সব এলাকাতে সি, পি, এম ছাড়া অন্য দলকে সমর্থন করতো, তাদের নিজ নিজ বাড়ি ঘর উঠিয়ে এনে, এক জায়গাতে আবদ্ধ করে রাখা হয়েছিল এবং তাদের খাদ্য হিসাবে গাছের পাতা, বিষ কচুর পাতা, বাঁশের পাতা খেতে দেওয়া হয়েছিল, এসব কিছু খাওয়ানোর মধ্যেই এ, টি, টি, এফের অত্যাচার সীমাবদ্ধ ছিল না। আর, এই সমস্ত কারনেই এ সব এলাকার ভোটারদের ভোট কেন্দ্রে এসে ভোট দেওয়া সম্ভব হয় নাই।

আমরা এলাকার কিছু খবর নিয়ে দেখেছি। এ, টি, টি, এফের লোক হুমকি দিয়েছিল মানুষকে ভয় দেখিয়েছে এবং বলেছেন যে সি, পি, আই ( এম ) কে ভোট না দিলে তাদেরকে মেরে ফেলা হবে, তাদেরকে এলাকা ছেড়ে চলে যেতে হবে। এ দেবতামুড়া জে, বি, স্কুল এবং আরও অনেক ভূত কেন্দ্র তারা দখল করেছে। পুলিং এবং প্রিসাইডিং অফিসারদেরকে বলেছে যে আপনারা চলে যান না হলে গুলি করা হবে। অথচ এইসব ব্যাপারে মাননীয় রাজ্যপালের ভাষনে কিছুই বলা হয়নি। আজকে বামফ্রন্টের এই যে বিপুল সংখ্যক সদস্য এখানে নির্বাচিত হয়ে এসেছেন তার

মূল কারণ হলো এ, টি, টি, এফের সাহায্য। কিন্তু এই সমস্ত কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নাই। এখানে মাননীয় রাজ্যপালের ভাষণে তপশিলী জাতি তপশিলী উপজাতির ছেলে মেয়েদের পড়াশুনার জন্য তাদের স্টাইপেনের ব্যাপারে এই ভাষণে কোন উল্লেখ নাই! ত্রিপুরার ২৮ লক্ষ মানুষ জন এই রাজ্যের অর্থনীতির কি চরম অবস্থা চলছে। এই জন্য এই ভাষণকে আমি সমর্থন করতে পারছি না। আমি একটা সংশোধনী এনেছি এবং মাননীয় সদস্য রতন চক্রবর্তী ও বলেছেন যে, যে সমস্ত রাজনৈতিক কর্মী নির্বাচনের আগে এবং নির্ব্বাচনের পরে খুন হয়েছেন তাদেরকে সাহায্য দেওয়ার জন্য বিগত বামফ্রন্টের দশ বছরের রাজত্ব বহু টি, ইউ, জে. এস এবং কংগ্রেস কর্মী খুন হয়েছে। বার বার মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করেও কোন সাহায্য পাওয়া যায় নি। এইটা অত্যন্ত পরিতাপের বিষয় যে গত ১২/৪/৯৩ ইং সালে মন্ত্রীসভা গঠিত হওয়ার পরে সি, পি, আই (এম) এর লোক মিছিল করে গিয়ে টি, ইউ, জে. এস এবং কংগ্রেস কর্মীকে খুন করেছে।

ঐ বিজয় মিছিল থেকে সি, পি, (আই) এম-এর গুণ্ডা বাহিনী গিয়ে মঙ্গল প্রসাদ দেববর্মা টি. ইউ, জে. এর বিজিত প্রার্থীকে খুন করা হয়েছে। আমাদের আর একজন বিধায়ক মাননীয় রতন চক্রবর্তী মহোদয় বলেছেন, প্রায় ৪৫/৪৬ জন খুন হয়ে গেছেন সাধারণ নির্বাচনের পর। কিন্তু তাদেরকে যদি আর্থিক সাহায্য দেওয়ার ব্যবস্থা থাকত, কিংবা উপযুক্ত কারোর জন্য চাকুরীরও কোন প্রতিশ্রুতি থাকত, তাহলে মাননীয় রাজ্যপালের ভাষন গ্রহনযোগ্য বলে মনে করতাম। এর আগে আমরা মাঝে মাঝে মাঠে ময়দানে কিংবা এই বিধান সভায়ও বর্তমানের মুখ্যমন্ত্রী মাননীয় দশরথ দেবের কথা কিংবা সর্বজনপূজ্য নেতা মাননীয় নৃপেন চক্রবর্তীর কথা শুনতে পেতাম উপজাতি-দের কালচার শিক্ষা দীক্ষা, সংস্কৃতি, তাদের উন্নতির জন্য ইনার লাইন পারমিটের দরকার। কিন্তু আজকে উনারা ক্ষমতায় আসার পর দেখলাম, ইনার লাইনের ব্যাপারে উনারা নীরব হয়ে গেছেন। কাজেই, আজকে আমরা যদি মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণ সঠিক হয়েছে বলে মেনে নিই, তাহলে ২৭ লক্ষ মানুষের কাছে প্রতারণা করা হবে বলে মনে করছি। মাননীয় উপাধ্যক্ষ, মহোদয়, এই মন্ত্রীসভা গঠিত হবার পরও সাধারণ মানুষদের যে ভাবে হয়রানী করা হচ্ছে তার কিছু নমুনা তুলে ধরছি। আমার এলাকাতে গত ১৯, ৪, ৯৩তে মাননীয় গোপাল দাস মহোদয় উনার অফিস উদ্বোধন করতে যান সকাল ৮টার সময়। উনি বাগমা থেকে ফিরে আসার পর দিলীপ বাবুর নেতৃত্বে রাখাল ঘোষ, সঞ্জীব ঘোষ, অনিল, পালগোপাল পাল নামে কতিপয় সি, পি, (আই) এম কর্মী অতীন দেবনাথকে ডেকে এনে প্রচণ্ড মারধর করে। আবার ২২, ৪, ৯৩ তারিখে ঐ বারভাইয়া গাঁও পঞ্চায়েতে মালেখ মিঞাকে খুন করার জন্য মারপিট করা হয়েছে। এরা গনতন্ত্র প্রিয়মানুষ এবং কংগ্রেস-যুব সমিতি করেছে বলেই মারা হয়েছে। আমরা আরো

লক্ষ্য করেছি, আজকে যারা কংগ্রেস-যুব সমিতি করছে তাদের খতম করার জন্য খতম লিষ্ট করা হয়েছে। এই যে খুন খারাপি হচ্ছে তার কোন প্রকাশই নেই মাননীয় রাজ্যপালের ভাষনে কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই ভাষণ সঠিক হয়েছে বলে মেনে নিতে পারছি না। এখানে অনেক মন্ত্রী এবং ট্রেজারী বেঞ্চের অনেক মাননীয় সদস্য অনেক ভাল ভাল কথা বলেছেন এগুলি কতটুকু কার্যকরী হবে তাতে সন্দেহের অবকাশ রয়েছে।

উনারা মুখে মিষ্টি কথা বলছেন। আর উনাদের অন্তরে রয়েছে বিষ। সেটা কারোর জানার কথা নয়। সর্বশেষে আমি এখানে বলতে চাই উনারা কি ভাবে ভোট কেন্দ্রগুলি দখল করে, ব্যালট পেপারগুলি ছিনতাই করা হয়েছে তার প্রমান আপনার হাতে তুলে দিতে চাই স্যার, আপনাকে অনুরোধ করব আমার কাছে এই যে ব্যালট পেপার রয়েছে, এটা নিয়ে আপনি তদন্ত করুন প্রমান করুন কিভাবে জোট সরকারকে হেয় প্রতিপন্ন করার ব্যবস্থা করা হয়েছিল। এই ব্যালট পেপারটি শালগড়া ভোট কেন্দ্রের ১নং পোলিং বুথের। আমি আপনার মাধ্যমে আবেদন রাখছি এর তদন্ত করা হোক। পরিশেষে, বিরোধী বন্ধুদের দ্বারা আনীত সংশোধনী প্রস্তাবগুলিকে সমর্থন করে এবং মাননীয় রাজ্যপালের ভাষনের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীখগেন্দ্র জমাতিয়া।

শ্রী খগেন্দ্র জমাতিয়া :—কৃষ্ণপুর মিঃ ডেপুটি স্পীকার স্যার, গত ১৪ই মে, ১৯৯৩ ইং তারিখে মাননীয় রাজ্যপাল এখানে যে অভিভাষণ রেখেছেন তার উপর চীপ হুইপ যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন আমি সেটাকে আন্তরিকভাবে সমর্থন করে এবং বিরোধী দলের মাননীয় সদস্য মহোদয়-গণ যে সংশোধনী প্রস্তাব এনেছেন তার তীব্র বিরোধীতা করে আমি আমার বক্তব্য শুরু করছি। আমি মাননীয় বিরোধী বন্ধুদের কাছে আহ্বান রাখছি উনারা যেন উনাদের আনীত সংশোধনী প্রস্তাবগুলি প্রত্যাহার করে নেন। এবং ত্রিপুরা রাজ্যের সার্বিক উন্নয়নের স্বার্থে মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণকে সমর্থন করেন। মিঃ ডেপুটি স্পীকার স্যার, বিরোধী দলের মাননীয় সদস্য মহোদয়রা মাননীয় রাজ্যপালের ভাষণের উপর সংশোধনী প্রস্তাব এনেছেন, কিন্তু দুর্ভাগের বিষয় এখন পর্য্যন্ত তাদের কোন দলনেতা নেই, বৈঠা ধরার মতো কোন লোক নেই। স্যার, আমরা দেখেছি বিগত পাঁচ বৎসরে আমরা যখন এই পবিত্র বিধান সভায় ত্রিপুরা রাজ্যে সাধারণ মানুষের কথা বলতাম, মানুষের অধিকারের প্রশ্ন তুলতাম, তখন কি নৈরাজ্য সৃষ্টি করেছিলেন উনারা এই বিধানসভায়। আজকে উনারা ওপানে দাঁড়িয়ে মুখে গণতন্ত্রের কথা বলছেন। ত্রিপুরার ইতিহাসে কলংকজনক অধ্যায় সৃষ্টি করেছিলেন। তার পরিনামে আজকে উনাদেরকে বিরোধী আসনে বসতে হয়েছে। মাননীয় সদস্য রতিমোহন জমাতিয়া এ. টি. টি. এফ. সম্পর্কে সংশোধনী প্রস্তাব এনেছেন। আমি উনাকে বলতে চাই যে মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণে সুনির্দিষ্ট

ভাবে লেখা আছে যে তাদেকে জীবনের মুলস্রোতে আসার জন্য আহ্বান করা হয়েছে । আমি দেখেছি রাজ্যপালের ভাষণের মধ্যে জাতি উপজাতি মানুষের স্বার্থ এবং তপশীলি জাতি উপজাতি মানুষের স্বার্থ রাখার জন্য অনেক উন্নয়ন মূলক কাজের পরিকল্পনা গ্রহন করা হয়েছে। কিন্তু নির্ব্বাচনের কিছু দিন আগে আমরা কি দেখলাম, এটা অত্যন্ত দুঃভাগ্যের বিষয় যে, যুব সমিতির পক্ষ থেকে একটা জনসভা হয়েছিল, সেই জনসভায় প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রীসমীর বর্মন তথা বর্ত্তমান বিধায়ক তিনিও উপস্থিত ছিলেন। সেই জন সভায় এ, ডি, সির চীফ এগজিকিউটিভ মেম্বার শ্রীহরিনাথ দেববর্মা বলেছিলেন যে এ. ডি. সির প্রাপা ৫৩ কোটি টাকার মধ্যে রাজ্য সরকার মাত্র ১৩ কোটি টাকা দিয়েছেন এবং ৪০ কোটি টাকা তখনও পর্য্যন্ত দেন নি। সেই বক্তৃতা থেকেই আমরা সমস্ত ত্রিপুরা রাজ্যের চিত্র বুঝতে পেরেছিলাম। যেখানে আমাদের অনগ্রসর উপজাতিদের সার্ব্বিক উন্নয়নের লক্ষ্যে টাকার অনুমোদন ধরা হয়েছে সেখানেও টাকা দেওয়া হচ্ছে না। যদি অনগ্রসর জাতির উন্নয়নের লক্ষ্যে টাকা খরচ করা না হয় তাহলে সে জাতির উন্নয়ন কি করে সম্ভব? শিক্ষা বলুন, সংস্কৃতি বলুন আর রাস্তাঘাটের কথাই বলুন সর্ব্ব ক্ষেত্রেই টাকার প্রয়োজন, সেই প্রয়োজনীয় টাকা যদি না পাওয়া যায় তাহলে একটা অনগ্রসর জাতিকে কিভাবে অন্ধকার থেকে আলোর দিকে এগিয়ে নেওয়া যায়? এটা আপনারাই বলুন। তাই আমরা অতীতে দেখেছি আমাদের মা-বোনেরা না খেতে পেয়ে নিজেদের কোলের শিশুকে বিক্রি করেছেন, শত শত জুমিয়ারা না খেয়ে মারা গেছেন কিন্তু আজকে এখানে মাননীয় বিরোধী সদস্যরা সংশোধনী এনেছেন কিন্তু আমার আজকে ভাবতে অবাক লাগছে কি করে উনারা এই সংশোধনী আনলেন। কিন্তু জনসাধারণ উনাদের চিনতে পেরেছেন তাই সুযোগ পেয়ে জনসাধারণ সেই সুযোগের সৎ ব্যবহার করেছেন। জনসাধারণ আমাদের উপর দায়িত্ব অর্পন করেছেন এবং এই দায়িত্ব পালনের কথা রাজ্যপালের ভাষণের মধ্যেও রয়েছে। আমি মাননীয় বিরোধী সদস্যদের কাছে আবেদন রাখছি আপনারা গঠন মূলক আলোচনা করুন। গত পাঁচ বছরে আমরা কি দেখলাম প্রথমেই আপনারা মিউনিসিপ্যালিটি ভেঙ্গে দিলেন, নোটিফায়েড এরিয়া ভেঙ্গে দিলেন। তারপর কি করলেন? চেয়ারম্যান নিযুক্ত করলেন, চেয়ারম্যানের বদলে আপনারা চোরম্যান নিযুক্ত করলেন। যেখানে সমস্ত রকমের দুর্নীতির খেলা হয়েছে। নারী কেলেংকারী থেকে শুরু করে পাইপ কেলেংকারী, লটারী কেলেংকারী, গণতন্ত্রকে কবর দিয়ে শশ্মানে পরিণত করা হয়েছে, ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গে জোট সরকার আমাদের পার্টি অফিসগুলি জোর করে দখল করে নিয়েছিলেন। আপনারা বলুন তো আমরা ক্ষমতায় আসার পর এই রকম করেছি কিনা? আমরা কোন অফিস দখল করি নি। আমরা চাই রাজ্যের জনগণ শান্তিতে বসবাস করুন কারন যারা ভোট দিয়ে সরকার গঠন করেছেন

তাদের অনেক ভোট আমাদের পক্ষে দিয়েছেন। সবচেয়ে বেশী ভোট এসেছে উপজাতি বন্ধুদের থেকে কারণ জোট সরকারের ৮ জন সদস্যের মধ্যে মাত্র ১ জন ক্ষমতায় এসেছেন। যে উপজাতি যুব সমাজকে নিয়ে আপনারা জোট বেধেছিলেন এবং বলেছিলেন উপজাতিদের কল্যানে আপনারা সার্ব্বিক ভাবে এগিয়ে আসবেন কিন্তু শেষ পর্যান্ত আপনাদেরই ভরাডুবি হল।

স্বর্গরাজ্য তৈরী করার যে প্রতিশ্রুতি দিয়ে ক্ষমতায় বসেছিলেন আর এখন কোথায় আছেন? নরক রাজ্যে বাস করছেন। এইটা আপনাদের যন্ত্রনা, এইটা আপনাদের ভুগতে হবে, এইটা আপনাদের শিখতে হবে। কি করেছিলেন সেদিন? পেশী শক্তি ব্যবহার করেছিলেন, গণতন্ত্রকে কবর দিয়েছিলেন। মানুষ তার যোগ্য জবাব দিয়েছে। এই থেকে শিক্ষা নেবেন আপনারা আগামী দিনে। আমি চাই মাননীয় রাজ্যপাল তার ভাষনের মধ্যে প্রত্যেকটি শব্দের মধ্যে' তিনি যে উল্লেখ করেছেন সার্বিক ত্রিপুরার স্বার্থে, জাতি উপজাতি মানুষের স্বার্থে, শান্তির পক্ষে, প্রত্যেকটি কৃষক, শ্রমিক, যুবক, কর্মচারী সব অংশের মানুষের কথা সেই রাজ্যপালের ভাষনকে আপনারা সহযোগিতা করবেন ত্রিপুরাবাসীর হয়ে, আমার তরফ থেকে এই আহ্বান রাখছি এবং আপনারা যে সংশোধনী প্রস্তাব এনেছেন সেটাকে তুলে নেবেন। কারণ অনেক মায়া কান্না কেঁদেছেন, অনেক কিছু করেছেন, এখন কাজ করার চেষ্টা করুন, শিক্ষা নিন। যাই হোক আমি সবাইকে ধন্যবাদ জানিয়ে এবং মাননীয় রাজ্যপালের ভাষনকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীউমেশ নাথ।

**শ্রীউমেশ চন্দ্র নাথ** (কদমতলা) :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, 'বলি বক্তব্য বিধানসভা মাঝার'।

মাননীয় রাজ্যপালের ভাষন অতি চমৎকার। তাই ত সমর্থন জানাই।

তিনি বলেছেন এই বিধানসভাতে, পূর্ব্ববর্ত্তী যে সরকার ছিল এই রাজ্যের মানুষ ছিল অশান্তিতে উন্নয়নের নাম গন্ধও নাই।

এই রাজ্যে ভোটার ছিল যারা মহিলা, একদিন ছিল অবলা। নিজ গৃহেও তাদের বল ছিল না।

এবার বিধানসভার নির্ব্বাচনে ভোট দিয়েছে আনন্দমনে। বামফ্রন্ট এনেছেন জনগনে, একথা অস্বীকার করতে পারি না।

গণতন্ত্র পুনরুদ্ধার করিতে, আত্মত্যাগ করেছেন যারা এই রাজ্যেতে, আত্মত্যাগ বৃথা যাবে না—। তাদের জন্য যাহা করতে হয়, অবশ্যই করবেন, এই আশ্বাস দিয়েছেন মাননীয় রাজ্যপাল মহাশয়— চতুর্থ প্যারাগ্রাফে উল্লেখ রয়, আমি মিথ্যা কথা বলব না। যখন রাজ্যে অর্থনীতি বিধ্বস্ত রাজ্যে বামফ্রন্ট

সরকার হয়েছেন ন্যাস্ত, রাজ্যপাল মহাশয় করেছেন আশ্বস্থ, আশ্বাসের বানী দিয়ে এই হলো— ।
পূর্ববর্ত্তি সরকারের বহু অর্থ ব্যয় করে, পানীয় জল পেঁাছে দিতে পারে না—ঘরে ঘরে—
—এই বক্তব্য শুনেছি মোরা সকলে— ॥
পূর্ববর্ত্তি সরকার পঞ্চায়েত, পৌরসভা করেছে চুরমার. বিনা ভোটে চালায়— কারবার — মোরা দেখতে পাই।
গণতান্ত্রিক সংস্থাগুলিতে, ভোট হবে অবিলম্বেতে — এই আশ্বাস মোরা বিধানসভায় পাই ।
যত পুলিশ হারিয়েছিল চাকুরী পূর্ববর্ত্তী সরকারে দেখিয়েছিল বাহাদুরী, বামফ্রন্ট দিয়েছে চাকুরী ফিরে।
রাজ্যে দারুন বন্যার ফলে মানুষ ভেসে গিয়েছে বন্যার জলে. ২৫ লক্ষ টাকা মঞ্জুরী পেয়েছি মোরা সকলে । মারাত্মক ক্ষতি হয়েছে - ধর্মনগরে।
উপজাতি অর্থনীতি স্বচ্ছল করিতে ১২৫টি সবজী চাষের — প্রকল্প নিয়েছেন হাতে. বামফ্রন্ট সরকার, ত্রিপুরাতে মোরা দেখতে পাই ।
হবে আই. আর, ডি, পি কার্য্যকরী, এই কথা চিন্তা করি দিবেন বিভিন্ন সমস্যা দূর করি, শুনবেন সভাস্থ সবাই ।
গ্যাসভিত্তিক শিল্প হবে সম্প্রসারন, বিদ্যুৎ হবে উৎপাদন, সৌরশক্তি লাগবে কাজে ।
হবে সমবায় আন্দোলন শক্তিশালী, মিড-ডে-মিল দিবেন চালু করি, হস্তান্তরিত জমি উপজাতিরা পাবেন ফিরে ।
মাননীয় রাজ্যপালের ভাষন করি আমি — সমর্থন, অধিক বলার নাই ।
বক্তার হোক শেষ, বলার নাই বিশেষ, ধন্যবাদ অশেষ, সমাপ্ত জানাই ॥

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক ।

**শ্রীঅমল মল্লিক** ( বিলোনীয়া) :—মিঃ ডেপুটি স্পীকার স্যার, গত ১৪, ৫, ৯৩ তারিখের মাননীয় রাজ্যপালের ভাষনের উপর মাননীয় মন্ত্রী এবং গভর্ণমেন্টের চীপ হুইপ কেশব মজুমদার মহোদয় এখানে যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন আমি তার সঙ্গে একমত হতে পারছি না । এই কারনে আমি তার উপর সংশোধনী প্রস্তাব এনেছি, স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের এক জায়গায় উনি উল্লেখ করেছেন যে ত্রিপুরার উপর সারা দেশের দৃষ্টি নিবদ্ধ ছিল। ত্রিপুরা রাজ্যের নির্ব্বাচন এবার একটা গুরুত্বপূর্ণ ভূমিকায় ছিল এইটা রাজ্যপালের ভাষনের মধ্যে পরিস্কার এবং মাননীয় সদস্যরা সবাই জানেন সারা বিশ্বে মার্কসবাদ যখন বিপন্ন মার্কসবাদের প্রয়োজনীয়তা নিয়ে যখন সেমিনার করার দরকার হয়ে পড়েছে বিশ্বের মার্কসবাদ বিসর্জনের দিনে ত্রিপুরার মার্কসবাদের ক্ষমতায় আসা ভীষন প্রয়োজনীয় হয়ে পড়ে। তার কারনে রাম রহিমের সমস্যার সুযোগে অর্থনৈতিক পুনরুদ্ধার আন্দোলনের সুযোগে নীতিবোধ, রাজ-

নৈতিক আদর্শবোধকে কবর দিয়ে মামা শকুনির নীতিতে ভর করে এ টি টি এফ সৃষ্টি করে ভারতবর্ষের নির্ব্বাচনী প্রক্রিয়ার নজির বিহীন নজীর সৃষ্টি করে পুরো বাঁকা পথের আশ্রয় নিয়ে এই সরকার ক্ষমতায় এসেছেন। স্যার, এখানে মাননীয় রাজ্যপাল বলেছেন স্বাভাবিক ন্যায় বিচার ও অন্যতম স্বর্ত প্রত্যেক নাগরিক ন্যায় বিচারের সুযোগ পাবেন। অথচ আমরা দেখেছি ৩রা এপ্রিল থেকে শুরু করে—৩রা এপ্রিল বিশ্বরঞ্জন মল্লিক যে এই এসেম্বলীর একজন স্টাফ ছিল, তার খুন হওয়ার ঘটনা থেকে শুরু করে নিখিল দেব ফিজিকেল ইনসট্রাকটর মোহনপুরের উনি কালকে খুন হয়েছে. এই পর্যন্ত প্রায় ৬০ -এর উপর এই খুন সংগঠিত হয়েছে। এতে বাদ যায়নি কর্মচারী, ব্যবসায়ী, কৃষক, রিকসা চালক, বাদ যায়নি সাধারন মানুষ। স্যার, এখানে নিরাপত্তা বিধানেব কথা বলা হচ্ছে। আজকে নিরাপত্তা বিধান কোথায় কোন জায়গায়? আজকে যারা খুন হচ্ছে তাতে দেখা যায় সবাই নিজ নিজ বাড়ীতে খুন হচ্ছে, যেমন, আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে সুশান্ত বৈদ্য, পরিমল সেন. তারপর রাজনগর বিধানসভা কেন্দ্রের ধনঞ্জয় দেবনাথ খুন হলেন তারপর খুন হলেন অধীষ চৌধুরী, এরা সবাই খুন হলেন তাদের নিজ নিজ বাড়ীতেই। কোথায় যাবে আজকে ত্রিপুরাব মানুষ যেখানে নিজ বাড়ীতে পুত্র পরিজন বেষ্ঠিত সময়ে সেখান থেকে উঠিয়ে এনে নিসংশভাবে খুন করা হচ্ছে। আজকে এই জায়গায় মানুষের নিরাপত্তা বিধান রাজ্যপালের ভাষনের মধ্যেই সীমাবদ্ধ হওয়া ছাড়া বাস্তবে ত্রিপুরা রাজ্যের মধ্যে আমরা তার কোন প্রতিফলন দেখতে পাচ্ছি না। আজকে মাননীয় মুখ্যমন্ত্রীকে দেখছি তিনি পত্রিকার মাধ্যমে বিবৃতি দিচ্ছেন, কি অসহায় অবস্থা. কখন মানুষ পত্রিকার আশ্রয় নেয় যখন মানুষের সমস্ত মেসিনারীগুলি স্তব্ধ হয়ে যায় তখন বা যাবে তখন এই পত্রিকার মাধ্যমে বিবৃতির আশ্রয় নিতে হয়। আজকে দুর্ভাগ্যের বিষয় মাননীয় মুখ্যমন্ত্রীকে আশ্রয় নিতে হচ্ছে পত্রিকার মাধ্যমে. পত্রিকায় তিনি বিবৃতি দিতে বাধ্য হচ্ছেন, আজকে পত্রিকায় ওনার ফটো দিয়ে ছাপাচ্ছেন, তিনি নিজেও সন্দেহ প্রকাশ করছেন যে কিছু কিছু লোক মানুষের অশান্তি সৃষ্টি করছে। আমরাও ওনার সঙ্গে একমত, তারা কারা তাদেরকে চিহ্নিত করুন, তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিন. নির্যাতিত পরিবার, খুন হওয়া পরিবারগুলির জন্য আর্থিক সহযোগীতার হাত নিয়ে তাদের কাছে দাঁড়ান। স্যার. আজকে সারা ত্রিপুরা রাজ্যর মধ্যে একটা বাক্তিত্ব এবং ঐক্যতার সংগ্রাম চলছে, যে প্রশাসন চলছে সেটা আমরা হাড়ে হাড়ে বিভিন্ন জায়গায় টের পাচ্ছি, আগামী দিন আরও প্রকট হয়ে উঠবে এবং সেই প্রকট হওয়াটা ত্রিপুরা রাজ্যের পক্ষে কত বড় ক্ষতিকারক হবে সেটা আজকে চিন্তার বিষয়, এই জিনিষ গুলি আজকে লক্ষ্য করা দরকার।

**শ্রীঅমল মল্লিক :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে এই সমস্ত জিনিসগুলি নিয়ে কথা বলছেন— উনারা বোনদের ইজ্জতের কথা বলছেন, মাবোনদের আশীর্ব্বাদের কথা বলছেন। সবকিছু ঠিকই আছে। কিন্তু উনারা সরকারে আসার পর নির্বাচনের পরে ত্রিপুরা রাজ্যে যেসমস্ত ঘটনা ঘটছে সেসমস্ত কিছু কিছু উনারা কি অস্বীকার করতে পারবেন। মাবোনরা এখনো ধর্ষিতা হচ্ছেন উপজাতি মহিলারা যেখানে দেখা যায় ৮. ৪. ৯৩ ইং তারিখে মানসী ত্রিপুরা, চিত্তামারা, ৯ ৪. ৯৩ তাং লক্ষ্মী ত্রিপুরা, ১০. ৪. ৯৩ তাং শচীন্দ্র দেবনাথের স্ত্রী, চিত্তামারা, বাজার, ৬.৪.৯৩ তাং গোপাল ঠাকুর, ৫.৫ ৯৩ তাং আরতী ত্রিপুরা জয়ঘাটপুর. সে বিলোনীয়া হাসপাতালে ভর্ত্তি হয়েছে কিন্তু তার থেকে কোন স্টেটমেণ্ট নেওয়া যাচ্ছেনা বিলোনীয়া মহকুমা শাসক নিজে গিয়ে তার থেকে স্টেটমেণ্ট নিতে চেষ্টা করেছেন কিন্তু পারেননি। পরে তিনি আমাদেরকে রিকুয়েস্ট করেছেন বাদিনি যদি স্টেটমেণ্ট দিতে না চায় তাহলে আপনারা যে কেউ একজন দিন। এইটা বাস্তব সত্য।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ৬ ৪. ৯৩ তাং বিশ্ববাসিনী দেবনাথ উত্তর সোনাইছড়ী ২৪. ৪. ৯৩ তাং বিজলী রায়, মনুমুখ, ৭.৪. ৯৩ তাং রাধারানী দে গোলাঘাটি, ৬.৪.৯৩ তাং মাধুরী লতা দে, মাইছড়া, খাতেমা বিবি, বল্লামুখ, শিশুপাল দত্ত, বিবেকানন্দ কলোনী, দীপালি কর্মকার উত্তর সোনাছড়ি। দুর্ভাগ্যের বিষয়, মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই দীপালি কর্মকার যার স্বামী তাকে পরিত্যাগ করে চলে গেছে। একটা ছেলে এবং একটা মেয়ে ছিল তার। ইলেকশনের পরে ওরা ওর বাড়িতে গিয়ে হামলা চালিয়ে মোরগ এবং ছাগল যা সে ঋণ নিয়ে কিনে পালন করছিল সেগুলি নিয়ে গেছে। এবং তার পরিবারের খাবারের জন্য তিন কে, জি, চাল ছিল সেটাও ওরা নিয়ে গেছে। এরপর গত ৯.৪. ৯৩ ইং তারিখে দীপালি কর্মকারের ছেলে তার নাম স্বপন কর্মকার, সে অসুস্থ, তাকে বিলোনীয়া হাসপালে ভর্ত্তি করার পর সে মারা গেলো। এই ভদ্র মহিলাকে জিগ্যেস করলাম, কি হয়েছিল তার ? বলল' চার পাঁচদিন আগে জ্বর হয়েছিল। কিন্তু সে তার ঔষধ এবং খাবার কিছুই দিতে পারেনি, কারণ গত কয়েকদিন সে কারোর বাড়ীতে গিয়ে কাজ করতে পারেনি,। চার পাঁচ দিন উপবাস ছিল ছেলে। তারপর হাসপাতালে ভর্ত্তি হল পরে সে মারা যায়।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এইভাবে অজস্র ঘটনা ঘটছে যা তোলে ধরলে মাননীয় সদস্যরা চিৎকার করে বলবেন যে আমরা তাদের বদনাম করতে চাই। কিন্তু আমরা তাদের বদনাম করতে চাইনা, আমরা সেটার বিচার চাই। সরকার চালাতে গেলে আমাদের বক্তব্যকে দাম দিতে হবে, আমাদে বক্তব্যকে যথেষ্ট গুরুত্ব সহকারে বিবেচনা করতে হবে।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এইখানে মাননীয় রাজ্যপাল বলেছেন যে প্রকৃত আলুবীজ (ট্রু পটেটো সীড্স্) চাষে ত্রিপুরা ইতিমধ্যে উল্লেখযোগ্য সাফল্য অর্জন করেছে। এইটা ঠিক স্যার, কিন্তু আমি জিগ্যাসা করতে চাই লাউগাঁঙের কৃষক পরিমল সেন-যে আলুর বীজ করে-এগ্রিকালচার দপ্তর থেকে (ডিরেকটরেট থেকে) সবাই গিয়ে তার কাছ আলুবীজের নিদর্শন নিয়ে এসেছিলেন. যাকে ত্রিপুরা সরকার বাইরের বিভিন্ন জায়গায় কৃষি ব্যবস্থা দেখে আসার জন্য পাঠিয়েছিলেন. সেই পরিমল সেনের কি অপরাধ ছিল ? কংগ্রেস করে-এই ছিল তার অপরাধ। বাড়ীতে আলুর বীজ বাচছিল পরিমল দে তার স্ত্রী পুত্রদের দিয়ে। তাকে হাতে ধরে টেনে এনে রাস্তায় দাঁড় করিয়ে দু' হাতের উপরে দু'টু কোপ দিয়ে আলগা করে গলাটা জবাইয়ের মত কেটে নীচে ধান খেতের মধ্যে ফেলে রাখে। এইভাবে প্রকৃত কৃষক যারা তাদেরকে হত্যা করে, তাদেরকে খুন করে কৃষি ব্যবস্থার উন্নতি করা যাবে ? উন্নত করা কি সম্ভব হবে ?

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, একটা তথ্য চিত্র নাকি করেছেন বাম্ফ্রন্ট সরকার "মরণজয়ী ত্রিপুরা"। একদিন দৈনিক সংবাদে একটা ফটো দেখেছিলাম-বিলোনীয়ার মরণমুখ অঞ্চলের ঠাকুরদাস বৈদ্যের পরিবারের তথ্য কাহিনী ক্যামেরায় ধরে রাখা হয়েছে দেখানোর জন্য। সেই মরণজয়ী ত্রিপুরা-যিনি অভিনয় করেছেন সেই ঠাকুরদাস বৈদ্য, মাস্টার. উনি দেখাতে চাইছেন যে আমরা নির্যাতিত ছিলাম, লাঞ্ছিত ছিলাম কংগ্রেস শাসনে, আজকে সেই ঠাকুর দাস বৈদ্যের হাতেই আক্রান্ত হয়েছেন, গোপাল পাটারী, মিহিরলাল চৌধুরী, সুনীল মজুমদার, মাখন চৌধুরী, বাবুল
আমরা নির্যাতিত ছিলাম. লাঞ্ছিত ছিলাম কংগ্রেস শাসনে. আজকে সেই ঠাকুরদাস বৈদ্যের হাতেই আক্রান্ত হয়েছেন, গোপাল পাটারী. মিহিরলাল চৌধুরী. সুনীল মজুমদার, মাখন চৌধুরী
বাবুল সরকার. তপন সরকার প্রমুখ ! কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহোদয়. এইভাবেই বিভিন্ন প্রান্তে মাস্টার থেকে আরম্ভ করে, কৃষক থেকে আরম্ভ করে, শ্রমিক থেকে আরম্ভ করে, কেউ বাদ যাচ্ছে না। ২. ৫, ৯৩ ইং তারিখে ভজন চক্রবর্তী আক্রান্ত, মাস্টার নলুয়া থেকে বাড়ী ফেরার পথে ধনঞ্জ মজুমদারের বাম দিকের কান ফাঁঠিয়ে দিয়েছে। ৩, ৫, ৯৩ ইং তারিখে স্কুলে আসার সময়ে মাস্টার নির্মল মজুমদারকে রাস্তার মধ্যে দাঁড় করিয়ে পায়ে থেকে চপ্পল খোলে নিয়ে তিন চারটা বাড়ি লাগিয়ে দিয়েছে কানে। ঐ শিক্ষকের পক্ষে কি শিক্ষকতা করা সম্ভব ? এই শিক্ষক কি সেখানে শিক্ষকতা করতে পারবে ? এইভাবে স্কুল চলাকালীন সময়ে সুবীর মজুমদার, তপন বৈদ্য, তাদেরকে মারধোর করা হয়। কাজেই মাননীয় ডেপুটি স্পীকার স্যার. আজকে ত্রিপুরার বিভিন্ন প্রান্তে এই নারকীয় ঘটনা ঘটেছে। কাজেই আমি আমাদের বিরোধী দলগুলির পক্ষ যেসমস্ত সংশোধনী প্রস্তাবগুলি আনা হয়েছে সেই সংশোধনী

প্রস্তাবগুলিকে মেনে নেবার জন্য আমি অনুরোধ করছি। এই বলেই সবাইকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীসুধন দাস।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীসুদন দাস।

শ্রীসুদনদাস (রাজনগর) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ১৪ তারিখে মাননীয় রাজ্যপাল যে ভাষন এখানে উপস্থাপন করেছেন এই ভাষণকে আমি পূর্ণ সমর্থন করছি এবং ধন্যবাদ জানিয়ে বক্তব্য রাখার আগে আমি এই বিধানসভার এই প্রথম বক্তব্য সুবাদে এখানে উপস্থিত মাননীয় সকল সদস্যবৃন্দকে আমার অভিনন্দন জ্ঞাপন করছি। আমি খুবই সংক্ষেপে আমার দু-চারটি কথা এখানে উপস্থিত করতে চাই।

মাননীয় রাজ্যপালের ভাষনের ৪নং পয়েন্ট আছে — যারা আইনের পুন: প্রতিষ্টায় ও নাগরিক জীবনের সুশৃংখলতা ফিরিয়ে আনতে এবং গনতান্ত্রিক মূল্যবোধ পুনরুদ্ধার করতে সংগ্রাম করেছেন, তাদের এই মহৎ আত্মত্যাগ কখনও বৃথা যাবে না। এই পয়েন্টের উপর মাননীয় সদস্য রতন চক্রবর্তী খুবই গুরুত্ব দিয়েছেন। আমি এখানে প্রশ্ন রাখতে চাই - ত্রিপুরা রাজ্যে গনতন্ত্র পুনরুদ্ধারের সংগ্রাম কখন থেকে শুরু হয়েছে। মাননীয় সদস্য রতন চক্রবর্তী এই কথাটা উল্লেখ করেন নাই ত্রিপুরা ভারতের একটি রাজ্য হওয়া সত্বেও ত্রিপুরা রাজ্যে কেন গনতান্ত্রিক মূল্যবোধ পুনরুদ্ধার করার অন্য সংগ্রাম করতে হয়েছে ত্রিপুরার মানুষকে ? এই প্রশ্নের উত্তর উনারা বিস্তারিত ভাবে দেন নাই। আমি এখানে বলতে চাই ১৯৮৮ সালে জবরদস্তি করে তৎকালীন প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর মাধ্যমে এখানে জোট সরকার প্রতিষ্ঠিত হয়েই এ রাজ্যে গনতান্ত্রিক ব্যবস্থার উপর টুটা টিপে ধরেছেন। সমস্ত গনতান্ত্রিক সংস্থাগুলিকে ভেঙ্গে দিয়ে তাদের মনোনীত প্রতিনিধিদের দিয়ে এ রাজ্যের গনতন্ত্র প্রিয় মানুষকে স্তব্দ করে দিয়ে রাজ্যের সাড়ে সাতাশ লক্ষ মানুষের কোটি কোটি টাকা আত্মসাৎ করার জন্য একটি প্লেটফর্ম তৈরী করে ছিল। এবং সেই কাজটাই করার জন্য তারা গত পাঁচটা বছর চেষ্টা চালিয়ে গিয়েছেন। যারা এই গনতান্ত্রিক ব্যবস্থাকে পুনপ্রতিষ্টিত করার জন্য, লুটতরাজ বন্ধ করার জন্য সংগ্রাম করেছিল -কংগ্রেস (ই) রাজত্বে, কংগ্রেস-টি, ইউ. জে, এস খুনী বাহিনীর হাতে তারাও নৃশংসভাবে খুন হয়েছেন। এমনভাবে সারা ত্রিপুরা রাজ্যে ৫০০ উপর গনআন্দোলনের প্রথম সারির নেতা ও কর্মী খুন হয়েছেন। বিলোনীয়া বিভাগ তার অন্যতম নজীর। আপনারা শুনেছেন বিলোনীয়া বিভাগে গত ৫ বছর গনতন্ত্র কেউ গনতন্ত্র উপভোগ করতে পারেন নাই। এমনকি এবারেও নির্ব্বাচনে সেটা বিলোনীয়ার মানুষ উপভোগ করতে পারেন নাই। গত ৫ বছরে বিলোনীয়াতে ৪০ জন গনআন্দোলনের

নেতা ও কর্মী খুন হয়েছেন টি ইউ, জে, এস, নেতা-কর্মী বাহিনীর হাতে। একটা ক্ষেত্রেও প্রমান নেই যে খুনীরা গ্রেপ্তার হয়েছে বা শাস্তি পেয়েছেন। বীরচন্দ্র মনুর গনহত্যার কথা আপনারা শুনেছেন। এটা সম্পর্কে বিস্তারিত বলার কোন অপেক্ষা রাখে না। তৎকালীন মুখমন্ত্রী সুধীর রঞ্জন মজুমদার এবং তৎকালীন স্বরাষ্টমন্ত্রী সমীর বর্মন, উপস্থিত আছেন এখানে, উনাদের ক্ষমতায় থাকাকালীন ১২ জন লোক একই জায়গায় খুন হয়েছেন। তারপর যখন হাসপাতালে মরদেহ নেওয়ার জন্য যাওয়া হল এবং বিলোনীয়ার মানুষ তাদেরকে দেখার জন্য জমায়েত হলের, এমনকি তাদের অর্থাৎ শহিদদের পরিবারের আত্মীয় স্বজন স্ত্রী-মা-বোন সবাই মিলিত হয়েছিলেন সেই সমস্ত মরদেহকে একটি বার দেখার জন্য। কিন্তু নির্দেশ অনুসারে পুলিশ তাদের দেখতে দেয় নাই। কোথায় ছিল আইনের শাসন ? কোথায় ছিল সেদিন মানবীকতা ? কোথায় ছিল সেই দরদ ? আজকে উনারা বলছেন যে ত্রিপুরা রাজ্যে খুন হচ্ছে। আজকে আমি তাদেরকে জিজ্ঞেস করতে চাই, আপনারা কোথায় ছিলেন ? মাননীয় সদস্য অমল মল্লিক মহোদয়, আপনিও ছিলেন, কি ঘটনা হয়েছিল ? কেন তাদের আত্মীয় স্বজনকে দেখতে দেওয়া হল না ? এখন খুন হলে এমন একটা ঘটনা বলতে পারবেন যে পুলিশ তদন্ত করে নাই ? একটা নজীর দেখাতে পারবেন আত্মীয় স্বজনরা যেতে পারে না লাস দেখার জন্য। কোথায় সুশীল মহাজনের মৃতদেহ ? আজকে পর্যন্ত পাওয়া গেল না।

কোথায় সুশীল মহাজনের মৃতদেহ ? আজ পর্যন্ত পাওয়া গেল না। জোড় খুন হয়েছিল শিশুর সামনে তার মা বাবাকে ( সুমিত্রা ও রাজশ্বর সিনহা ) কে শিশু পুত্রের সামনে নিশৃংসভাবে খুন হয়েছিল। সেই দিন কোথায় ছিল আইনের শাসন ? খুনীদের কারা এনেছে, এটা ত্রিপুরার মানুষ জানে। তৎকালীন মুখ্যমন্ত্রী এবং তৎকালীন স্বরাষ্ট্রমন্ত্রীর গাড়ীতে করে আগরতলায় এনেছিল এবং তাদের জামিনের ব্যবস্থা করা হয়েছে। যার মাধ্যমে জামিনের ব্যবস্থা করা হয়েছিল, উনাকে পদোন্নতি করা হয়েছে আরও সম্মান করা হয়েছে। ত্রিপুরা রাজ্যের মানুষ এই সমস্ত ঘটনা জানেন। আর আজকে নতুন করে উপস্থিত করতে চাইছেন। কারা করছে এই সব ? গত ৫ বছরে এই সমস্ত হয়েছে। এই বারের নির্বাচনে কি হয়েছে ? বিলোনীয়া, জোলাইবাড়ী এবং ঋষ্যমুখে নির্বাচন হয়েছে ? সারা ভারতবর্ষের মানুষ জানে, ত্রিপুরা রাজ্যের মানুষের কথা বাদেই দিলাম। সারা ভারতবর্ষের মানুষ শুনেছেন। ঋষ্যমুখে বাদল চৌধুরী প্রাক্তন মন্ত্রী উনাকে খুন করার জন্য তিন তিনবার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। সেখানে ভোট হয়েছে ? বিলোনীয়া শহরে কেন প্রদীপ চক্রবর্তীকে খুন করা হল ? ২৯শে জানুয়ারী যখন দেখলেন বিলোনীয়া শহরে কংগ্রেস প্রার্থী মাননীয় সদস্য এখানে উপস্থিত আছে, আমি ব্যক্তিগতভাবে উনাকে আক্রমণ করতে চাই না। আক্রমণ করতে চাই তাদের, যারা গনতন্ত্রকে হত্যা করে গণতান্ত্রিক অধিকারকে ধংস করে ক্ষমতায়

আসার জন্য চেষ্টা করে তাদেরকে। উনি সেদিন বিলোনীয়া শহরে জনসমর্থন পাচ্ছিলেন না তাই আতংক, ভয়ভীতি এবং ভোটাধীকার হরণ করে যারা ক্ষমতায় আসা অসম্ভব ছিল। তাই ২৯শে জানুয়ারী রাত্রী বেলায় বিয়ে বাড়ী থেকে নিমন্ত্রণ খেয়ে আসার পথে বিলোনীয়া শহরের রাজ পথে রাত্রী ১-৩০ মিঃ সময় প্রদীপ চক্রবর্তীকে কংগ্রেসী খুনী বাহিনীদ্বারা খুন করা হয়। তারপরে বিলোনীয়া নির্বাচন করতে সাহস পায় এইত ঘটনা। আর এখন এখানে এসে লুটপাট খুন হচ্ছে বলে অভিযোগ তোলার চেষ্টা করেছেন, কারা করছেন? আমি এটা প্রমান দিয়ে বলতে পারব গত নির্ব্বাচনে যাদের হাতে পিস্তল বন্দুক তুলে দিয়ে রিগিং করার জন্য ব্যবহার করছে। আজকে ঐ দীলিপ চৌধুরী মহাশয় এখানে উপস্থিত আছেন, উনি যাদের দিয়ে রিগিং করেছিলেন এখন তাদেরকে ওনার বাড়ীতে এনে রেখেছেন। মাননীয় সদস্য ব্রজ মগ ওনার বাড়ীতে এনে রেখেছে। যাদের হাতে পিস্তল বন্দুক ছিল রিগিং করার জন্য এরাই আজকে খাদ্যের অভাবে ভুগছেন, খিচুরী খেতে হচ্ছে। তাই আজকে তাদের অর্থ যোগানের জন্য বিভিন্ন জায়গাতে চুরী হচ্ছে, ডাকাতি হচ্ছে লুট হচেছ সমস্ত কিছু এইভাবে বিলোনীয়ায় করা হচ্ছে। শুধু তাই নয়, আরও ষরযন্ত্র হচ্ছে প্রচার করা হচেছ ৬ মাসের মধ্যে রাষ্ট্রপতি শাসন হবে, কিভাবে হবে? পাহাড়ী বাঙ্গালীর মধ্যে ফাটল ধরাতে হবে, দাংগার সৃষ্টি করতে হবে। এই অপচেষ্টা বন্ধ করুন। ৮০ সালেও চেষ্টা করা হয়েছিল এখানে দাংগা বাধিয়ে বামফ্রন্ট সরকারকে হটানোর জন্য সেদিন ব্যর্থ হয়েছিল। তারপরে টি, এন, ভির সঙ্গে আতাঁত করে বামফ্রন্ট সরকারকে খতম করার জন্য বহু চক্রান্ত করে আপনারা ৮৮ সালে ক্ষমতায় এসেছিলেন। এই সমস্ত অভিজ্ঞতা আছে। আজকে আবার নতুন করে এ, টি, টি এফ, নাম করে বামফ্রন্ট সরকার-এর উপর নতুন করে অভিযোগ আনার চেষ্টা হচেছ সমস্ত ষড়যন্ত্র। এই জিনিষ ত্রিপুরা রাজ্যের মানুষ বুঝে বলেই ত্রিপুরা রাজ্যে এবার নির্ব্বাচনে ভাল ফল হয়েছে।

এই জিনিষটা মাথায় রেখে আপনাবা গঠনমূলক আলোচনা করবেন, এই জিনিষটা আপনাদের কাছ থেকে অত্যন্ত আমরা আশা করি। তপঃজাতি এবং তপঃউপজাতি তাদের জন্য কথা বলেন এখানে আমাদের মাননীয় সদস্যরা আলোচনা করেছেন বিশেষ করে খগেন্দ্র জমাতিয়া মহাশয়। ৬ শতাধিক মানুষ না খেয়ে মারা গেল সেদিন আপনারা কোথায় ছিলেন? আপনারা উপ-জাতিদের জন্য দল করেন, সরকার গঠন করেছিলেন, মানুষ হাসপাতালে মারা গেছে কোথায় ছিলেন সে দিন? আজকে কেন একা আসলেন বিধানসভার মধ্যে আর কাউকে নিয়ে আসতে পারেন নি। একজন তপঃজাতির প্রতিনিনিধি আপনাদের সঙ্গে আছে? তফসিলীজাতি, তফসিলী উপজাতির অংশের মানুষ তারা জানে তাদের জন্য কারা কাজ করে, সঠিক প্রতিনিধি এবার তারাই

বিধানসভায় পাঠিয়েছেন। আপনারা গত ৫ বছরে এই অবস্থার সৃষ্টি করেছেন। শুধু লুটতরাজ ধংসের মধ্যদিয়ে চলছিল। ধংস করা হয়েছে গ্রামীন বেকারদের। এই গ্রামীন বেকারদের জন্য বামফ্রন্ট সরকার করেছিলেন চা বাগান, রাবার বাগান, ফলের বাগান ইত্যাদি বাগান করে গ্রামীন বেকারদের কর্মসংস্থানের ব্যবস্থা করেছিল। এরপরে এক ইঞ্চি বেড়েছে কারোও কাছে খবর আছে? আমাদের এলাকাতে ডিমাতলী চা বাগান, দক্ষিণ শ্রীরামপুর রাবার বাগান ফলের বাগান সমস্ত জায়গার বাগানগুলি ধংস হয়েছে। অসংখ্য শ্রমিক ছাঁটাই হয়েছে। কর্মসংস্থানের কোন ব্যবস্থা ছিল না।

পাঁচ বৎসর আপনারা ধংশলিলা চালিয়েছেন। সরকারী অর্থ নয়ছয় করেছেন। আজকে বিধান সভাতে এসে সারা রাজ্যের মানুষকে বিভ্রান্ত করার জন্য মিথ্যা অভিযোগ আনা হচ্ছে। এখানে শুধু বলা হতো বামফ্রন্ট সরকার ৫০ বৎসরেও ক্ষমতায় আসতে পারবে না। শুধু ৫ বৎসর কেন ত্রিপুরার মানুষ আপনাদেরকে সহ্য করতে পারলনা। গত ৫ বৎসরে যেটা আমরা লক্ষ্য করেছিলাম ২টি লোকসভা নির্বাচন, কি এ. ডি. সি. নির্বাচন ও অন্যান্য নির্বাচন গুলিতে বলা হতো ভোটের দরকার নেই, ভোট হলেই আমরা জিতব। তোমরা ভোট দিলে দেও না দিলে নাই, এই তো ছিল এদের কথা, এখন কোথায় সন্তোষ মোহন দেব আর মমতা এখন দেখে যাকনা বামফ্রন্টের ক্ষমতা। শশাঙ্ক বৈদ্য খুন হলেন, কেন খুন হলেন, তার সঙ্গে ওদের দীর্ঘ দিনের একটা লড়াই ছিল, পঙ্কজ পোদ্দার কার লোক এই এলাকার লোক ভাল করে জানে কংগ্রেসের লোক।

শ্রীঅমল মল্লিক :— পয়েন্ট অব অর্ডার স্যার, যে পঙ্কজ পোদ্দারের নাম এখানে বলা হয়েছে মাননীয় সদস্যের বোধহয় জানা নেই, শশাঙ্ক বৈদ্য যখন মার্ডার হয় তখন পঙ্কজ পোদ্দার জেলে ছিল।

শ্রীমুদন দাস :— মাননীয় ডেপুটী স্পীকার স্যার আমি এই কথাটাই বলতে চেয়েছিলাম, পঙ্কজ পোদ্দার কংগ্রেসের একজন গুণ্ডা লোক, বিভিন্ন ঘটনায় বারবার মামলা হয় এবং জেলে যায়। তিনি জেলখানা থেকে ছাড়া পাওয়ার জন্য হাইকোর্টে মামলা করার জন্য প্রচুর টাকার প্রয়োজন হয়, এই টাকার জন্য ভারাটে গুণ্ডা দিয়ে তার বাড়ীতে ডাকাতি করতে গিয়ে তাকে খুন করা হয়। এই হচ্ছে আসল ঘটনা আসল তথ্য। এবার ত্রিপুরার মানুষ বামফ্রন্ট কে ক্ষমতায় প্রতিষ্ঠিত করেছে মানুষের গণতান্ত্রিক অধিকার ফিরিয়ে আনার জন্য, ত্রিপুরা রাজ্যের শান্তির জন্য, ত্রিপুরা রাজ্যের অগ্রগতির জন্য, মাননীয় রাজ্যপালের ভাষনের মধ্যে দিয়ে সেটাই প্রতিফলিত হয়েছে। এই ভাষনকে সমর্থন করাই মানে ত্রিপুরার মানুষকে মর্যাদা দেওয়া, সেই দিক দিয়ে সমস্ত সদস্যদের বিশেষ করে বিরোধী সদস্যদের কাছে আবেদন রাখা এই ভাষনকে সমর্থন করার

জন্য. আমি বিরোধী সদস্যদেরকে আবেদন রাখব আপনারা যে সংশুধনী এনেছেন তা প্রত্যাহার করে নেওয়ার জন্য। এই আবেদন আপনাদের কাছে রেখে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় রাজ্যপালের ভাষনের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে আনা হয়েছে এটা যিনি সমর্থন করেছেন মাননীয় সদস্য তপন চক্রবর্ত্তী মহাশয় কে তার বক্তব্য বলার জন্য অনুরোধ করছি।

**শ্রীতপন চক্রবর্ত্তী** (কৈলাশহর) :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার. আমি প্রথমেই মাননীয় রাজ্যপাল তার এই নূতন বিধানসভার উদ্বোধনী যে ভাষন দিয়েছেন আমি সেই ভাষণকে সমর্থন করছি এবং তাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শুরু করছি। এখানে ভাষনে সমর্থনে কেশব মজুমদার মাননীয় মন্ত্রী যে বক্তব্য রেখেছেন তার বিরুদ্ধে কিছু কিছু যুক্তি বিরোধী পক্ষের তরফ থেকে মাননীয় সদস্য রতন চক্রবর্ত্তী রেখেছেন এবং তারা কিছু সংশোধনীও এখানে এনেছেন। কেশব মজুমদারের ভাষণকে খণ্ডন করতে গিয়ে এখানে এমন কিছু যুক্তির অবতারনা করা হয়েছে যা বাস্তবের সাথে কোন মিল নেই। মাননীয় সদস্য রতন চক্রবর্ত্তী বলেছেন বিশ্ব ব্যাঙ্কের ঋন ছাড়া অনুন্নত দেশগুলি চলে না। বিশ্বব্যাঙ্ক এর ঋণ পৃথিবীর অনেক অনুন্নত দেশ নিয়ে থাকে। দেখতে হবে এই বিশ্বব্যাঙ্কে কার নিয়ন্ত্রনে রয়েছে আর সব চাইতে গুরুত্ব দিয়ে যে জিনিসটা দেখতে হবে বিশ্বব্যাঙ্কের ঋন হয়তো নেওয়া যাবে কিন্তু তার শর্ত কি কি ? আমরা তো ভারতের মানুষ এখনো কোন কোন সর্তে ভারতকে ঋণ দেয়। ভারতবর্ষে আবার মার্কিন সাম্রাজ্যবাদের অর্থনৈতিক যে অক্টোপাস সেই অক্টোপাস এর মধ্যে আমরা বন্দী হয়ে যাচ্ছি না, ডেভেলাপ করছি সেটা রতন বাবু বুঝাতে চেষ্টা করেছেন ভারতের উন্নতির স্বার্থে বিশ্ব ব্যাঙ্কের ঋনের প্রয়োজন ছিল না ছিল কিন্তু বাস্তবটা সম্পুর্ণ বিপরিত যেটা উনি উনার বক্তব্যের মধ্যে অস্বিকার করেছেন। এই স্বাধীনতার পরে ভারতের জন্য আমরা দেখেছি কৃষি, বিজ্ঞান, শিল্প প্রযুক্তি ইত্যাদি সদ্য একটা স্বাধীন দেশের উন্নতির জন্য অন্যান্য উন্নতিশিল দেশের সাহাযোর প্রয়োজন ছিল। শিল্প, বিজ্ঞান, কৃষি এই সমস্ত ক্ষেত্রে উন্নতির জন্য একটি স্বাধীন দেশের বিভিন্ন উন্নত দেশের সহযোগিতা প্রয়োজন ছিল। এবং সেই ক্ষেত্রে ভারতের প্রধান মন্ত্রী জহরলাল নেহেরু অনেক উন্নত দেশের সহযোগিতা নিয়েছেন। এবং সেই ক্ষেত্রে অগ্রগতি যে দেশ ছিল সোভিয়েত ইউনিয়ন সোভিয়েত ইউনিয়ন ভারতবর্ষকে শোষন করা বা ভারতের রাজনীতির মধ্যে নাক গলানো। এখন আমরা কি দেখছি মার্কিন সম্রাজ্যবাদের পুরাপুরি ডিক্‌টেশান বিশ্ব ব্যাঙ্ক যেভাবে অনান্য দ্বিতীয় বিশ্বের দেশগুলিকে ঋন দিচ্ছেন সেই ঋন দিয়ে সুদের হিসাব কষে নিয়ে এবং তার সেই ঋনের

সুবাদে বিভিন্ন দেশের রাজনীতিতে হস্তক্ষেপ করেছেন । বিভিন্ন দেশগুলিকে তার অধীনস্থ করার জন্য যে প্রক্রিয়ার প্রয়োজন সেই প্রক্রিয়া চালাচ্ছেন। এবং ভারতবর্ষ সেই সমস্ত দেশগুলির মধ্যে অন্যতম দেশে পরিণত হয়েছে । এটাই উদ্বেগের । এবং আমরা সে জিনিষটার বিরোধীতা করছি সেই জিনিষটার প্রতিবাদ করে আমরা বলতে চাইছি । এইভাবে ভারতবর্ষকে দেওলিয়ার হাতে তুলে দেওয়ার কোন অর্থ হয় না। কাজেই আমরা প্রতিবাদ করব।ভারতবর্ষের স্বাধীনতাকে অন্য একটি দেশের কাছে বিকিয়ে দিতে পারে না। যে স্বাধীনতা অনেক রক্তের বিনিময়ে এসেছে আমরা আবার পরাধীনতার অক্টোপাশে নাগপাশে যাব। সেটিই আমাদের উদ্বেগের ব্যাপার। এখানে অনেকে মার্কসবাদের বিরুদ্ধে কথা বলেছেন। মার্কসবাদকে আজকে বিশ্বের বিভিন্নদেশ প্রত্যাখান করছে। এই বিধান সভার মধ্যে আছেন আমাদের আমেরিকায় ছুটে যেতে হবে না। কিন্তু আমরা বলতে চাই যারা সোভিয়েত ইউনিয়নকে পুঁজিবাদী দুনিয়ার সঙ্গে যুক্ত করছে সেই দেশের ২৭ থেকে ২৮ কোটি মানুষের অবস্থা কি ? জোর করে মানুষকে ৩০০ বছর পেছনে ফেলে নিয়ে যেতে পারে না। আজকে সোভিয়েত ইউনিয়নের মানুষ হাজার হাজার রাস্তায় মাঠে প্রতিবাদে নেমেছে ।

সেটা গোটা সাম্রাজ্যবাদী চক্রান্তের ফল, এটা ইতিমধ্যে রাশিয়ার মানুষ বুঝতে পেরেছে। আমরা এত দিন বলেছিলাম যে এই জিনিসটা হচ্ছে সাময়িক, একদিন পৃথিবীর মানুষ, রাশিয়ার মানুষ বুঝতে পারবে। তাই, এখন রাশিয়ার অবস্থাটা কি ? সেখানকার মানুষ এক্ষুনি রাস্তায় নেমে গেছে, তাদের হারানো অধিকার ফিরে পাওয়ার জন্য। স্যার, আমরা বলেছিলাম যে মার্কসবাদ তত্ব একটা বিজ্ঞান, কারণ এটা সত্যের উপর প্রতিষ্ঠিত, মানুষের মধ্যে আমরা সেটা প্রয়োগ করার চেষ্টা করে চলেছি এবং ত্রিপুরার দৃষ্টান্ত দিয়ে আমরা এটা বলতে পারি । ত্রিপুরাতে যে নির্বাচন হয়ে গেল, তার সম্পর্কে বিভিন্ন খবরা খবর আনার জন্য সারা ভারতের মানুষ এমন কি সারা পৃথিবীর মানুষ উত্তপ্ত হয়ে উঠেছিল, ত্রিপুরাতে কি ঘটছে ? ত্রিপুরা রাজ্যের মানুষ কি ভাবে সংগ্রাম করছে, তা দেখবার জন্য সারা পৃথিবীর মানুষ আগ্রহী হয়ে উঠেছে এবং তার জন্য সারা দেশের গণতন্ত্র প্রিয় মানুষ আনন্দ প্রকাশ করেছে, এমন কি আমাদের টেলিগ্রাম করে অভিনন্দন জানিয়েছে । মাননীয় রাজ্যপাল তাঁর ভাষনের মধ্যে দিয়ে ত্রিপুরাতে যে গণতন্ত্রের পুনরুদ্ধার হয়েছে বলে যে বক্তব্য রেখেছেন, তাতে আপনাদের বিরোধী দল সন্তোষ্ট হতে পারেন নি। কিন্তু ত্রিপুরাতে যা ঘটে গিয়েছে, তার সত্যতা সম্পর্কে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে যেটা উল্লেখ করছেন, তা বাস্তবে যে অতি সত্য তাতে কোন সন্দেহ নাই । তবু আপনারা অভিযোগ করেছেন নির্বাচনোত্তর এক মাস সাত দিনের মধ্যে অনেক হামলা, হুজুতি, খুন হয়ে গেছে । কিন্তু কি পরিপ্রেক্ষিতে এসব ঘটলো বা তার মধ্যে আপনাদের জোট সরকারের আমলের রাজনীতি দায়ী কিনা, সেই সম্পর্কে একটা কথাও আপনারা বললেন না। রতন বাবুর বক্তৃতা শুনে

তো আমার মনে হয়েছে যে গত ৫ বছর বোধ হয় উনি এই রাজ্যেই ছিলেন না মনে হয় বাইরে থেকে কোন সন্ত মহারাজ উঠে এসেছেন, যার কিছু জানা নেই। কিন্তু মানুষ তো জানে কংগ্রেস টি, ইউ. জে, এস কি করেছে এই রাজ্যের মধ্যে। আর, আইন শৃংখলার কথা যদি বলেন, তাহলে সেটা এক দিনে বলা যাবে না, গত বছরের প্রতিটি দিনের সালতামামী যদি করা হয় প্রতিটি দিনের রেকর্ড যদি এই বিধানসভায় উপস্থিত করা হয়, মানুষ শিউরী উঠবে, আপনাদের শরীরের মধ্যে যে পোষাক আষাক নিয়ে এসেছেন, তার পরিচয় আপনি আপনিই বেরিয়ে আসবে। কাজেই এই জিনিষ নিয়ে বেশী ঘাটাঘাটি না করাই ভাল। গনতন্ত্রের কফিনের মধ্যে আপনারা যে শেষ পেরাক পুরে দিয়েছিলেন সেই ৩রা এপ্রিল, সেদিনই সেটা শেষ হয়ে গেছে। তাই, আমি বলতে চাই যে সেই ধ্বংসস্তূপের মধ্যে দাঁড়িয়ে আমরা নতুন ভাবে ত্রিপুরাকে গড়ে তুলতে চাই। তার জন্য আপনারা আমাদেরকে সহযোগীতা করুন। আপনারা বিরোধী দলের মর্যাদা পাবেন, আমরা সংখ্যা গরিষ্ঠ হতে পারি, আমাদের দলনেতা প্রথম দিনেই বলেছেন নির্বাচনের অব্যবহিত পরেই যে আমরা আস্থাশীল, আমরা ধৈর্য্যশীল, আমরা ত্রিপুরা রাজ্যের অধিকাংশ মানুষের রায় মাথা পেতে নিয়ে এসেছি, আমাদের অনেক বেশী দায়িত্ব, সে দিক থেকে বিরোধী দলকে আমরা বিশ্বাস করবো এবং এই রাজনৈতিক পরিবর্তনের মধ্য দিয়ে যেটা বেরিয়ে এসেছে, তার থেকে আপনারাও শিক্ষা গ্রহন করুন। জানি আপনারা অতীতের কথা বলবার চেষ্টা করবেন, কিন্তু আপনারাই তো জঙ্গালের সন্ত্রাস বাহিনী তৈরী করেছিলেন, আপনাদের প্রশ্রয়ে আপনাদের মদতে তারা পুষ্টি পেয়েছিল, ১৯৮৮ সালে এই রাজ্যের বামফ্রন্টকে হঠাবার পিছনে কি ক্রিয়াশীল ছিল, আপনারাও সেটা ভাল করে জানেন এবং বাইর থেকে আপনাদের মরুব্বী সন্তোষ মোহন দেব এবং মমতা ব্যানার্জিরাও যে ধ্বংসকাণ্ডের জন্য কম দায়ী নয়, সেটাও আমাদের জানা আছে। শুধু আপনাদেরকেই দায়ী করছি কেন ? সেই জায়গার মধ্যে আমরা বলতে চাই যে এক মাস ৭ দিনের একটা সরকারের বিরুদ্ধে ইতিমধ্যে চক্রান্ত শুরু হয়ে গিয়েছে। আপনারা একটু ধৈর্য রাখলেন না যে সমস্ত ঘটনার কথা আপনারা এখানে রেফার করেছেন, তার পেছনে কি আছে, তা কি আপনারা অনুসন্ধান করে দেখেছেন ?

কতটা রাজনৈতিক খুন বা ঐ খুনগুলি কেন হয়েছে ? আমি তো আপনাদের অনেক মন্ত্রীর কথা জানি যারা নির্বাচিত হতে পারেন নি, জনসাধারণ তাদেকে আস্তা কুড়ে নিক্ষেপ করেছে। কুমারঘাটের একজন মন্ত্রীর কথা জানি, সুনীল দাস, তিনি ২ লক্ষ টাকার উপর বেকার যুবকদের কাছ থেকে নিয়েছেন তাদের চাকুরীর অফার দেবেন বলে। আজকে উনি বাড়ীতে

থাকতে পারছেন না, শ্বশুর বাড়ী করিমগঞ্জে গিয়ে আশ্রয় নিয়েছেন। আর, আপনারা এখানে প্রচার করছেন বিজীত মন্ত্রীরা, বিধায়কেরা এবং নেতারা রাজ্যের মধ্যে থাকতে পারছেন না, তাদের উপর সন্ত্রাস চালানো হচ্ছে। একজন বেকার যুবক তার সর্বস্য বিক্রি করে দিয়ে, তার মা বোনেরা সোনার গয়না বা তার বাবার জায়গা জমি বিক্রি করে দিয়ে যদি একটা চাকুরীর জন্য কোন মন্ত্রীকে খুসী করবার জন্য টাকা দিয়ে থাকেন, আর. যদি সেই মন্ত্রী তাকে প্রতারনা করে থাকে, সেখানে অন্যায় করছে? এই জনরোষটা আমরা কি করে ঠেকাবো। তবু আমরা চেষ্টা করছি, আমাদের মন্ত্রী সভার তরফ থেকে, আমাদের বামফ্রন্টের তরফ থেকে এবং জনতা দলের তরফ থেকে, আমরা জনগণকে বলেছি যে আপনারা একটু ধৈর্য্য ধরুন, আইন নিজের হাতে নেবন না। সেই দিক থেকে কোন অভিযোগ করবার আগে, আমি আপনাদেরকে অনুরোধ করবো যে অভিযোগ করা হচ্ছে তার সত্যতা আগে যাচাই করে দেখুন, তারপর বিধান-সভার মধ্যে আপনারা সেটা তুলুন, তাতে আমাদের কোন আপত্তি থাকবে না।

আমাদের পাটির তরফ থেকে, লেফটফ্রন্টের তরফ থেকে, জনতা দলের তরফ থেকে আমরা আবেদন রেখেছি জনসাধারণের কাছে তো আপনারা আইনকে নিজের হাতে তুলে নেবেন না। কাজেই যাচাই না করে সত্যতা যাচাই না করে অভিযোগ করা ঠিক নয়। মাননীয় রাজ্যপাল উনার ভাষণে উল্লেখ করেছেন যে এই রাজ্যের অর্থনীতিকে বিগত পাচ বছরে ধ্বংস করে দিয়েছে। বিগত ১০ বছরে বামফ্রন্ট সরকার যে ইনফ্রষ্ট্রাকচার তৈরী করেছিল এই পাঁচ বছরে তাও ধ্বংস করা হয়েছে। কোন ডেভেলাপমেন্ট ওয়ার্ক হাতে নেওয়া হয় নি। কোন প্রোজেকট হাতে নেওয়া হয় নি। ফিতা কাঁটা ছাড়া আর কোন কাজ হয় নি। আত্ম সমীক্ষা করুন। যদি ভাবেন ত্রিপুরা রাজ্যের ২৮ লক্ষ মানুষ চোখ বুজে বসে আছে তাহলে ভুল করবেন। আপনারা আপনাদের কর্মফল ভোগ করছেন। কাজেই হতাশা গ্রস্থ হয়ে কোন কাজ করবেন না, কোন সিদ্ধান্ত নেবেন না। মাননীয় সদস্য রতন চক্রবর্ত্তী শিক্ষার নীতি সম্পর্কে বলেছেন। ১৯৪৭ সালের পর এখন পর্য্যন্ত শিক্ষার কোন সুনির্দিষ্ট নীতি ভারত সরকার গ্রহন করতে পারে নি। এন সি, আর টি পরীক্ষা নিরীক্ষার পর্যায়ে এখনও রয়েছে। কোটারী কমিশন। এখন পর্য্যন্ত যতগুলি কমিশন হয়েছে কোন কমিশনের রিপোটই গ্রহণ করা হয় নি। রাজীব গান্ধীর আমলে নবোদয় শিক্ষা চালু করা হয়েছে। এটার ভিতরে কি আছে? যে দেশে ৫০ থেকে ৬০ শতাংশ অশিক্ষিত সেখানে এই ব্যবস্থা দ্বারা শিক্ষাকে সার্বজনীন করা যাবে না। তাই আমরা বলছি যে শিক্ষাকে সার্বজনীন করার জন্য বাজেটের অন্তত: দশ ভাগ শিক্ষা খাতে ব্যয় করা উচিত। গত বাজেটে কত রাখা হয়েছে ৫ পার্চেন্টের বেশী নয়।

দিল্লীর প্রতি আপনারা দরদি সেটা বুঝি। আপনারা আপনাদের আগের দৃষ্টি ভংগী পরিবর্তন করুন।

আমি বলব, আগের দৃষ্টি ভঙ্গী নিয়ে চলার চেষ্টা করছেন। আমি আশা করব, পরিবর্তিত পরিস্থিতিতে খাপ খাইয়ে নেবার জন্য তৈরী হবেন, এবং মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষনের উপর যে সমস্ত কাট মোশান এনেছেন তা প্রত্যাহার করে নেবেন। মাননীয় রাজ্যপাল মহোদয় এখানে যে ভাষন রেখেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে এই ধ্বংসস্তূপ থেকে সরে আসার জন্য অগ্রনী হবেন এই আশা রেখে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার** :—মাননীয় যুব কল্যাণ মন্ত্রী শ্রীজিতেন চৌধুরী।

**শ্রীজিতেন চৌধুরী** ((রাষ্ট্রমন্ত্রী) : মাননীয় উপাধ্যক্ষ, মহোদয়, গত ১৪ই মে, মহামান্য রাজ্যপাল মহোদয়, এই পাঁচ বছর পর, এই বাক্তমুক্ত বিধানসভায়, এবং এই রাহুমুক্ত ত্রিপুরায় নতুন কর্মসূচী তাঁর ভাষনের মধ্যে রেখেছেন সেই ভাষনের প্রতি মধ্য সূচেতক মাননীয় মন্ত্রী শীকেশব মজুমদার মহোদয় যে ধন্যবাদ সূচক বক্তব্য রেখেছেন তা পূর্ণ সমর্থন করছি। পাশাপাশি মাননীয় বিরোধী দলের মাননীয় সদস্যরা বিরোধীতা করে যে সমস্ত সংশোধনী প্রস্তাব এখানে এনেছেন তার বিরোধীতা করছি। এখানে মাননীয় রাজ্যপাল তার ভাষণে পরিস্কার ভাবে এবং খুব সুন্দর ভাবে ত্রিপুরা রাজ্যের মানুষের যে জয় জয় হয়েছে, গণতন্ত্রের যে জয় হয়েছে তা তুলে ধরেছেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় হচ্ছে, যারা ত্রিপুরার জনগণ দ্বারা প্রত্যাখ্যাত হয়েছেন, নিক্ষিপ্ত হয়েছেন আস্তাকুঁড়ে তারা আজকে মেনে নিতে চাইছেন না। যার ফলে লক্ষ্য করছি, মাননীয় রাজ্যপালের ভাষণে নতুন কর্মসূচী ঘোষনার সাথে সাথে তারা তা মেনে নিতে পারছেন না। আর সে জন্যই এই হাউসকে বিভ্রান্ত করার জন্য, ত্রিপুরার ১৮ লক্ষ মানুষকে বিভ্রান্ত করার জন্য উল্টা পাল্টা কথা বলছেন। এখানে আইন-শৃঙ্খলার কথা বলছেন, গণতন্ত্রের কথা বলছেন। কিন্তু গত পাঁচ বছরে আমরা কি দেখেছি? গণতন্ত্রকে কোথায় নিয়ে নামান হয়েছিল? মানুষের ন্যায় সঙ্গত অধিকার সব হরন করা হয়েছিল। পঞ্চায়েত, সমবায় সমিতি এমন কি স্কুল কালেজের ছাত্র কাউন্সিলগুলিকে খর্ব করে তাদেরকে বঞ্চিত করা হয়েছিল। সর্বত্রই হস্তক্ষেপ স্বৈরাচারী প্রসারিত হয়েছিল। এখানে অনেকে নির্ব্বাচনের কথা বলতে গিয়ে বলেছেন, আমরা নাকি রিগিং করে এসেছি। একথা বলতে তাদের লজ্জা হওয়া উচিত। সিমনা উপ-নির্বাচন যা ভারতবর্ষের ইতিহাস কেন পৃথিবীর ইতিহাসে নজিরবিহীন ঘটনা। সেখানে দেখা গেছে, বৈধ ভোট থেকে অবৈধ ভোটের সংখ্যা বেশী। ফটিকরায়ে কি হয়েছিল? কিংবা ১৯৯১ সালের লোক সভার নির্ব্বাচনে তৎকালীন সরকারের গুরু সন্তোষ মোহন দেব নির্ব্বাচিত হয়েছিলেন সব থেকে বেশী ভোটে।

অথচ ভারতবর্ষের যে সমস্ত রেকর্ড কিংবা পৃথিবীর যে সমস্ত রেকর্ড, ঐ গিনিস বুক অব ওয়াল্ড এরাও লজ্জা পেয়েছে তা তুলে ধরতে।

আবাই তাঁরাই এখানে এসে বলছেন গণতন্ত্র নেই। গণতন্ত্রের হত্যাকারীরা এখানে এসে বলছেন সেশানের দোহাই দিয়ে নাকি আমবা ক্ষমতায় এসেছি। আমাদের দুর্ভাগ্য যে একই ইমারতের নীচে আমাদেরকে কাজ করতে হবে। উনারা বুকে হাত দিয়ে বলতে পারবেন না কি করে উনারা এখানে জিতে এসেছেন। বন্ধুগণ মাননীয় রাজ্যপাল বিজয় কাহিনী তুলে ধরেছেন, বিরোধীতার জন্য বিরোধীতা না করে ত্রিপুরা রাজ্যের ২৮ লক্ষ মানুষের স্বার্থে, গণতন্ত্র পুনরুদ্ধারের জন্য, ত্রিপুরা রাজ্যকে প্রতিষ্ঠা করার জন্য এই অভিভাষণকে মেনে নিন। স্যার, এখানে উনারা বলছেন যে মাননীয় রাজ্যপালের ভাষণে বামফ্রন্ট সরকারের শিল্প নীতি অর্থ-নৈতিক কর্মসূচীর কোন উল্লেখ নেই। মানুষের জন্য কোন আশ্বাস বাণী নেই। আমরা কি সেই আশ্বাস দেব যে বিভিন্ন করপোরেশন তৈরী করে তাতে একজন চেয়ারম্যান, ডেপুটি চেয়ারম্যান রেখে দেব। এক এক জন চেয়ারম্যানের পেছনে লক্ষ লক্ষ টাকা খরচ করব। গত পাঁচ বৎসর উনারা ত্রিপুরা রাজ্যটাকে শুষে খেয়েছেন। সমস্ত সরকারী, আধা সরকারী, টি, আর, টি, সির মত প্রতিষ্ঠান গুলি শুষে নিংড়ে খেয়েছেন। আজকে মাননীয় রাজ্যপালের অভিভাষণে ত্রিপুরা রাজ্যের মানুষের জন্য সম্পদ সৃষ্টির করা রয়েছে, ত্রিপুরা রাজ্যের যে সম্পদ রয়েছে তাকে ব্যবহার করে ত্রিপুরা রাজ্যকে আবার সুন্দর করে গড়ে তুলব। বিরোধী দলের একজন মাননীয় সদস্য এখানে নারীদের ইজ্জতের জন্য মায়া কান্না কেঁদেছেন. যুব সমাজের জন্য কোন কাজ নেই বলে মায়া কান্না কেঁদেছেন। গত পাঁচ বৎসর ধরে এই বিবেক গুলি কোথায় ছিল? যখন সবিতা দেবনাথ কে খুন করা হয় তখন তো কোন টু শব্দও করেন নি। তখনকার মন্ত্রীরা গ্রামে গ্রামে গিয়ে সরকারী টেলিভিশান নিয়ে ব্লু ফিল্ম দেখিয়ে যুবকদের বিভ্রান্ত করেছিলেন। ক্লাবে গিয়ে মিটিং করেছেন— সামনে নির্বাচন সেই নির্বাচনে আমাদেরকে পার করে দিতে হবে। তার জন্য তোমরা মদ খাওয়ার জন্য পায়সা নাও, বন্দুক কেনার জন্য পয়সা নাও। কোন চিন্তা করবে না, পুলিশ তোমাদের পেছনে থাকবে। গত পাঁচ বছরে উনারা এই ভাবে যুব শক্তিকে ধ্বংস করেছেন। মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর অভিভাষণে স্পষ্ট ভাবেই বলেছেন যে-যুব শক্তিকে নুতন ভাবে তৈরী করব। গত পাঁচ বৎসরে উনারা এই রাজ্যটাকে ক্রিমিনালাইজ করার. চেষ্টা করেছেন, রাজ্যার সম্পদকে ধ্বংস করেছেন, রাজ্যটাকে একটা ধ্বংসস্তুপে পরিনত করেছেন। তাঁদের মুখে গণতন্ত্রের কথা শোভা পায় না। মানুষের জন্য এবং নারীদের জন্য তাঁদের মায়াকান্না মানায় না। মাননীয় বিরোধী সদস্যরা

সভাকে বিভ্রান্ত করার জন্য এই সব কথা বলেছেন। উনারা বলেছেন বামফ্রন্ট সরকার নাকি বিরোধীদের উপর ভর করে ক্ষমতায় এসেছেন। তৎকালীন সময়ে ( জোট সরকারের আমলে) যারা বিরোধী আসনে ছিলেন তাঁরা বার বার বলেছিলেন খুন সন্ত্রাসের সঙ্গে কারাযুক্ত তার জন্য একটা শ্বেতপত্র প্রকাশ করতে। কিন্তু কেন তাঁরা পারলেন না সেই শ্বেতপত্র প্রকাশ করতে ? উল্টা প্রমানিত হয়েছে ১৯৯০-৯১ সালে উত্তর ত্রিপুরার ছামনু থানার অধীনে ৮৮ জন উগ্রপন্থী ৬৬টি সকেসটিকেটেড আমর্স নিয়ে বি, এস, এফ এর হাতে ধরা পড়েছিল সাড়া ভারতবর্ষের মানুষ জানে। সেই সমস্ত বি. এস. এফ, যে সমস্ত উগ্রবাদী তাদের বিভ্রান্ত করা হয়েছিল বিরোধী দলের কণ্ঠস্বরকে স্তব্ধ করে দেওয়ার জন্য, মানুষের অধিকার কেড়ে নেওয়ার জন্য এবং লুট-পাটের রাজত্বকে পাহাড়া দেওয়ার জন্য। আর যখন তারা ধরা পড়ল তখন ছামনুর অফিসারের কাছে আগরতলা থেকে টেলিফোন যায়· রেডিও মেসেইজ যায় তাদের ছেড়ে দিতে হবে। কিছুদিন আগে একটা বি. এস. এফ ক্যাম্প আক্রান্ত হয়েছে সেখানে ৫জন বি, এস, এফ মারা গেছে। সেই ৮৮ জন লোক যাদেরকে ছাড়তে বাধ্য হয়েছিল উপরতলার নির্দেশে সেখানে পুলিশ তার কর্তব্য পালন করতে গিয়ে সেই কর্তব্য পালন করতে পারলে না। তারাই আবার আজকে বলছেন বামফ্রন্ট উগ্রপন্থীদের মদত দিচ্ছে। এই টি, এন, এল, এফ, টি, আর. এল, এফ এবং এম, এফ. টি কারা ? তাদের সাথে যেগোযোগ. চিঠিপত্র লেখালেখি ইত্যাদি সমস্ত কিছু পত্র-পত্রিকায় নাম উঠেছে। এইগুলি কাদের নাম। তারা তোতা পাখীর শিখান বোল ভুলে গিয়ে সত্যি কথাই বলছেন যে আমরা তো টি, ইউ, জি এস করতাম আমাদের অমুক দাদা এনেছেন তো এটা করা উচিত নয় ত্রিপুরা রাজ্যের স্বার্থে, কমিউনিষ্ট পার্টি স্বার্থ না দেখে ত্রিপুরা রাজ্যের ২৮ লক্ষ জনগনের স্বার্থে এটা করা উচিত নয়। ত্রিপুরারাজ্যে রেল নেই, শিল্প নেই এবং ৩ লক্ষা-ধিক বেকার তাদের কর্মসংস্থানের কোন সুযোগ নেই কিন্তু মাননীয় সদস্য সমীর বর্মনের মত সাইন বোর্ডের রেলপথ আমরা চাই না। সাইন বোর্ডে লেখা আছে " আপনি কি জানেন ত্রিপুরারাজ্যে রেল লাইন হচ্ছে, আপনি কি জানেন ত্রিপুরা রাজ্যের মধ্যে এই হচ্ছে " এই সাইনবোর্ড তো আমাদের দরকার নেই। আমাদের চাই ইস্পাতের তৈরী রেল লাইন, আমাদের চাই মির্থানেল কারখানা. আমরা চাই যুব শক্তি. জন শক্তি এবং অর্থনীতিকে মজবুত করতে এবং ত্রিপুরারাজ্যের সম্প্রীতিকে রক্ষা করতে। আমরা জনগণের আশীর্ব্বাদ নিয়ে ক্ষমতায় এসেছি। রাজ্যপালের ভাষনের মধ্যে তার উল্লেখ রয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমার বক্তব্য আমি আর দীর্ঘায়িত করব না। মাননীয় বিরোধী দলের সদস্যদের আমি আবার অনুরোধ করতে চাই যে, বিরোধী দলের স্বার্থে নয়, রাজনীতির স্বার্থে নয়, সব কিছুর উর্দ্ধে, ২৮ লক্ষ মানুষের স্বার্থে এই সরকারকে সমর্থ করুন এবং রাজ্যপালের ভাষণকে সমর্থন করুন। মাননীয় রাজ্যপালের ভাষণকে

আমার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মি: ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রী অনিল চাকমা।

শ্রীঅনিল চাকমা (পেচারথল) :— মাননীয় ডেপুটী স্পীকার স্যার, মাননীয় বিধানসভার সদস্যবৃন্দ, গত ১৪ তারিখে রাজ্যপাল যে ভাষন রেখেছেন সেই ভাষনকে আমি সমর্থন জানিয়ে বিরোধী দলের সদস্য কর্ত্তৃক আনীত যে সংশোধনী প্রস্তাব এনেছেন আমি তাদেরকে অনুরোধ করব এই সংশোধনী প্রস্তাব এনে আপনাদের যে মানসিক অবস্থা, আপনাদের যে দায়িত্ব সেই দায়িত্ব থেকে অন্যদিকে সরে না গিয়ে আপনাদের আনীত সংশোধনী প্রস্তাবকে প্রত্যাখান করুন। রাজ্যপালের ভাষনে পরিস্কারভাবে গণতন্ত্রের কথা উৎথাপন করেছেন। ত্রিপুরা রাজ্যে ৫ বৎসরে আপনাদের রাজত্বে ত্রিপুরার মানুষ গ্রামে পাহাড়ে জানে কি হয়েছে? আমাদের ধর্মনগরের উত্তর ত্রিপুরাতে আপনারা যখন ক্ষমতায় ছিলেন আমরা হাওলাত খাদ্য চেয়েছি। খাদ্যের দাবীতে দামছড়াতে যখন মানুষ আন্দোলন করে, আপনারা সেদিন গুলি মেরে মানুষকে খুন করেছেন। সেদিন আপনারা গণতন্ত্রের কথা, সেদিন ত্রিপুরার মানুষের কথা আপনারা চিন্তা করেননি। আজকে আপনারা গণতন্ত্রের কথা বলছেন? রতিবাবু বললেন কি উপজাতি দরদী। সেদিন যখন খাদ্যের দাবীতে দামছড়ার মা বোনেরা গুলিবিদ্ধ হয়ে মৃত্যুবরন করে সেদিন রতিবাবুর মন্ত্রীত্ব কি চোখ বুজে ঘুমিয়েছিল। আজকে মানুষকে বিভ্রান্ত করার জন্য ইনার লাইন পারমিট এর কথা বলেছেন। ত্রিপুরার ট্রাইবেল দরদের কথা বলছেন। আপনাদের ট্রাইবেল দরদের কথা ত্রিপুরা রাজ্যের মানুষ জানে। সেদিন ( রতিবাবুকে উদ্দেশ্য করে ) আপনি মন্ত্রীত্বে ছিলেন, খাদ্যের দাবীতে দামছড়ার মানুষকে গুলি করে খুন করা হয়েছে। আপনারা এই ত্রিপুরা রাজ্যে করেননি এমন কাজ কি কিছু বাকী আছে? আগরতলা শহরে ফুটপাথে যখন কিছু লোক ব্যবসা করছিল তখন তাদের পুনর্বাসনের ব্যবস্থা না করে তাদের ঘরবাড়ী ভেঙ্গে দিয়ে তাদেরকে আগরতলা থেকে পুলিশ দিয়ে তাড়িয়ে দেওয়া হয়েছিল। সেদিন আপনাদের গণতন্ত্র ছিলনা? সেদিন আপনারা কি ঘুমিয়ে ছিলেন? আজকে ১টা বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর রাজ্যপালের ভাষনের উপর সংশোধনী আনা হচ্ছে। বিরোধী হিসাবে এইটা ঠিক নয়। আপনাদের রাজত্বে হাজার হাজার মানুষ যেখানে ভুখা মরেছে, হাসপাতালে রোগীদের মাংস, মাছ দিলে নাকি রোগ হয়। সুতরাং এদেরকে নিরামিষ দাও। নিরামিষ খাওয়ার ব্যবস্থা ছিল সেদিন সাড়ে ছয়শর উপর মানুষ আন্ত্রিকে, মহামারী মরেছিল। সেদিন রতিবাবুর ট্রাইবেল দরদ ছিলনা? আজকে আপনারা এইখানে বলছেন রাশিয়ার কথা, চীনের কথা। আপনাদেরকে আমাদের মার্কসবাদ, লেনিনবাদ শেখাতে হবেনা।

আপনারা এখানে বলেছেন রাশিয়ার কথা, চীনের কথা. আপনাদের আমাদেরকে মাকর্সবাদ লেলিন-বাদ শিখাতে হবে। আমরা এই বিধানসভাতে ৪৯ জনের ৯৮টি হাত, আর আপনাদের ১২ জনের হলো ১৯ টা হাত, এইটা থেকেই ত্রিপুরার মানুষ শিক্ষা নেবে। এবার আপনারা যদি রিগিং করে মন্ত্রী সভাতে আসতে পারতেন তাহলে দিলীপবাবু মুখ্যমন্ত্রী হতে পারতেন, বোমা তৈরী করতে গিয়ে যাদের হাত উড়ে যায় এরাই মন্ত্রী। এই অবস্থায় আপনারা আমাদেরকে মাকর্সবাদ লেলিনবাদ শিখাবেন। ত্রিপুরার মানুষ গণতন্ত্রকে শ্রদ্ধা করে, আপনারাও গনতন্ত্রকে শ্রদ্ধা করতে শিখুন. আপনাদের আনীত প্রস্তাব প্রত্যাখান করুন, এই বলে রাজ্যপালের ভাষণকে আমার পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহাশয়।

**শ্রীপবিত্র কর** (খয়েরপুর) :— মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার মাননীয় শ্রদ্ধেয় বয়জ্যেষ্ঠ সদস্য বৃন্দ এবং মাননীয় সদস্য বৃন্দ। আমি প্রথমেই আজকের এই বিধানসভায় প্রথম বক্তৃতা করতে গিয়ে মাননীয় রাজ্যপাল গত ১৪ তারিখ এখানে যে ভাষন রেখেছেন আমি সেই ভাষণকে পূর্ণ সমর্থন করি এবং তার পরবর্তী পর্যায়ে আমাদের মাননীয় বিরোধী সদস্যরা সেই ভাষনের উপর যে সংশোধনীগুলি এনেছেন আমরা তার সঙ্গে একমত হতে পারছি না। কারণ এই সংশোধনীর সঙ্গে ত্রিপুরার জনগনের কোন সম্পর্ক নাই। আমি অনুরোধ করব এই সংশোধনীগুলি ওনারা যেন তুলে নেন এবং আমাদেরকে সর্বসম্মতভাবে মাননীয় রাজ্যপালের ভাষণকে গ্রহন করতে সাহায্য করেন। আমি এখানে আর একটা কথা বলতে চাই যে মাননীয় রাজ্যপাল এখানে উল্লেখ করেছেন ত্রিপুরায় গণতন্ত্র পুনরুদ্ধার হয়েছে বলে। আমি এই গণতন্ত্রকে পুনরুদ্ধারের জন্য যারা সংগ্রাম করতে গিয়ে বা সংগ্রাম করার জন্য গত পাঁচ বছরে আমাদের ৩৯৭ জন কর্মী ও সমর্থক নেতা যারা খুন হয়েছেন আমি তাদেরকে এই বিধানসভার পক্ষ থেকে আমাদের শ্রদ্ধা জানাই এবং তাদের পরিবার পরিজনদের প্রতি আমাদের সমবেদনা জানাই। এই গণতন্ত্র পুনরুদ্ধারের সংগ্রাম সহজভাবে হয়নি, গোটা দেশের মানুষ জানে গোটা পৃথিবীর মানুষ জানে এখানে গত পাঁচ বছরে কি হয়েছে. আজকে আমরা গনতন্ত্রকে ফিরে পেয়েছি গোটা পৃথিবীর মানুষ তাই খুশি হয়ে আমাদের কাছে অভিনন্দন বার্ত্তা পাঠিয়েছেন। গোটা দেশের মানুষ তাকিয়ে ছিল ত্রিপুরার নির্বাচন কি হয় দেখার জন্য, এই নির্বাচনই বোধ হয় প্রথম ত্রিপুরা রাজ্যের মধ্যে দেশের বিদেশের সব চেয়ে বেশী সাংবাদিক তারা এসেছিলেন। আমরা গর্বিত যে ত্রিপুরার মানুষ লড়াই করে সেই গণতন্ত্রকে পুনরুদ্ধার করেছেন. একটুখানি বাকী ছিল সব জায়গায় আমরা সফল হতে পারিনি, যদি সঠিকভাবে সব জায়গায় মানুষ তাদের ভোটের অধিকার প্রয়োগ করতে পারতেন তাহলে অন্তত আরও ৬ জন বিধানসভার সদস্য যারা বিরোধী বান্সের মধ্যে আছেন তারাও আসতে পারতেন না।এইটা নিশ্চিত এবং সেখানে আমি

এক দুইটা কথা বলতে চাই যে ত্রিপুরার মানুষ শুধু কেন, গোটা দেশে মানুষ এই জয়ে যখন উল্লাসীত তখন চাঁদের মধ্যে কলংকের মত এই ত্রিপুরার গণতন্ত্রের যে নির্বাচন হয়েছে মানুষ যখন শুনেছে. রেডিওতে যখন ঘোষনা হয়েছে বিশালগড়ে ১৫ হাজার ভোটে মাননীয় সদস্য জিতেছেন, আমাদের কাছে খবর হয়েছে যে কমলা সাগরে একটা ছাগের ফার্ম আছে, সেখানে রামছাগল আছে তিনটা, এই তিনটা ছাগল নাকি হেঁসে উঠেছে ।

১৫ হাজার ভোটে বিশালগড়ে জিতেছে কংগ্রেস । বাংলাদেশের ঢাকায় যখন ঘোড়ার গাড়ীটা জিগোস্ করতে যাবেন— তখন কম পয়সা বললে বলবে— 'যাবে না একি কথা, আমার ঘোড়াটা তো হাসে আপনাকে নিতে চায়। ' বিশালগড়ে ১৫ হাজার ভোটে জিতেছেন তাই আমাদের ত্রিপুরা রাজ্যে রাম ছাগল হাসছে। আগামী দিনে আমরা অপেক্ষা করব এই গণতন্ত্র পুনরুদ্ধারের কাজ সম্পর্ণ করব । এইটা এখন একটা পর্য্যায়ে শুরু হয়েছে । আপনাদের পাঁচ বছরে কোন গণতন্ত্র ত্রিপুরায় ছিল না। গণতান্ত্রিকভাবে নির্বাচিত পঞ্চায়েতগুলিকে আপনারা ভেঙ্গে দিয়েছিলেন, মিউনিসিপালিটিকে ভেঙ্গে দিয়েছিলেন। কিন্তু আমাদের সরকার ঘোষণা করেছেন— এবং মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে উল্লেখ করেছেন যে ত্রিপুরা রাজ্যের মধ্যে গ্রামস্তর পর্যন্ত গণতন্ত্রকে নিয়ে যাওয়া হবে। এই ত্রিপুরার সমস্ত মানুষকে আমরা গণতান্ত্রিক স্বাদ তাদের ঘরে ঘরে পৌঁছে দিতে চাই। কাজেই আমি মাননীয় বিরোধী দলের সদস্যদের অনুরোধ করব – 'তৈরী থাকুন সেই দিনের জন্য যেদিন গণতন্ত্রের সংগ্রাম হবে, সেইদিন আপনারা গ্রাম পঞ্চায়েত এবং পুরসভার নির্বাচনে নিশ্চিহ্ন হয়ে যাবেন। তারজন্য আপনারা তৈরী থাকুন। যে অপরাধ করেছেন তার বিচার মানুষ করবে। তাই আমরা মানুষের রায়কে সম্মান দিয়েছি। মাননীয় রাজ্যপাল বলেছেন- সবচেয়ে গুরুত্বপূর্ণ হচ্ছে রাজ্যের আইন-শৃংখলা রক্ষা করা। আমাদের সরকার সর্ব্বতোভাবে চেষ্টা করেছেন। মাননীয় সদস্যরা বলেছেন যে কিছু ঘটনা ঘটেছে। কিন্তু এই ধরনের ঘটনাতো ভাই ভাই বা বাবা ও ছেলের মধ্যেও ঘটে থাকে। কিন্তু সেই ঘটনার বিচার হচ্ছে। সেখানে আসামী ধরা হচ্ছে এবং উপযুক্তভাবে তার বিচার হচ্ছে। কিন্তু আপনাদের গত পাঁচ বছরে যা করেছেন — একজন মাননীয় সদস্য গত ১৪ তারিখে মাননীয় অধ্যক্ষকে জানাতে গিয়ে বলেছেন মাননীয় সদস্য শ্রী রতন চক্রবর্তী ) "গত পাঁচ বছর বিধানসভা যা'তে পবিত্র থাকে তারজন্য আমি চেষ্টা করেছি"। সেজন্য আমি উনাকে অভিনন্দন জানাই + উনি যদি ব্যক্তিগতভাবে চেষ্টা করে থাকেন। কিন্তু আজকে আমি বলব— সত্য তথ্য আপনারা তোলে ধরুন-তার বিচার হবে। কিন্তু আপনাদের বক্তব্যের মধ্যে মাননীয় রাজ্যপাল ত্রিপুরার সাধারণ মানুষের জন্য যে বিষয়গুলি সম্পর্কে উল্লেখ

করেছেন সে সম্পর্কে একটি কথাও নেই। কেন নেই? বিধানসভায় কি শুধু এই সব কথা শুনার জন্যই এসেছি আমরা? আমাদের মাননীয় পরিষদীয় মন্ত্রী তথা মাননীয় চীফ্ হোয়িপ প্রথমদিনের ভাষণেই বলেছেন যে-আমরা সকলের সহযোগীতা নিয়েই ত্রিপুরাকে নতুনভাবে গড়ে তোলতে চাই'। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যেও সেই কথার উল্লেখ আছে। মাননীয় রাজ্যপাল উল্লেখ করেছেন যে একটি ক্রুশ্যাল অবস্থার মধ্যে একটি কঠিন অবস্থ'র মধ্যে আমাকে কাজ করতে হচ্ছে। 'সেটা কি? আমাদের অর্থ ভাণ্ডার শুন্য। শুধু শুন্য বললেই বোধহয় ভুল হবে, ১২৫ কোটি টাকার মত দেনা সে হিসেবটা করে দেখেছেন আমাদের সরকার তার মন্ত্রীসভার প্রথম বৈঠকে। স্যার, ১০ই এপ্রিল আমাদের মন্ত্রীসভা শপথ নিয়েছেন, ১১ তারিখ ছুটি ছিল, ১২ তারিখ মন্ত্রীরা তাদের অফিসে গিয়েছেন অফিস করার জন্য। আপনারা খবরের কাগজ খোলে নিশ্চয়ই দেখেছেন একজন লোক সেখানে ঘোরাঘোরি করছে। কি চায় সে? সে বলল— 'আমি দেখা করতে চাই মন্ত্রীদের সঙ্গে'। কেন? তিনি ডি, এম, অফিসের ক্যানটিনের মালিক। "যে আমার ক্যানটিন থেকে গত পাঁচ বছরে জোট সরকারের মন্ত্রীরা রসগোল্লা খেয়েছেন ১ লক্ষ ৬০ হাজার টাকার-বিল হয়েছে। এক লক্ষ টাকা আদায় হয়েছে. ৬০ হাজার টাকা এখনো বাকি আছে"। এখন এই টাকার কি হবে? যারা রসগোল্লা খেয়েছেন তারা এখন সকলে বাড়িতে চলে গেছেন।

**শ্রীসমর চৌধুরী ( মন্ত্রী) :—** ১, ৬০ লক্ষ নয় ৩. ৬০ টাকা।

**শ্রীপবিত্র কর :—** আমাদের মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে ১ লক্ষ ৬০ হাজার টাকা নয় ৩ লক্ষ ৬০ হাজার টাকা। খবরের কাগজে ১ লক্ষ ৬০ হাজার দেখেছি। এখন আমাদের আবো ৬০ হাজার টাকা দিতে হবে। আপনারা ( বিরোধী সদস্যদের প্রতি) খেয়ে চলে গেছেন কিন্তু এখন সেটা আমাদের দিতে হবে। পি. ডব্লিউ, ডি. বিভাগের শতকরা ৯০ টাকা জলের মত আপনারা পকেটে পুরেছেন, আপনাদের সাকরেদদেরকে দিয়েছেন। এখনো পর্য্যন্ত ২০ কোটি টাকার উপরে বাকি রয়েছে। কিন্তু আমরা আপনাদের আশ্বস্ত করতে চাই, আমাদের সরকার সব দেনা পরিশোধ করবে। আপনারা সব লুটেপুটে খেয়ে চলে গেছেন- তাই আমাদের অর্থের ভাণ্ড'র আজকে শূন্য। আমরা দায়িত্ব নিয়েছি, আমরা কথা দিয়েছিলাম ভোটের আগে যে আমরা যদি ক্ষমতায় যাইতে পারি তাহলে আমরা ত্রিপুরা রাজ্যের মধ্যে আর একটি লোককেও না খেয়ে মরতে দেব না। এবং সেই প্রতিশ্রুতি মত আমরা আমাদের মন্ত্রীসভা গঠিত হবার তিন দিনের মধ্যেই সমস্ত প্রত্যন্ত অঞ্চলে এস, আর. ই. পি. এবং এল, ই, জি,পি, কাজ শুরু করেছি যাতে গ্রামের মানুষকে কিছু দেওয়া যায়, যাতে গ্রামের মানুষকে বাঁচিয়ে রাখা যায়।

আমরা বলছি- আমাদের সরকার বলেছেন- গ্রামের কাজ আরও তিনমাস পরে হবে। রাস্তার কাজ আরও তিন মাস পরে হবে প্রয়োজন বোধে। সুতরাং গ্রামের মানুষ যাতে কাজ পায় সেই দায়িত্ব আমরা নিতে চাই। আমি জিরানীয়া ব্লকের মধ্যে গিয়ে দেখতে পেয়েছি ৯০ শতাংশ টিউবওয়েল খারাপ হয়ে গিয়েছে। ডীপ টিউবওয়েলগুলি - পাম্প আছেতো কারেন্ট নাই। টিউব-ওয়েল বলতে পাইপ লাইন নেই। জল খাওয়ার কোন ব্যবস্থা নেই সেখানে। আমাদের সরকার সিদ্ধান্ত নিয়েছে বিশুদ্ধ পানীয় জল সরবরাহের জন্য। হাসপাতালগুলির কি অবস্থা সেটা এখানে আমাদের মাননীয় মন্ত্রীরা বলেছেন। তুলো এমনকি সুঁই পর্য্যন্ত কিনে নিয়ে যেতে হত। আমাদের সরকার সিদ্ধান্ত নিয়েছে আন্ত্রিক হলে কোন পয়সা লাগবে না। আমরা চাই যে গরীব মানুষের কাছে সাহায্য পৌছে দিতে। আপনারা কি অবস্থা করে দিয়েছিলেন। একবার ভাবুনতো বুকে হাত দিয়ে। আমরা ঘাবড়াই না। আমরা সেই ব্যবস্থার পুনরুদ্ধার করব। আমাদের মন্ত্রী সভার সিদ্ধান্ত অনুসারে কাজ চলছে। আমরা আরো একটা কথা বলতে চাই- এই জোট সরকারের আমলে কৃষকদের যে দৈন্যদশা হয়েছিল - একটা কৃষক পয়সা দিযে সার কিনবে কিন্তু সে সার পাবে না। আমার এলাকায় গত পাঁচ বছর আমরা কথা বলতে পারি নাই। আত্মীয়ের সঙ্গে দেখা করতে পারি নাই। সেই কৃষকরা রানীরবাজারে রাস্তায় নেমে বাধ্য হয়ে সার আদায়ের জন্য আন্দোলন করতে নেমেছিলেন। তারপর সার বিক্রি করেছে। সার কি মন্ত্রীরা খেয়ে ফেলেছিলেন নাকি ? সারের অভাব হয়েছিল ? তারপর আমরা এখানে খবর নিয়ে দেখেছি সার কেনার জন্য যে টাকা সেই টাকা ঠিক মত দেওয়া হয় নাই। ফলে সার পাওয়া যায় নাই। কয়েক কোটি টাকা এখানে ফর্টিলাইজারে দেনা রয়েছে। তাই আমরা প্রতিশ্রুতি দিচ্ছি কৃষকদের জন্য যা দরকার এই সরকার সেটা করবেন।

কর্মসংস্থানের নামে দলবাজী হয়েছে। প্রথম দিকে কিছু চাকুরী দেওয়া হয়েছিল। পরবর্তি সময়ে লক্ষ লক্ষ টাকা রোজগার করেছেন এক একজন। ত্রিপুরার মানুষ সেটা জানেন। শেষ পর্যায়ে কি হয়েছে ? ঐ শিক্ষা দপ্তরের অধিকর্তাকে দিয়ে সাইক্লো করে পাঠিয়ে দিয়েছেন। শেষ পর্যন্ত রাস্ট্রপতি শাসনে অফার বাতিল করা হয়েছে। অফার হাতে যিনি পান নাই তারও অফার বাতিল হয়েছে। বাতিলের অর্ডার পেয়েছে কিন্তু অফার পান নাই। অফার কোথায় ? মন্ত্রীর কাছে। কি করেছেন আপনারা ? আমার সময় প্রায় শেষ হয়ে এসেছে। রাজ্যপালের ভাষনে এই সরকারের প্রতিশ্রুতি রয়েছে। আমরা খুবই অর্থনৈতীক সংকটের মধ্যে রয়েছি। এই সংকট কাটিয়ে উঠার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ১৫০ কোটি টাকা সাহায্য হিসেবে চেয়েছি। ভিক্ষে নয়। আমরা ঋণ হিসাবে নিতে চাই। আমরা সেই টাকা ফেরৎ দেব। আমি মাননীয় বিরোধী দলের বন্ধুদের অনুরোধ করতে চাই-আপনারা খেয়ে

পড়ে চলে গিয়েছেন, সমস্ত ধ্বংস করে গিয়েছেন। আমরা ত্রিপুরাকে বাঁচাতে চাই। চলুন আমরা একসঙ্গে কেন্দ্রীয় সরকারের কাছে টাকা আনার জন্য যাই। আপনারা যে ধ্বংস করে গিয়েছেন-ত্রিপুরাকে আবার নুতনভাবে গড়ে তুলুন। আমরা রাজনীতি করতে চাই না এই ব্যাপারে। সুন্দর ত্রিপুরা গড়তে চাই। যা হবার অতীতে হয়ে গিয়েছে। আমরা এখন থেকে একমত হয়ে ত্রিপুরার মানুষের জন্য-জনগনের জন্য যদি আমরা কাজ করতে পারি চলুন সেই উদ্দেশ্য আমরা চলি। রাজ্যপালের ভাষনের আপনারা যে অমূলক সংশোধনীগুলি এনেছেন সেই সংশোধনী গুলি তুলে নিয়ে রাজ্যপালের ভাষনকে সমর্থন করার জন্য অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য ভূদেব ভট্টাচার্য্য।

শ্রীভূদেব ভট্টাচার্য্য ( ফটিকরায় ) মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্যবৃন্দ, গত ১৪ই মে রাজ্যপাল এখানে যে ভাষন রেখেছেন আমি তাকে সমর্থন করছি। এবং সাথে সাথে বিরোধী সদস্যদের আনীত যে, সংশোধনী প্রস্তাব সেই সংশোধনী প্রস্তাবকে বাতিল করার জন্য মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়ের নিকট অনুরোধ রাখছি। ঠিক তেমনি বিরোধী সদস্যদের কাছে অনুরোধ রাখব যাতে ওনারা এটা প্রত্যাহার করে নেন। এটা প্রত্যাহার করে নেবেন এই জন্য, ত্রিপুরা রাজ্য ভারতবর্ষের একটি প্রত্যন্ত অঞ্চল-এ অবস্থিত, জাতি উপজাতির একটি ক্ষুদ্র রাজ্য। যে রাজ্যে ২৮ লক্ষ মানুষ বাসবাস করেন তারমধ্যে শতকরা ৮৭ ভাগ মানুষ যেমন দরিদ্র সীমার নিচে বসবাস করেন। সেই সব ক্ষেত্রে ত্রিপুরা রাজ্যের পরিস্থিতির উপর বিবেচনা করে বিগত ৫ বছরে ত্রিপুরা রাজ্যকে উনারা যে জায়গায় নিয়ে গেছেন জোট সরকারের আমলে তার প্রায়শ্চিত্ত হিসাবে প্রত্যন্ত ত্রিপুরা রাজ্যের মানুষের স্বার্থে কিছু চিন্তা করা দরকার। সেই দিক থেকে তাদের কাছে অনুরোধ করছি, কারণ রাজ্যপাল তাঁর ভাষনে গণতন্ত্র পুনঃউদ্ধারের কথা বলেছেন। এখানে দুই একজন বিরোধী সদস্য বাদে অন্য যাঁরা ছিলেন তাদের অনেকেই পরাজিত। এখানে বিরোধী সদস্যরা অনেকেই গণতান্ত্রিক পরিবেশের কথা, গনতান্ত্রিক বিচার বুদ্ধির কথা বলেছেন। ১৯৮৮ সালের ২৪শে এপ্রিল আমরা দেখেছিলাম ফটিকরায়ের উপনির্বাচন। সেই দিন আমি বামফ্রন্টের প্রার্থী ছিলাম ভোট দিতে পারি নি মতিবাবুর দৌলতে। মাননীয় সদস্য শ্রী মতিলাল সাহা উনি গণতন্ত্রের প্রতি শ্রদ্ধা জানান। আমার পরিচয় পত্র দেখালাম, উনি আমাকে বললেন যে, কৈলাশহরে গিয়ে তোমার বাবাকে দেখাও।

মাননীয় সদস্য এখানে নির্বাচিত হয়ে এসেছেন ৩০টা সেন্টারে রিগিং করে। কাজেই উনাকে আমি জানি। মাননীয় সদস্য সুরজিৎ দত্ত ওনাকে দেখেছি, সবাইকে দেখেছি। মাননীয়

সদস্য বিল্লাল মিঞা এবার আসতে পারেন নি, আমাদের দুর্ভাগ্য উনাকে দেখতে পারছি না বিধান সভাতে। তা ছাড়া আসতে পারেন নি এখান থেকে সবাই গিয়ে যাকে ১১ হাজার ভোটের ব্যবধানে নির্বাচিত করেছিলেন রিগিং করে সেই রাষ্ট্রমন্ত্রী সুনীল দাস মহাশয়কে। ১৯৮৮ সালের ২রা ফেব্রুয়ারী নির্বাচনে ত্রিপুরা রাজ্যে কংগ্রেস টি. ইউ. জে. এস জোট সরকার গঠন হয়েছিল সন্তোষ বাবুর নেতৃত্বে গণতন্ত্রকে প্রহসনে পরিণত করে। ত্রিপুরা রাজ্যের মানুষ বিগত ৫ বছরে মর্মে মর্মে উপলব্ধি করতে পেরেছেন। শুধু আমরা নয় যারা বামফ্রন্ট সমর্থন করে কংগ্রেসের মানুষও বুঝতে পেরেছেন। আমাদের ফটিকরায়েও আমরা দেখেছি। এখানে প্রাক্তন মুখ্যমন্ত্রী আছেন উনি ফটিকরায়ে অনেক বয়োজ্যোষ্ঠ কংগ্রেস কর্মীদের চেনেন। উনারাও ভোট দিতে পারেনি ফটিক-রায়ের উপনির্বাচনে। রাধিকাবাবু জানেন সত্য না মিথ্যা বলছি। কাজেই সেই জায়গায় দাঁড়িয়ে গণতন্ত্র পুনঃউদ্ধারের প্রশ্ন-এ মাননীয় রাজ্যপাল যে ভাষন রেখেছেন তা বাস্তব। এখানে প্রাক্তন মুখ্যমন্ত্রী আছেন তিনি ফটিকরায়ের অনেক বয়জ্যেষ্ঠ কংগ্রেসকে, চিনেন, উরাও ফটিকরায় উপনির্বাচনে ভোট দিতে পারেননি। রাধিকাবাবু জানেন তা সত্য না মিথ্যা বলছি। কাজেই সেই জায়গায় দারিয়ে গনতন্ত্র পুনরুদ্ধারের প্রশ্নে মাননীয় রাজ্যপাল যে ভাষন রেখেছেন এটা শেষ হবে. মাননীয় সদস্য পবিত্র কর মহাশয় বলেছেন পঞ্চায়েত নির্বাচনের মধ্য দিয়ে এটাই বাস্তব। মাননীয় রাজ্যপালের ভাষনের মধ্যে আছে পানীয় জলের প্রশ্ন, বনায়নের প্রশ্ন, এই যে পানীয় জল, বনায়ন, উপজাতি সমস্যা, এটা তো আমরা গত ৫ বৎসরে দেখেছি, এখানে যারা আছেন তারা দেখেছেন ত্রিপুরা রাজ্যের মানুষ তা পত্র পত্রিকার মাধ্যমে দেখেছেন। মাননীয় সদস্য রতিমোহন জমাতিয়া গণতন্ত্রে প্রশ্ন যেমন বলবেন বিধান সভায় উনার বক্তব্য যাতে স্থান দেওয়া হয় তার জন্য মাননীয় ডেপুটি স্পীকারএর কাছে অনুরোধ রেখেছেন এবং বক্তব্য রেখেছেন, ত্রিপুরা রাজ্যের চামনু কৈলাশহর বিভাগের একটা প্রত্যন্ত অঞ্চল যেখানে মানুষ যখন না খেয়ে মারা যায়, আন্ত্রিকে মানুষ মারা যায় সেখানে আমরা মার্কসবাদীরা ত্রিপুরার বিভিন্ন জায়গা থেকে ভিক্ষা করে ঔষধ ও অন্যান্য জিনিষ পত্র নিয়ে যাই. মানুষের জন্য কাপড় নিয়ে যাই, মানুষের জন্য খাদ্য নিয়ে যাই, সেই দিন তো আপনারা ক্ষমতায় ছিলেন, অন্যদের কথা না হয় বাদদিলাম উপজাতি দরদি হিসাবে আপনাদের কথা তো একটিও শুনিনি. তখন কোথায় ছিলেন আপনারা, আপনাদের সভাপতি শ্যামাচরন ত্রিপুরা তো ঐ এলাকারই লোক বিগত নির্বাচনেও ঐ এলাকায় প্রার্থী হয়েছিলেন। টি. আর. আর এফ, তৈরী করেছিলেন পূর্ণমোহন ত্রিপুরাকে উচ্ছেদ করার জন্য, উনার কি ভূমিকা ছিল, আপনার দলের কি ভূমিকা ছিল। উপজাতিদের স্বার্থে উপজাতিদের জন্য যুবসমিতি এটা কি তার নমুনা! সুতরাং অতিতকে বাদ দিয়ে আগামী দিনে ত্রিপুরা রাজ্যে উপজাতিদের স্বার্থে ত্রিপুরা রাজ্যের নিপিড়িত নির্যাতিত মানুষের স্বার্থে মাননীয় রাজ্যপালের ভাষনকে সমর্থন করে

আপনাদের আনিত সংশোধনীকে প্রত্যাহার করে ত্রিপুরা রাজ্যের মূল স্রোত জাতি উপজাতি স্রোতে মিশে ত্রিপুরা রাজ্যের মানুষের স্বার্থের চিন্তা করুন এটা আপনাদের কাছে অনুরোধ রাখছি। এখানে মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী আছেন, ত্রিপুরা রাজ্যের অনেক উন্নতি আপনারা করেছেন বিগত ৫ বৎসর তার মধ্যে কুমারঘাট ভালজার ডিস্টিলারিজ নামে একটা কোম্পানিকে ৬০ লক্ষ টাকা লোন দেওয়া হয়েছে. সেই কোম্পানী এখানে কিছু জিনিস তৈরী করছেন, সেই যে কোম্পানী তাকে লোন দেওয়া হল সাহায্য করা হল পরবর্ত্তী সময়ে আপনারা খবর নিয়ে দেখেছেন কিনা ?

**মিঃ ডেপুটি স্পীকার:—** মাননীয় সদস্য আপনার বক্তব্য শেষ হয়েছে কি ? আগামীকাল আপনি বলবেন, আজকে সময় শেষ হয়ে গেছে। এই সভা আগামী ১৮ই মে মঙ্গলবার ১৯৯৩ইং তারিখ বেলা ১১ ঘটিকা পর্যন্ত মুলতবি রহিল ।

ANNEXURE—'A'

**Admitted Starred Question No.—2**

**Name of Member :— Shri Amal Mallik.**

**Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to state.**

**প্রশ্ন**

১। ইহা কি সত্য বিলোনীয়া নোটিফায়েড এরিয়াতে অনেক জায়গায় ঠিকমত বিদ্যুৎ সরবরাহ না হওয়ার কারনে টি, ভি, ফ্যান, টিউবলাইট ইত্যাদি ব্যবহার করতে জনসাধারনের পক্ষে অসুবিধা হচ্ছে,

২। যদি সত্য হয় তবে যথাযথ ভাবে পর্য্যাপ্ত পরিমাণে বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করা হবে কি না ?

**উত্তর**

১। ঠিক নহে।

২। প্রশ্ন ওঠে না।

**Admitted Starred Question No.—4**

**Name of Member—Sri Amal Mallik**

**The reply will given by the Hon'ble Minister of PWD.**

প্রশ্ন

১। ইহা কি সত্য বিলোনীয়া মহকুমার মিজিরখিল. এম, বি, সি নগর. জীরতলা, বশারঘাট, নইগা মগ পাড়া, এল, তাই, স্কীমগুলির কাজ এখনও সম্পন্ন হয়নি ?

২। যদি সত্য হয় তাহলে কবে নাগাদ কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। হ্যাঁ, সত্যি।

২। ১৯৯৩ - ৯৪ আর্থিক বছরে এই স্কীমগুলি চালু হবে বলে আশা করা যায়।

Admitted Starred Question No.—22

Name of M. L. A. :— Sri Rati Mohan Jamatia

Will the Hon'ble Minister-in-Charge of the Public Works Department be pleased to state .—

প্রশ্ন

১) অম্পি বাজার-হইতে বৈশ্যমুনি-পাড়া অবধি রাস্তার কাজ কবে নাগাদ আরম্ভ করা হইয়াছিল ?

উত্তর

১) উক্ত রাস্তার কাজ ১৯৮৮—৮৯ ইং অর্থ বর্ষে আরম্ভ করা-হয়েছিল।

প্রশ্ন

২) ঐ রাস্তার কাজ এখনও অসম্পূর্ণ থাকার কারন গুলো কি কি, এবং

উত্তর

২) জমি অধিগ্রহন-না হওয়ায় কাজটি অসম্পূর্ণ থেকে যায়।

প্রশ্ন

৩) বর্ত্তমান ১৯৯৩—৯৪ ইং অর্থবছরে-ঐ রাস্তার কাজ-পুনরায় আরম্ভ করা হবে কিনা ?

উত্তর

৩) উক্ত বর্ষে কাজটি পুনরায় আরম্ভ করা যাবে বলে আশা করা যায়।

Admitted Starred Question No.—26

Name of Member—Sri Ratan Chakraborty

Will the Hon'ble Minister in-charge of the Power Department be pleased to state

প্রশ্ন

১। বিগত জোট সরকার ক্ষমতায় আসার আগে রাজ্যে বিদ্যুতের উৎপাদন কত ছিল,

২। বর্ত্তমানে এই বিদ্যুতের উৎপাদন কত হয়েছে,

৩। উৎপাদিত বিদ্যুতের কত অংশ গ্রামীণ বিদ্যুতিকরনে ব্যবহৃত হচ্ছে ?

উত্তর

১। বিগত জোট সরকার ক্ষমতায় আসার আগে রাজ্যের বিদ্যুতের উৎপাদন ২০ মেগাওয়াট ছিল।

২। বর্ত্তমানে রাজ্যে বিদ্যুতের উৎপাদন হয় ৩৫.০০ মেগাওয়াট।

৩। উৎপাদিত বিদ্যুতের আনুমানিক ৪৫ শতাংশ গ্রামীন বৈদ্যুতিকরনে ব্যবহৃত হয়।

Admitted Starred Question No.—33

Name of Member :— Shri Subal Rudra, M.L.A.

Minister-in-charge of the Department Chief Minister.

Will the Hon'ble Minister-in-charge of the Department be pleased to state that

১। ক) বিগত কং ই ও টি. ইউ জে, এস, জোটের মন্ত্রী ও চেয়ারম্যানদের সম্পত্তির হিসাব বর্ত্তমান সরকারের জানা আছে কিনা ?

১। ক) জানা নাই।

খ) জানা না থাকলে সে সমস্ত হিসাব বের করার জন্য সরকার কোন উদ্যোগ গ্রহন করবেন কি না ?

খ) এখনো ইহা আমাদের নির্বাচনী প্রতিশ্রুতির অঙ্গ। তা অবশ্যই পালন করা হবে।

Admitted Starred Question No—37.

Name of the Member :— Shri Subal Rudra. MLA.

Minister in Charge of the Department...Chief Minister .

Will the Minister in charge of the Department be pleased to state that.

প্রশ্ন

১। ইহা কি সত্যি যে জোট সরকারের মন্ত্রী, এম, এল এরা গত পাঁচ বছরে লক্ষ লক্ষ টাকার নিজের সম্পদ তৈরী করেছেন ?

১। যদি সত্যি হয় তবে সেই সমস্ত দুর্নীতির তদন্ত করে তাদের বিরুদ্ধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহন করা হবে কিনা ?

উত্তর

১। তথ্য এখনো হাতে আসে নাই।

২। তথ্য যখন হাতে নাই। ইহা বামফ্রন্টের নির্বাচনী প্রতিশ্রুতির অঙ্গ। তা অবশ্যই পালন করা হবে।

Admitted un—starred Question No—3.

Name of M. L. Sri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the public works Department be pleased to State :—

প্রশ্ন

১) ফেব্রুয়ারী ১৯৮৮ থেকে-ফেব্রুয়ারী ৯৩ পর্যন্ত-সারা রাজ্যে মোট কত কিঃ মিঃ পিচ করা রাস্তা নির্মান করা হয়েছে, এবং

২। বর্ত্তমানে সারা রাজ্য মোট পিচ করা (পাকা) রাস্তা কত কিঃ মিঃ আছে ?

উত্তর

১। তথ্য সংগ্রহাধীন।

২। তথ্য সংগ্রহাধীন।

—: O :—

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA

The Assembly met in the Assembly House, Agartala on Tuesday, the 18th May, 1993 at 11-00 A. M

## PRESENT

Shri Bimal Sinha, Hon'ble Speaker in the Chair, The Chief Minister the Deputy Speaker, ten Ministers four Ministers of state and 41 members.

## QUESTIONS & ANSWERS

মিঃ স্পীকার :— আজকের কার্য্যসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়গণ কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্যায়ক্রমে সদস্যগণের নাম বললে তিনি তার নামের পার্শ্বে উল্লিখিত যে-কোন নাম্বার জানাবেন এবং সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর দেবেন। মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক।

শ্রীঅমল মল্লিক (বিলোনীয়া) :— মিঃ স্পীকার স্যার, এ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার-৯।

শ্রীসমর চৌধুরী (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার-৯।

প্রশ্ন

১। ইহা কি সত্য প্রতি বৎসর অনেক ফসলের জমি বাড়ী তৈরীর কাজে ব্যবহৃত হচ্ছে ফলে ফসলের জমি কমে যাচ্ছে,

২। যদি সত্য হয় তাহলে সরকার এই সম্পর্কে কি কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

উত্তর

১। শহর ও বাজারের সন্নিকটে কিছু জায়গায় কৃষি জমি ঘর বাড়ী তৈরীর কাজে ব্যবহৃত হইতেছে ইহা সত্য।

২। সরকার এই বিষয়ে বিস্তারিত তথ্য সংগ্রহ করিতেছে। কৃষি বিভাগের অন্তরগত ভূমি ব্যবহার পর্ষদ তথ্য সংগ্রহ কাজে নিয়োজিত আছে।

**শ্রীঅমল মল্লিক** :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, বিভিন্ন জায়গায় ফসল নষ্ট হয়ে যাওয়ার ফলে ফসল উৎপাদন অনেকটা কমে গেছে। এবং অনেক প্রজেক্ট করার নামে অনেক কৃষিক্ষেত্র নষ্ট হয়ে গেছে এই তথ্য আপনার কাছে আছে কি ?

**শ্রীসমর চৌধুরী (মন্ত্রী)** :— এই তথ্য সরকারের কাছে নেই।

**মিঃ স্পীকার** :— শ্রী উমেশ চন্দ্র নাথ।

**শ্রীউমেশ চন্দ্র নাথ** (কদমতলা) :— মাননীয় স্পীকার স্যার, ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার- ৭।

**শ্রীফৈইজুর রহমান** (মন্ত্রী) :— স্যার স্টার্ড কোয়েশ্চান নাম্বার ৭,

প্রশ্ন

১) ত্রিপুরা রাজ্যে সর্বমোট কয়টি ব্লক অফিস আছে ?

২) ব্লকগুলিকে কাজের সুবিধার জন্য ভেঙ্গে দুই ভাগ করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

৩) যদি থাকে, তাহলে পানিসাগর ব্লককে দুই ভাগ করে কদমতলায় একটি নতুন ব্লক অফিস করার পরিকল্পনা সরকার নেবেন কি ?

উত্তর

১) ত্রিপুরা রাজ্যে মোট ১৭টি পূর্ণ ব্লক ও ১টি সাব-ব্লক আছে।

২) বর্ত্তমানে কাজের সুবিধার জন্য জম্পুই পাহাড়ের কাঞ্চনপুর ব্লকের কিছু অংশ সাব ব্লক করার প্রস্তাব আছে।

৩। এই রকম কোন পরিকল্পনা সরকারের হাতে নাই।

**শ্রীউমেশ চন্দ্র নাথ** :- মন্ত্রী মহোদয় নিশ্চয় অবগত আছেন। ধর্মনগর মহকুমায় মোট ৫টি বিধানসভার কেন্দ্র আছে এবং এই ৫টি কেন্দ্রের জন্য পানিসাগরে একটি মাত্র ব্লক অফিস আছে, অথচ ধর্মনগর থেকে পানিসাগরের দূরত্ব কম নয়। কাজেই জনসাধারন ও কাজের সুবিধার জন্য ধর্মনগরের কদমতলায় আর একটি ব্লক অফিস করা হবে কিনা জানাবেন কি ?

**শ্রীফৈইজুর রহমান** (মন্ত্রী) :— স্যার, আমি আগেই বলছি যে, এই রকম কোন পরিকল্পনা সরকারের নেই।

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী)** :— স্যার, এটা প্রশ্ন কর্ত্তা মাননীয় সদস্যের প্রস্তাব, সরকারের কোন প্রস্তাব নয়। তবে মাননীয় সদস্য যে প্রস্তাব করেছেন, সেটা ভবিষ্যতে চিন্তা করে দেখা

যাবে।

**শ্রীসমীর দেব সরকার** ( খোয়াই ) :— মাননীয় মন্ত্রী নিশ্চয় অবগত আছেন যে, খোয়াই ব্লক ৩৭টা পঞ্চায়েত নিয়ে গঠিত. আর, তেলিয়ামুড়া ব্লক ৪৯টা পঞ্চায়েত নিয়ে গঠিত। দীর্ঘদিন ধরে এই সব ব্লকে কাজ কর্ম করতে গিয়ে অনেক অসুবিধার মধ্যে পড়তে হয়েছে । কাজেই, এতগুলি পঞ্চায়েত নিয়ে গঠিত একটা ব্লককে ভেঙ্গে দুটো পঞ্চায়েত করা হবে কিনা এবং নতুন ব্লকটা যাতে কল্যানপুরে করা হয়, এই রকম কোন প্রস্তাব বিবেচনা করা হবে কি ?

**শ্রীফৈইজুর রহমান** (মন্ত্রী ) :— স্যার, আলাদা করে প্রশ্ন করলে, আমি এটার জবাব দেওয়ার চেষ্টা করবো।

**শ্রীঅমল মল্লিক** :— মন্ত্রী মহোদয় বলেছেন যে ত্রিপুরাতে ১৭টি পূর্ণ ব্লক এবং ১টি সাব-ব্লক আছে। বর্তমানে ত্রিপুরা রাজ্যের প্রতিটি মহকুমা অথবা ব্লক জনসংখ্যা আগের তুলনায় অনেক বেড়ে গিয়েছে। কাজেই পরিবর্ত্তিত অবস্থায় সারা রাজ্যে দুর্গম এলাকাগুলি চিহ্নিত ব্লকগুলি পুনঃ বিন্যাস করাব কোন পরিকল্পনা নেবেন কিনা দয়া করে জানাবেন কি ?

**শ্রীদশরথ দেব** (মুখ্যমন্ত্রী ) :— আপাততঃ এই ধরনের কোন পরিকল্পনা নাই।

**শ্রীতপন চক্রবর্তী** ( কৈলাশহর ) :— মন্ত্রী মহোদয় পরিবর্ত্তিত অবস্থার পরিপ্রেক্ষিতে মাননীয় সদস্যরা বর্ত্তমান ব্লকগুলির পুনঃ বিন্যাস করে আরও নতুন ব্লক স্থাপন করার দাবী করছেন, তাই, আমি জানতে চাইছি যে ব্লক এলাকা নির্ধারন করার ভিত্তি কি ?

**শ্রীফৈইজুর রহমান** ( মন্ত্রী ) :— আলাদা করে প্রশ্ন করলে, আমি তার উত্তর দেওয়ার চেষ্টা করবো।

**শ্রীমাখনলাল চক্রবর্তী** (কল্যানপুর ):— মাননীয় মন্ত্রী মহোদয়. লোকসংখ্যা বৃদ্ধির সাথে সাথে রাজ্যের পারিপার্শ্বিক অবস্থার পরিবর্ত্তন ঘটেছে. ফলে নানা সমস্যারও সৃষ্টি হচ্ছে এবং সেই সব সমস্যার সমাধানের জন্য একটা নীতি নির্ধারন করার প্রয়োজনও দেখা দিয়েছে। কাজেই উপরোক্ত অবস্থার পরিপ্রেক্ষিতে বর্ত্তমান ব্লকগুলির পুনঃবির্ন্যাস করে প্রশাসনকে যাতে তাদের আরও নিকটবর্ত্তী করা যায়. তার জন্য সরকার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন কিনা জানতে পারি কি ?

**শ্রীফৈইজুর রহমান** (মন্ত্রী ) :— অবস্থা ও সময়ের পরিপ্রেক্ষিতে নতুন করে কোন পদক্ষেপ নেওয়া যায় কিনা , তা চিন্তা করে দেখা হবে।

**শ্রীমাধব চন্দ্রসাহা** ( মাতার বাড়ী ) :— স্যার, মাতার বাড়ী ব্লকের ২২টি গাঁও সভাই এ্যাবসোলিউট্লি ট্রাইবেল এরিয়া। কাজেই, এই সমস্ত ট্রাইবেল জনগনের কথা চিন্তা করে মাতারবাড়ী ব্লককে দুই ভাগ করে, আর একটা নতুন ব্লক করার চিন্তা ভাবনা করা

হচ্ছে কিনা, মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**মি: স্পীকার :—** অনারেব্যল মেম্বার, ইউর কোয়েশ্চনার হ্যাভ অলরেডী বীন এ্যান্সার্ড, সো দিস কোয়েশ্চান ডাজ নট এরাইজ।

**মি: স্পীকার :—** শ্রীসমীর দেব সরকার।

**শ্রীসমীর দেব সরকার :—** মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চন নং ৪৩, লোকেল সেলফ গভার্ণমেন্ট ডিপার্টমেন্ট।

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** মাননীয় স্পীকার স্যার, কোয়েশ্চন নং ৪০।

প্রশ্ন

১) রাজ্যে নোটিফায়েড এরিয়া অর্থরিটি সমুহ পরিচালিত অনাথ শিশু নিবাস এর সংখ্যা কত এবং কতজন শিশু এ অনাথ শিশু নিবাস গুলিতে আছে ( পৃথক পৃথক হিসাব )

২) খোয়াই শহর নোটিফায়েড এরিয়া অথরিটি পরিচালিত শিশু নিবাসে শিশুদের থাকার জন্য কোন ধরণের ঘর কতটি এবং মোট কতটুকু স্থান সংকুলান হয় ( বর্গফুট হিসাবে )

৩) শুধু মাত্র খাওয়া বাবদ শিশু প্রতি দৈনিক গড় বরাদ্দ কত ?

উত্তর

১, ২ এবং ৩ নং প্রশ্নের উত্তর তথ্য সংগ্রহাধীন আছে।

**শ্রীসমীর দেব সরকার :—** সাপ্লিমেন্টারী স্যার, এটা অত্যন্ত গুরুত্বপুর্ণ বিষয়। কিছু দিন আগে মাননীয় মন্ত্রী খোয়াই গিয়েছিলেন। একটা অসহনীয় অবস্থার মধ্যে শিশুরা এই নিবাসে আছে। তাদের একটা কোটা তিন ফুটের বেশী নয়। চারদিক নীচু হয়ে গেছে। বৃষ্টির জল ঘরের মধ্যে পড়ে। এই অবস্থার মধ্যে অনাথ শিশুদের রাখার কোন মানে হয় না। তাড়াতাড়ি প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে কি না ?

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :** মাননীয় সদস্য যা বলেছেন সেটা ঠিক। আমি যখন খোয়াই যাই তখন দেখেছি, খুব খারাপ অবস্থা। ঘরের জায়গা বেশী নেই। একটা নীচু জায়গা চার দিক নীচু হওয়াতে বৃষ্টির জলজমে যায়। ঘর ভেঙ্গে গেছে। আমি সাব-ডিভিশনেল অফিসার এবং দপ্তরের অফিসারদের সঙ্গে আলাপ আলোচনা করেছি। নোটিফায়েড এরিয়া কমিটি গঠন হলে তারা এই নিবাসগুলির সমস্যা সম্পর্কে প্রয়োজনীয় সিদ্ধান্ত নেবেন।

**শ্রীসমীর দেব সরকার :—** সাপ্লিমেন্টারী স্যার, অনাথ শিশুদের জন্য মাথা পিছু কত বরাদ্দ করা হয় ? এই শিশুদের খাওয়া পড়া পোশাক সমস্ত কিছু মিলিয়ে আট আর দুই এ দশ

টাকায় কিছুই হয় না। সোসিয়েল ওয়েলফেয়ার বোর্ডের মাধ্যমে যে টাকা আসে সেটা বাড়ানোর কোন উদ্যোগ রাজ্য সরকার নেবেন কি না ?

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী)** স্যার, এই সমস্ত নিবাসগুলি পরিচালিত হয় নোটিফায়েড এরিয়া কমিটিগুলি দ্বারা। প্রথমে এদের বরাদ্দ শুরু হয় দুই টাকা থেকে। তারপরে এটা বাড়তে বাড়তে এখন আট টাকা পঁয়তাল্লিশ পয়সা এবং এখন দশ টাকায় এসেছে। এখন প্রত্যেকদিন জিনিষপত্রের দাম যেভাবে বেড়েছে এই টাকায় সংকুলান হয় না। সরকার এটা বাড়ানোর জন্য প্রয়োজনীয় উদ্যোগ নেবে।

**শ্রীঅনঙ্গ মল্লিক :—** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে রাজ্যের নোটিফায়েড এরিয়া কমিটির অধীন যে সমস্ত অনাথ আশ্রম আছে সেখানে ছেলেদের জন্য আলাদা এবং মেয়েদের জন্য আলাদা আশ্রম করা হয়েছে। ছেলেমেয়েদেরকে এক সঙ্গে রাখার কোন পরিকল্পনা সরকার গ্রহন করবেন কি না ?

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—** ( মিনিস্টার অব লোকাল সেল্‌ফ গভর্ণমেন্ট ) মিঃ স্পীকার, স্যার, যদিও এই প্রশ্নটি আলাদা তবু আমি বলছি, এগুলি গঠিত হবার পর পরবর্তী সময়ে কিছু প্রবলেম হয়েছে। এরজন্য ছেলেদের এবং মেয়েদের জন্য আলাদা অনাথ আশ্রম করা হয়েছে কয়েকটি সাব-ডিভিশানে। তবে কোন সাব-ডিভিশনে কত হয়েছে সে সম্পর্কে আলাদা ভাবে প্রশ্ন করলে আমি এর উত্তর দিতে পারব। ছেলে মেয়ে বড় হয়েছে, কাজেই এখন আর একসঙ্গে রাখা উচিতও নয়। যেখানে মেয়েদের আলাদা অনাথ আশ্রম হয়েছে সেখানে মেয়েদের পাঠান হচ্ছে যেগুলি বাকী আছে সে ব্যাপারেও চিন্তা ভাবনা করা হচ্ছে।

**শ্রীমাখনলাল চক্রবর্তী :—** মিঃ স্পীকার, স্যার, যদিও এখানে খোয়াই নোটিফায়েড এরিয়া অথরিটি পরিচালিত শিশু নিকেতন নিয়ে আলোচনা হচ্ছে, তবু আমি এখানে বলছি এ কারনে যে মাননীয় মন্ত্রী মহোদয় উত্তরে বলেছেন তথ্য সংগ্রহাধীন আছে বলে। আমরা দেখেছি, নোটিফায়েড এরিয়া অথরিটি-গুলি গত ৫ বছর যাবৎ সমস্ত উন্নয়নমূলক টাকা আত্মসাৎ করে এরিয়া অথরিটির কাজ কর্মগুলি বিনষ্ট করে দিয়েছে। আমাদের তেলিয়ামুড়া নোটিফায়েড এরিয়া অথরিটির চেয়ারম্যান অশোক বৈদ্য লক্ষ লক্ষ টাকা আত্মসাৎ করে ৩/৪ তলা দালান বানিয়েছে এবং শত শত জমির মালিক হয়েছেন। মাননীয় মন্ত্রী মহোদয় যখন তথ্য সংগ্রহ করবেন, তখন এ ব্যাপারেও তদন্ত করে দেখবেন কিনা এবং দোষী সাব্যস্ত হলে শাস্তির ব্যবস্থা করবেন কিনা ?

**কেশব মজুমদার (মন্ত্রী) :—** স্যার, এগুলিতে সবই অন্য প্রসঙ্গ। নতুন নোটিফায়েড এরিয়া অথরিটি গঠিত হলে তারাই ব্যবস্থা নেবেন। এখন এই ধরনের কোন অভিযোগ কিংবা তথ্য

আমাদের কাছে নেই ।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া ( কৃষ্ণপুর ) :—** মিঃ স্পীকার, স্যার, আমার সাপ্লিমেণ্টারী হচ্ছে. মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা, ত্রিপুরা রাজ্যের যেখানেই অনাথ আশ্রমগুলি রয়েছে সেখানেই ওরা বঞ্চনার শিকার হচ্ছে। উদয়পুর অনাথ আশ্রমে আমরা অনেক ঘটনার কথা শুনেছি। এইসব অনাথ আশ্রমগুলিতে বাইরে থেকে সমাজদ্রোহীরা এসে বার বার হামলা চালাচ্ছে। অনাথ আশ্রমের লোক-জনেরা নিরাপত্তাহীনতায় ভুগছেন। সরকার এব্যাপারে কি পদক্ষেপ গ্রহণ করবেন ?

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) —** মিঃ স্পীকার স্যার, আমি আগেই বলেছি, এগুলি রক্ষণাবেক্ষণের দায়িত্ব নোটিফায়েড এরিয়া অর্থরিটির। যেখানে এ ধরনের ঘটনা ঘটছে সেখানে আলোচনা করে পুলিশ-এর সাহায্য নিয়েছেন। তবে এটা ঠিক, এই অনাথ আশ্রমগুলি যখন শুরু হয় তখন খুব ওয়েল প্রটেকটেড এরিয়াতে করা যায় নি। পরবর্তী সময়ে রাজ্য সরকারের সঙ্গে যোগাযোগ করে উন্নতি বিধানের কথা হয়েছে। আর সমাজদ্রোহীর বিষয়টি অন্য। ওরা যেকোন সময়েই যে কোন ব্যাপার আক্রমন ঘটাতে পারে। তবে এ ধরনের ঘটনা ঘটলে সঙ্গে সঙ্গে পুলিশের সঙ্গে যোগাযোগ করলে ব্যবস্থা নেওয়া যায়। আমি এখানে স্পীকার করছি, এগুলি প্রটেকটেড এরিয়াতে হওয়া দরকার। আমি এও জানাচ্ছি, এগুলি যাতে ওয়েল প্রটেকটেড করা যায় তারজন্য চিন্তা-ভাবনা করা হচ্ছে। ওরা একবার সমাজ থেকে বঞ্চিত হয়েছেন। এখানে এসেও যদি আবার বঞ্চনার শিকার হতে না হয় সে জন্য চিন্তা করছেন এবং ব্যবস্থা যাতে ভাল ভাবে নেওয়া যায় সে চেষ্টা করছেন।

**শ্রীবিধুভূষণ মালাকার ( পাবিয়াছড়া ) :—** সাপ্লিমেণ্টারী স্যার, খোয়াই নোটিফাইড এরিয়া অথরিটিতে এখনও ওয়ান ম্যান কমিটি আছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার, বর্ত্তমানে কোন কমিটি নেই। সুতরাং এই প্রশ্ন উঠে না।

**শ্রীসমীর দেব সরকার :—** সাপ্লিমেণ্টারী স্যার, অনাথ আশ্রমে শিশুরা আছে, কিন্তু আমরা দেখেছি এই শিশুদের যারা রক্ষনাবেক্ষন করেন দায়িত্বপ্রাপ্ত সরকারী কর্মচারী সোস্যাল ওয়ার্কার তাঁদের বেতন ৩০০-৩৫০ টাকা। তাদেরকে ২৪ ঘণ্টা শিশুদের কাছাকাছি থাকতে হয় সুষ্ঠু ভাবে তাদের রক্ষনা বেক্ষনের জন্য। সুতরাং রাজ্যসরকার কেন্দ্রীয় সরকারের সাথে যোগাযোগ করবেন কিনা যাতে এই সমস্ত পরিচারক এবং পরিচারিকাদের কিছু বেতন বৃদ্ধি এবং আরও কিছু সুযোগ সুবিধা দেওয়া যায়, মাননীয় মন্ত্রী মহোদয় এই তথ্য জানাবেন কি ?

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার, এটা ঠিক যে অনাথ আশ্রমে শিশুদের রক্ষনা বেক্ষন যারা করেন তাদের ২৪ ঘণ্টা ওখানেই থাকতে হয় শিশুদের পড়াশুনা ইত্যাদি দেখাশুনা করার জন্য। কিন্তু তারা যে বেতন পান তা একেবারেই নগন্য। কিন্তু এটা নিয়ে আমরা বার বার স্কীম প্রনেতাদের সাথে যোগাযোগ করেছি, দিল্লীর সাথে যোগাযোগ করেছি। কিন্তু কোন পরিবর্ত্তন করা যায় নি। টাইম টু টাইম রাজ্যসরকার তাদের বেতন বাড়াবার চেষ্টা করেছেন। তাদের অবস্থার কি করে পরিবর্ত্তন আনা যায়, স্কীম কি করে চাঞ্জি আনা যায় রাজ্যসরকারে তরফে নিশ্চয়ই আলোচনা করা হবে এবং যথাযথ ব্যবস্থা গ্রহন করাব চেষ্টা করা হবে।

**মিঃ স্পীকার :—** শ্রীসুধন দাস।

**শ্রীসুদন দাস ( রাজনগর ) :—** এডমিড স্টার্ড কোয়েশ্চান নং ১৪ স্যার।

**শ্রীসুবোধ চন্দ্র দাস (মন্ত্রী) :—** এডমিটেড স্টার্ড কোশ্চোন নং ২৪ স্যার।

**প্রশ্ন**

১) রাজ্য সরকার কবে নাগাদ পঞ্চায়েত নির্বাচন করার সিদ্ধান্ত নিয়েছেন,

২) পঞ্চায়েত নির্বাচনকে সামনে রেখে নতুন করে পঞ্চায়েত পূনর্গঠন ও নুতন ভোটার লিস্ট তৈরী করা হবে কিনা ?

৩) ৬ষ্ঠ তপশিল আওতাভুক্ত পঞ্চায়েতগুলিও একই সঙ্গে নির্বাচন করা হবে কি না ?

**উত্তর**

১) কবে নাগাদ পঞ্চায়েত নির্বাচন হবে, রাজ্যসরকার এই মর্মে সিদ্ধান্ত গ্রহন করেননি।

২) রাজ্য সরকার সংশ্লিষ্ট বিষয়গুলি খতিয়ে দেখছেন।

৩) এ. ডি, সির সঙ্গে আলোচনা করে যথাসময়ে রাজ্য সরকার সিদ্ধান্ত গ্রহন করবেন।

**শ্রীউমেশ চন্দ্র নাথ (কদমতলা ) :—** সাপ্লিমেণ্টারী স্যার, নতুন আইনে যদি পঞ্চায়েত নির্বাচন হয় তাহলে পঞ্চায়েতের মেয়াদ কতদিন পাওয়া যাবে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীসুবোধ চন্দ্র দাস (মন্ত্রী) :—** স্যার, ১৯৭৩ ইং সালে সংবিধান সংশোধনীতে যা বলা আছে তাতে বর্তমান প্রচলিত আইন অনুসারে পঞ্চায়েত নির্বাচন হলে নির্বাচিত পঞ্চায়েতের মেয়াদ এক বছরও হবে না।

**শ্রীতপন চক্রবর্ত্তী :—** সাপ্লিমেণ্টারী স্যার, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং মাননীয় মন্ত্রী মহোদয় এখানে যে উত্তর দিয়েছেন তাতে দেখা যায় যে ভোটার লিষ্টে নাম অন্তর্ভুক্তির ব্যাপারে এখনও কিছু ফাইন্যাল হয়নি। কিন্তু ওয়ার্ডগুলিকে যেভাবে পুনর্গঠন করা হয়েছে বিশেষ করে গত পাঁচ বছরে পঞ্চায়েতগুলিকে যে ভাবে ভাঙ্গা হয়েছে এবং ভাঙ্গার পর প্রতিটি ওয়ার্ডকে ডিলিমিটেশন

করা হয়েছে। তাতে করে সুষ্ঠু ভাবে পঞ্চায়েত নির্বাচন অসম্ভব। কারন আমার জানামতে কতগুলি পঞ্চায়েতকে আমি দেখেছি ওয়ার্ডগুলির নাই কোন জিওগ্রাফিক্যাল বাউণ্ডারী এবং যে বেসিসে করা হয়েছে সেটা দেখলে পরে মাথা খারাপ হয়ে যাবে। যদি কংগ্রেস ভোটার হয় তাহলে এক ওয়ার্ডের সাথে অন্য ওয়ার্ড এনে যুক্ত করে দিয়ে ডিলিমিটেশন করা হয়েছে। জিওগ্রাফিক্যাল কোন বাণ্ডারী নেই।

**শ্রীতপন চক্রবর্তী :—** কাজেই সেই ক্ষেত্রে ওয়ার্ডগুলি পুনর্নির্ধারন করতে হবে যথাযথ ভাবে এবং যে ভোটার তালিকা তৈরী করা হয়েছে সেই ভোটার তালিকার মধ্যে কারচুপি আছে। এই ভোটার তালিকায় মৃত মানুষের নাম অন্তর্ভুক্ত আছে এবং ক্লাস ফাইভে পড়ে এমন ছেলের নামও আছে। পঞ্চায়েত নির্বাচনের সময় এই ওয়ার্ডগুলি ডিলিমিটেশ্যান এবং ভোটার তালিকা নুতন করে তৈরী করার কোন সিদ্ধান্ত সরকারের আছে কিনা এবং এইগুলি সুষ্ঠুভাবে দেখা হবে কিনা পঞ্চায়েত নির্ব্বাচনকে সামনে রেখে মাননীয় মন্ত্রী মহাশয় এটা জানাবেন কি ?

**শ্রীসুবোধ চন্দ্র দাস ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, পঞ্চায়েত আইন ১৯৯৩ ইং সংশ্লিষ্ট পঞ্চায়েত বিধান অনুসারে আইনে যা আছে সেই অনুসারে পুনর্গঠন এবং নাম অন্তর্ভুক্ত সবই করা হবে।

**শ্রীউমেশ চন্দ্র নাথ :—** সাপ্লিমেন্টারী স্যার, বর্ত্তমানে ত্রিপুরাতে কোন স্তরে পঞ্চায়েত আছে এবং নুতন আইনে কি কি স্তরে পঞ্চায়েত হবে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীসুবোধ চন্দ্র দাস ( মন্ত্রী )** মিঃ স্পীকার স্যার, বর্ত্তমানে ত্রিপুরায় শুধু এক স্তর পঞ্চায়েত আছে গাঁও পঞ্চায়েত। ৭৩ তম সংবিধান সংশোধন অনুসারে যে পঞ্চায়েতরাজ আইন পাশ হয়েছে তাতে ৩ ( তিন) স্তর পঞ্চায়েত গঠন করা হয়েছে (১) গ্রাম স্তর (২) মধ্যবর্ত্তী স্তর যার নাম ত্রিপুরায় এখনও নির্ধারিত হয় নি এবং ৩) জেলা স্তর।

**শ্রীভূদেব ভট্টাচার্য্য ( ফটিকরায় ) :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি পঞ্চায়েত নির্বাচন হবে এই পঞ্চায়েত নির্ব্বাচনে কি মহিলাদের রিজারভেশ্যান রাখা হবে এবং হওয়ার পরিকল্পনা থাকলে কত পারসেণ্ট ধরা হবে ?

**শ্রীসুবোধ চন্দ্র দাস ( মন্ত্রী ) :-** স্পীকার স্যার, বর্ত্তমান সংবিধান অনুযায়ী মহিলাদের জন্য এক তৃতীয়য়াংশ আসন সংরক্ষিত হবে এবং মহিলা প্রধান স্তরেও এই প্রথা কার্যকরী হবে।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া :—** সাপ্লিমেন্টারী স্যার, আমরা জানি পঞ্চায়েতরাজ যে নতুন তৈরী হয়েছে তার মধ্যে ৬ষ্ঠ তপশীল আইনের মধ্যে পড়ে এবং আমরা জানি ৬ষ্ঠ তপশীলের মধ্যে ভিলেজ কমিটি গঠন করা দরকার। আগামী পঞ্চায়েত নির্ব্বাচন কি পদ্ধতিতে হবে, এ, ডি, সি, এলাকাতে

ভিলেজ কমিটি হবে কিনা, না রাজ্যের পঞ্চায়েত রাজ্যের মধ্যে ফেলে হবে এটা আমি পরিষ্কার ভাবে জানতে চাই, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**দশরথ দেব** ( মুখ্যমন্ত্রী ) :— অনারেবল স্পীকার স্যার, যে পঞ্চায়েতরাজ বিল পাশ হয়েছে পার্লামেন্টে । এই পঞ্চায়েতরাজ আইনের আওতার বাইরে ৬ষ্ঠ তপশীল রাখা হয়েছে । কাজেই এই পঞ্চায়েত আইনে ৬ষ্ঠ তপশীল এলাকায় এটা এমনিতেই চালু হবে ।

এই এ, ডি, সিতে যে ভিলেজ কমিটি গঠন করার যে প্রস্তাব আছে তারা যে আইন পাশ করেছে, এখনও অনুমোদন হয়নি, এইটা গঠন করার কোন অসুবিধা হবেনা ।

**শ্রীসুবল দাস** :— সাপ্লিমেন্টারী স্যার, এইখানে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন মহিলাদের জন্য এক তৃতীয়াংশ রিজার্ভেশান এবং প্রদান করার ক্ষেত্রেও সেটা হবে । আমি জানতে চাই এস, সি এবং এস, টি প্রধান করার ক্ষেত্রে রিজার্ভেশান থাকবে কিনা এবং পঞ্চায়েত নির্বাচন হওয়া সাপেক্ষে পঞ্চায়েতের কাজ সুষ্ঠুভাবে পরিচালনা করার বিকল্প কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**শ্রীসুবোধ চন্দ্র দাস** ( মন্ত্রী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয় আমাদের রাজ্য এস, সি এবং এস, টির জন্য আগেই রিজার্ভেশান আছে । এখন সংবিধান সংশোধন আইন অনুসারে মহিলাদের জন্য এক তৃতীয়াংশ সংরক্ষিত হবে ।

**মিঃ স্পীকার** :— আপনি প্রশ্নটা ফলো করেননি । এস, সি, এস, টিদের জন্য রিজার্ভেশান প্রধান সিলেকশান এর ক্ষেত্রে থাকবে কি থাকবে না ।

**শ্রীসুবোধ দাস** :— স্যার, প্রধান সিলেকশানের ক্ষেত্রে এস, সি, এস, টির রিজার্ভেশানের জন্য যে প্রশ্নটা এইটা এই প্রশ্নের সঙ্গে রিলেটেড নয়, কাজেই আলাদা প্রশ্ন করলে জবাব দিতে পারব ।

**শ্রীমাখন লাল চক্রবর্তী** :— সাপ্লিমেন্টারী স্যার, প্রশ্নটা খুবই গুরুত্বপুর্ণ । আমার প্রশ্ন হচ্ছে যে গতকাল থেকে আলোচনা চলছে, আমরা গণতন্ত্র পুনরুদ্ধার করে এসেছি । আমাদের বামফ্রন্ট এবং শরীক দল যে ইস্তাহার দিয়েছিলেন সেখানেও পঞ্চায়েত নির্বাচন একটা প্রধাম কাজ । আমরা মনে করেছিলাম যেহেতু পঞ্চায়েত বিল পাশ হয়েছে, আমরা এইখান থেকে, আমাদের এই মন্ত্রী সভা একটা প্রতিশ্রুতি দিতে পারবে যে, অতি তাড়াতাড়ি কিভাবে পঞ্চায়েত নির্ব্বাচন করতে পারি । কিন্তু এইখানে যে উত্তর পাওয়া গেছে তাতে দেখা গেছে বিলম্ব হওয়ার সম্ভাবনা রয়েছে । মাননীয় বিধায়ক তপন চক্রবর্তী মহোদয় যে কথা বলেছেন ডিলিমিটেশানের প্রশ্ন নিয়ে

সেটা সঠিক। আমার এলাকাতে গাঁওসভা ভেঙ্গে দিয়ে দূরবর্তী জায়গাতে ফেলে দিচ্ছে, ট্রাইবেলরা অনেকে রেশন আনতে পারছে না। আমরা এইখানে এই কথা বলেছিলাম। কাজেই এইটা কতদিনের মধ্যে হয়েছে আমরা জানতে চাই।

**শ্রীদশরথ দেব** (মুখ্যমন্ত্রী) :— স্যার, মাননীয় সদস্য বলেছেন পঞ্চায়েত বিল পাশ হয়েছে, কিন্তু গতকাল পঞ্চায়েত বিল পাশ হয়নি। রুলস্ এইখানে দেওয়া হয়েছে। আগের যে বিল পাশ হয়েছে। এই রুলস্ আগের বিল অনুযায়ী রুলস্। নতুন পঞ্চায়েত বিল হলে তার আর একটা রুলস্ হবে। কাজেই এই ফরমালিটিসগুলি মাননীয় সদস্যের জানা উচিত, আর এইটা করতে সময় লাগবে। কত তারিখের মধ্যে পঞ্চায়েত এইটা এখনই বলা সম্ভব না, তবে এইটা বিলম্বিত হবে না, যত তাড়াতাড়ি সম্ভব এইটা করতে হবে। কারন এই সরকার কখনই মনোনীত পঞ্চায়েত কমিটির জন্য ইচ্ছা নেই? বা অভিপ্রেত নেই? যাতে নির্ব্বাচিত পঞ্চায়েত কমিটি করা যায় তার জন্য উদ্যোগ নিচ্ছে এবং যত তাড়াতাড়ি সম্ভব এইটা করা হবে। তবে নিশ্চয়ই প্রয়োজনীয় সময় আমাদের দিতে হবে।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীসুবল রুদ্র।

**শ্রীসুবল রুদ্র** (সোনামুড়া) :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং- ৩৯।

**শ্রীঅঘোর দেববর্মা** (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার—৩৯.

প্রশ্ন

১) ইহা কি সত্য যে বিগত জোট সরকারের সময় এপেকস ফিসারীতে লক্ষ লক্ষ টাকা নয়ছয় হয়েছে এবং উক্ত সংস্থার চেয়ারম্যান কর্মচারীদের বেতনের টাকা তুলে নিজে পকেটস্থ করেছেন, এবং
২) সত্য হলে এই ব্যাপারে সরকার তদন্ত করে দোষীদের শাস্তি দানের ব্যবস্থার কথা চিন্তা করছেন কি না?

উত্তর

১) তথ্য সংগ্রাহাধীন। ২) তথ্য সংগ্রহাধীন।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক।

**শ্রীঅমল মল্লিক** : — মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার - ১০।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :—মিঃ স্পীকার স্যার. অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার - ১০।

প্রশ্ন

১) বিভিন্ন মহকুমার এন, এ-র সীমানা বাড়ানোর পরিকল্পনা সরকারের আছে কি.
২) থাকলে কবে নাগাদ এই কাজ হাতে নেওয়া হবে?

(১) বর্তমান নোটিফায়েড্ এরিয়ার সীমানা বাড়ানোর পরিকল্পনা সরকারের নেই।

২) প্রশ্ন উঠে না।

**শ্রীঅমল মল্লিক :—** সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে. এই বিভিন্ন নোটিফায়েড এরিয়াগুলির মধ্যে যে ওয়ার্ডগুলি আছে তার মধ্যে কিছু কিছু নন-অফিসীয়েল ওয়ার্ড আছে এইগুলিকে অফিসীয়েলী ডিক্লেয়ার করা হয়নি, প্রত্যেকটা নোটিফায়েড এরিয়াগুলিতে ওয়ার্ডগুলিকে অফিসীয়েলী ডিক্লেয়ার করে তার সীমানা নির্ধারন করবেন কি না এবং এ ছাড়া শান্তির বাজারে নতুনভাবে নোটিফায়েড এরিয়া ঘোষনা করার কোন পরিকল্পনা সরকারের হাতে আছে কি না ?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী :— স্যার. নোটিফয়েড এরিয়া কমিটিগুলির ওয়ার্ড করার কোন ব্যবস্থা নেই। কারণ নির্বাচন খুব সামনে এসে যায়নি, সাধারনত ওয়ার্ড ইত্যাদি নির্বাচনের সঙ্গে জড়িত। সেগুলি আমরা দেখছি যে নোটিফায়েড এরিয়া অর্থরিটির নির্ব্বাচন করা যায় কি না, কমিটিগুলির নির্বাচিত কমিটি আনা যায় কি না, এই সমস্ত আইনগত খুটিনাটি দিক দেখে এইগুলি নির্ধারিত হলেই ওয়ার্ডের প্রশ্ন আসবে এবং তখন এইটা দেওয়া যাবে। আর শান্তির বাজারের নোটিফায়েড এরিয়া কমিটি করার এখনই কোন পরিকল্পনা সরকারের নেই।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীসমীর দেবসরকার।

**শ্রীসমীর দেবসরকার :—** মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার—১৭

**শ্রীসুবোধ চন্দ্র দাস** ( মন্ত্রী ) — মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার-১৭

**প্রশ্ন**

১) ১৯৮৮ সালের পূর্বের নির্বাচিত পঞ্চায়েত সমুহ ভেঙ্গে দেয়ার পর পরবর্ত্তী সময়ে ডিসেম্বর ১৯৯২ পর্যন্ত পঞ্চায়েত নির্বাচন না করার কারণ কি ছিল ?

**উত্তর**

১) পঞ্চায়েত দপ্তরের তথ্য থেকে জানা যায় যে পঞ্চায়েত নির্বাচন করার উদ্দেশ্যে কতিপয় পদক্ষেপ নেওয়া হয়েছিল। কিন্তু কি কারণে পঞ্চায়েত নির্বাচন অনুষ্ঠিত হয়নি তার কারণ জানা নি।

**মাধব চন্দ্র সাহা :—** সাপ্লিমেন্টারী স্যার, ১৯৮৮ সালে এই ত্রিপুরা রাজ্যে কংগ্রেস এবং টি. ইউ. জে. এস জোট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর নির্বাচিত পঞ্চায়েতগুলিকে ভেঙ্গে দেওয়া হয়েছিল যে, এইটা আইনসঙ্গত ছিল কি না এবং পরবর্তী সময়ে এই জোট সরকার ত্রিপুরা রাজ্যের মধ্যে পঞ্চায়েত নির্বাচন করার জন্য ভোটার লিষ্ট থেকে সমস্ত কিছু তৈরী করেছিলেন,

কিন্তু সেই নির্বাচন কেন হলো না এইটা সম্পর্কে মন্ত্রী মহোদয় জানাবেন কি না ?

**শ্রীসুবোধ চন্দ্র দাস** (মন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য যে সাপ্লিমেণ্টারী এনেছেন তার উত্তর হচ্ছে-প্রাপ্ত তথ্য থেকে জানা যায় যে বিগত রাজ্য সরকার ১৯৯৩ ইং সনে পঞ্চায়েত নির্বাচনের উদ্দেশ্যে গাঁও-পঞ্চায়েত নির্বাচনী ক্ষেত্র নির্দ্ধারন করেছিলেন। অতঃপর বিগত রাজ্য সরকারের ১২. ২, ৯২. ইং তারিখে অনুষ্ঠিত মন্ত্রীসভার বৈঠকে নির্বাচনীক্ষেত্র ভিত্তিক গাঁও -পঞ্চায়েতগুলির নির্বাচনী তালিকা সমূহ প্রস্তুত করার সিদ্ধান্ত গ্রহন করেন। এবং সেই সিদ্ধান্ত মোতাবেক পঞ্চায়েত নির্বাচন তালিকা প্রস্তুতীকরনের কাজ সম্পন্ন করা হয়।

বিগত রাজ্য সরকারের ১৯, ২, ৯২ ইং তারিখের অনুষ্ঠিত মন্ত্রীসভার বৈঠকে এইটাও সিদ্ধান্ত নেওয়া হয় যে ১৯৯২ সনের মে মাসের মধ্যে পঞ্চায়েত নির্বাচন পর্ব্ব শেষ করা হবে। কিন্তু সেই সিদ্ধান্ত পরবর্তী সময়ে কাজে পরিনত করা হয়নি।

**শ্রীসমীর দেব সরকার** :— সাপ্লিমেণ্টারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় তথ্য দিয়েছেন যে,—কোন কারন ছাড়াই পঞ্চায়েত নির্বাচন বন্ধ রাখা হয়েছিল। এবং এইটাও ঠিক যে- নির্বাচন পঞ্চায়েতগুলির আয়ু থাকা সত্বেও পঞ্চায়েতগুলিকে ভেঙ্গে দিয়ে উন্নয়ন কমিটি বা লুটপাট কমিটি গঠন করা হয়েছে —। রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত কিছু স্বার্থ সংশ্লিষ্ট লোক সরকারে থেকে নিজেদের আখের গোছানোর জন্য উন্নয়ন কমিটির চেয়ারম্যান থেকে শুরু করে সদস্য পর্য্যন্ত তারা গত পাঁচ বছরে বহু দুর্নীতি করেছেন। সেই দুর্নীতিগুলির তদন্ত করার জন্য সরকার প্রয়োজনীয় পদক্ষেপ বা ব্যবস্থা গ্রহন করবেন কি না ?

**শ্রীসুবোধ চন্দ্র দাস** (মন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য এখানে যে সাপ্লিমেণ্টারী এনেছেন যে নির্বাচিত পঞ্চায়েতগুলির মেয়াদ শেষ না হবার আগেই সেগুলি ভেঙ্গে দিয়েছিলেন— এইটা ঠিক। আর অন্যান্য বিষয়গুলি সরকার খতিয়ে দেখছেন। এখনই কিছু বলা যাচ্ছে না।

**শ্রীঅমল মল্লিক** :— সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা সারা ভারতবর্ষেই পঞ্চায়েত রাজ ব্যবস্থাকে জনগনের কাছে পৌছে দেবার কারনে যে বিতর্ক সৃষ্টি হয়েছিল তার জন্য কেন্দ্রীয় সরকার বিভিন্ন রাজ্য সরকারগুলির সঙ্গে আলাপ আলোচনার পরিপ্রেক্ষিতে ভারতবর্ষের পার্লামেণ্টে পঞ্চায়েত রাজ আইন পাশ করা হয়েছে। এবং সেই আইনের উপর রুলস তৈরী করতে হবে এই বিধায় বর্তমান রাজ্যসরকারকেও পঞ্চায়েত ইলেকশন করতে দেরী করতে হচ্ছে। এই কারনেই পঞ্চায়েত ইলেকশন বা পঞ্চায়েত বিধি ব্যবস্থা বাঁধাপ্রাপ্ত হয়েছিল কি না তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীদশরথ দেব** (মুখ্যমন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, জোট সরকার ক্ষমতায় বসার সঙ্গে সঙ্গেই

নির্বাচিত পঞ্চায়েতগুলি ভেঙ্গে দিয়েছিলেন। তারা গত চারটা বছর সময় পেলেন না পঞ্চায়েত নির্বাচন করবার জন্য এবং গণতন্ত্র ভিত্তিক পঞ্চায়েত জনগণের হাতে তুলে দিতে, আর বামফ্রন্ট সরকার এক মাসের মধ্যে এইটাই করবেন সেটা তাঁদের সহ্য হচ্ছে না, তারা আবার গণতন্ত্রের কথা বলছেন ?

শ্রীঅমল মল্লিক :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আমার সাপ্লিমেন্টারীটা খেয়াল করেননি। আমি এইটা বলিনি যে এইটা আমাদের সহ্য হচ্ছে না। আমি এইটা বলিনি, দুর্ভাগ্যের ব্যাপার। আমি বলতে চেষ্টা করেছি যে— সারা ভারতবর্ষে যে পঞ্চায়েত রাজ বিধি ব্যবস্থা নিয়ে একটা বিতর্ক আছে আইন পাশ হয়েছে ভারতের পার্লামেন্টে এবং সেই আইনের উপর রুলস্ তৈরী করতে রাজ্য সরকারের সময় লাগছে—যে সময়টা এখন বর্তমান সরকারেরও লাগছে। যেখানে বর্তমান সরকার চেয়েছিলেন ইলেকশন জেতার সঙ্গে সঙ্গেই পঞ্চায়েত ইলেকশন করার- যেটা বিভিন্ন পত্র পত্রিকায় আমরা দেখেছি। উনাদের যে সদিচ্ছা আছে সেটা আমরা বিভিন্ন পত্র-পত্রিকায় দেখেছি। কিন্তু সেটা করতে গিয়ে বর্তমান সরকারেরও সময় লাগছে। এই কারনেই কোন বাঁধা বিপত্তি ছিল কিনা বিগত সরকারের আমলে পঞ্চায়েত রাজ ইলেকশন করতে। আমি সেটাই দৃষ্টি আকর্ষন করতে চেষ্টা করেছি।

শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, কোন বাঁধা-বিপত্তি নেই। কারন পার্লামেন্টে যে আইন পাশ হয়েছে তার রুলস্‌ও পার্লামেন্টেই পাশ হয়। রাজ্য সরকার সেই রুলস্ করেন না। অ্যাসেম্বলীতে যে আইন পাশ হয় তার রুলস্ রাজ্য সরকারই করেন। আর পার্লামেন্টে যে আইন পাশ হয় তার রুলস্ তৈরী করেন কেন্দ্রীয় সরকার। এই প্রসিডিউরও মাননীয় সদস্যের জানা আছে। এখন কেন্দ্রে যে আইন পাশ হয়েছে তার রুলস রাজ্য সরকার তৈরী করবে না। তবে নিশ্চয়ই কেন্দ্রের আইনের সঙ্গে সঙ্গতি রেখেই রাজ্য সরকার তার পঞ্চায়েত নির্ব্বাচন করবে। কারন আইনের বিরোদ্ধাচরন করা রাজ্য সরকার চায় না এবং চাওয়াও ঠিক নয়।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীদীপক নাগ।

শ্রীদীপক নাগ ( মজলিশপুর ) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার - ১৩।

শ্রীঅঘোর দেববর্মা ( মন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৩।

প্রশ্ন

১) রাজ্যে জুমচাষীদের জন্য একোলজি মেনেইজমেন্ট কর্মসূচী চালু করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা,

২) থাকিলে এই কর্মসূচী চালু করার উদ্দেশ্য কি কি, এবং এই কর্মসূচী রূপায়নে কি কি নেওয়া হয়েছে ?

৩) এই খাতে বর্তমান ১৯৯৩-৯৪ ইং অর্থ বছরে আর্থিক বরার্দ্দের পরিমান কত ?

উত্তর

১) হাঁ, আছে।

১) (ক) কর্মসূচী চালু করার উদ্দেশ্য নিম্নরূপ :—

(১) অরণ্যাদির পুড়ানো এবং ধ্বংস থেকে বিরত করা।

(২) মাটিতে বৃষ্টির জল সংরক্ষন ও ভূমিক্ষয় বন্ধ করার জন্য স্তরে- স্তরে মাটি গাছের ডাল পালা ও পত্রাদির দ্বারা বাঁধ নির্মান করা।

(৩) পুরানো জুম এলাকায় ভূমির আচ্ছাদনী ও বিভিন্ন জাতের মিশ্রিত শস্যের চাষের ব্যবস্থা করা।

(৪) জুমিয়াদের অর্থনৈতিক ব্যবস্থার উন্নতি।

(৫) পার্বত্য অঞ্চলে অবস্থিত উপজাতি জুমচাষ এলাকা পরিবেশ সংরক্ষন ও অর্থনৈতিক উন্নয়ন সাধন করা।

(৬) উপজাতি অন্ধ্র জুমিয়াদের মোটামুটি আধুনিক প্রক্রিয়ায় চাষাবাসে শিক্ষিত করা ও তাদেরকে স্থান থেকে স্থানান্তরে জুম চাষের অভ্যাস থেকে বিরত করা।

(৭) এলাকা ভিত্তিক প্রকল্প রূপায়নক্রমে উপজাতির পশ্চাদপদ জনগনের অর্থনৈতিক উন্নয়ন সাধন করা।

খ) এই কর্মসূচী রূপায়নের জন্য নিম্নলিখিত কর্মসূচী হাতে নেওয়া হয়েছে :—

১) চলতি আর্থিক বছরে ৭২৫ হেক্টর উক্ত স্কীমের আওতাভুক্ত করার সরকারের পরিকল্পনা আছে।

২) প্রত্যেক পরিবারকে বিনামূল্যে বীজ-সার সরবরাহ করা হচ্ছে এবং জুমিয়াদের বিজ্ঞান ভিত্তিক চাষবাস করার ব্যাপারে শিক্ষিত করিয়া তোলার জন্য প্রশিক্ষণ দেবার পরিকল্পনা আছে।

৩) এই খাতে বর্তমান আর্থিক বছরে ৪০ লক্ষ টাকা ধার্য্য করা আছে।

**শ্রীমাখনলাল চক্রবর্তী :—** সাপ্লিমেন্টারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী জুমিয়াদের ব্যাপারে যে তথ্য দিলেন তাতে দেখা যাচ্ছে যে এবছর ৭২৫ হেক্টর জমি নিয়ে জুমিয়াদের জন্য নুতন কর্মসূচী গ্রহন করা হয়েছে। গত পাঁচটি বছরে জোট রাজত্বে জুমিয়ারা খুবই অসহনীয় অবস্থায় ছিল। এখানে বীজ ধানের কথা বলা হয়েছে। এখানে তাদের অর্থনৈতিক পুণর্বাসনের

কথা উল্লেখ রয়েছে। জোট সরকারের দায়িত্বপ্রাপ্ত মন্ত্রীরা এই সমস্ত জুমিয়াদের টাকা লুট-পাট করে নিয়ে জুমিয়াদের অনাহার মৃত্যুর মুখে ঠেলে দিয়েছিল। এমনকি আমরা এখন বলছি যে জুমিয়াদের ডাবল-রেশন দেওয়া এবং জুমিয়াদের বীজ এবং নীড়ানির জন্য সাহায্য করার চিন্তা আমাদের আছে। কিন্তু জোট আমলে তাদের সেই ডাবল রেশন বা জুমিয়াদের এই সমস্ত অন্যান্য সুবিধাদি বন্ধ করে দেওয়া হয়েছিল। জুমিয়ারা বাধ্য হয়ে রাজ্য ছেড়ে অন্য রাজ্যে চলে গিয়েছিলেন। জুমিয়াদের নিয়ে জোট সরকার পাঁচটি বছর কি কি কাজ করেছেন তার সঠিক তথ্য মাননীয় মন্ত্রীর কাছে আছে কিনা? দোষীদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হবে কিনা জানতে চাই।

**শ্রীঅঘোর দেববর্ম্মা** (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্যকে অনুরোধ করছি যেহেতু এটা আলাদা প্রশ্ন সেই কারণে আলাদাভাবে প্রশ্ন করলেই ভাল হবে। তবে জুমিয়ারা যাতে ন্যায় বিচার থেকে বঞ্চিত না হয় সেদিক থেকে এই সরকার সম্পূর্ণ সজাগ দৃষ্টি রাখছেন।

**শ্রীসেন প্রসাদ গলসই** (পেঁচারথল) :— সাপ্লিমেন্টারী স্যার, জুমচাষ করতে হলে বৎসরে তিন বার বাঁছাই করতে হয়। যদি তিনবার বাঁছাই করতে না পারে তাহলে ধান পাওয়া যায় না। সেই ক্ষেত্রে এই তিনবার জুম নীড়ানির জন্য কত টাকা সাহায্য দেবার কথা সরকারের কোন পরিকল্পনা আছে কিনা, বা থাকলে কত টাকা করে প্রতিটি বাঁছাইয়ের ক্ষেত্রে দেওয়ার চিন্তাধারা আছে, সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীঅঘোর দেববর্ম্মা** (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, এটা মুল প্রশ্নের সঙ্গে সম্পর্ক যুক্ত নয়। মাননীয় সদস্যদের অবগতির জন্য বলতে পারি যে, এই ধরনের কোন পরিকল্পনা নেই। শুধু মাত্র এ, ডি, সি, তার নিজস্ব জুম চাষীদের জন্য একটা প্রকল্প আছে। এটা সম্পূর্ণ রাজ্য সরকারের পরিকল্পনার বাইরে।

**মিঃ স্পীকার** : মাননীয় সদস্য শ্রীসুবল রুদ্র মহাশয়।

**শ্রীসুবল রুদ্র** :— মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৩৪।

**শ্রীফয়জুর রহমান** (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার - ৩৪।

প্রশ্ন

১) বর্তমান সরকার গ্রামে গ্রামে এন, আর, ই, পির কাজ চালু করার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা, এবং

২) করে থাকলে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

উত্তর

১) বর্তমানে এন. আর, ই, পি নামে কোন প্রকল্প ত্রিপুরাতে চালু নেই।

২] প্রশ্নই উঠে না '

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক মহাশয়।

**শ্রীঅমল মল্লিক :—** মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার-৩।

**শ্রীফয়জুর রহমান [ মিনিষ্টার ] :—** মিঃ স্পীকার স্যার, এডমিডেট কোয়েশ্চান নাম্বার-৩।

প্রশ্ন

১. ইহা কি সত্য বগাফা ব্লকের পশ্চিম চরকাই জি, আই পিতে বাইখোরা প্যাকেজের অধীন ৫০ জন আই. আর, ডি. পি প্রাপকের অর্থ এখনও দেওয়া হয়নি, এবং ,

২, না হয়ে থাকলে তার কারণ কি ,

৩. কবে নাগাদ আই, আর, ডি. পি. এর অর্থ দেওয়া হবে বলে আশা করা যায় ?

উত্তর

১. হ্যাঁ দেওয়া হয় নি।

২. ত্রিপুরা ষ্টেট কোঅপারেটিভ ব্যাংকের সাময়িক ঋণ দান স্থগিতাদেশের কারণে ঋণ দেওয়া সম্ভব হয়নি।

৩. ১লা এপ্রিল ১৯৯৩ইং সন থেকে নতুন অর্থ বৎসর শুরু হওয়ার কারণে এবং পুর্ববর্তী সকল ঋণ বিলির প্রস্তাব পুনঃ বিবেচনার সিদ্ধান্তের পরিপ্রেক্ষিতে, উক্ত ৫০ পরিবারের মধ্যে যারা উপযুক্ত বলে বিবেচিত হবে তাদের ঋণ দেওয়ার ব্যবস্থা করা হবে।

**শ্রীঅমল মল্লিক (মেম্বার) :—** সাপ্লিমেন্টারী স্যার মাননীয় মন্ত্রী মহোদয় এটা জানাবেন কিনা যে, এটা কতদিনের মধ্যে সম্পুর্ণ করার সম্ভাবনা আছে ?

**ফৈয়জুর রহমান [মন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, যারা বিবেচিত হবে তাদের যথাসময়ে দেওয়ার ব্যবস্থা করা হবে।

**শ্রীসুধন দাস :—** সাপ্লিমেন্টারী স্যার, আই, আর, ডি, পি ঋণ প্রাপকদের বাঁছাইয়ের ক্ষেত্রে বিগত দিনে আমরা বিভিন্ন জায়গায় লক্ষ্য করেছি, যারা পাওয়ার উপযুক্ত নয় অথবা যারা দরিদ্র পাওয়ার উপযুক্ত তারা না পেয়ে কিছু মানুষের কাছ থেকে গ্রামের তথাকথিত চেয়ারম্যানরা কিছু ঘুষ নিয়ে, টাকা নিয়ে এমন কিছু লোকের নাম ঠিক করেছে সমস্ত টাকার জন্য। এখন সেই সমস্ত লোকেরা চেয়ারম্যানদের বাড়ীতে গিয়ে ধর্ণা দিচ্ছে। সেই জন্য আজকে আই, আর ডি, পি প্রাপকদের ঋণ দেবার জন্য একটা প্রচেষ্টা চলছে।

আমার প্রশ্ন এখানে শুধু ত্রিপুরা রাজ্যে আই আর ডি পি ঋণ প্রাপকদের অবিলম্বে নূতন করে বাছাই করে উপযুক্ত প্রাপকদের পাওয়ার জন্য ব্যবস্থা মন্ত্রী মহোদয় করবেন কিনা ?

**শ্রীফয়জুর রহমান** (মন্ত্রী) তাহা করা হবে।

Mr. Speaker :— Question Hour is over. Now we are going to the business of the Reference Period.

Now, all the Members are happy, because all the Questions have been answered. Nothing lapes. Now we are going to the business to the Reference Period.

[ Written reply to the unstarred Question No. 2 has been laid on the table of the House by the Minister Concerned. ANNEXURE "A" ]

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার :**— আজকেব কর্মসূচীতে তিনটি বিষয়ের উপর সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী গত কল্য বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন, উল্লেখ্য বিষয়টির মধ্যে প্রথমটি, গত ১৭, ৫, ৯৩ইং তারিখে মাননীয় সদস্য রতিমোহন জমাতিয়া মহোদয় কর্তৃক উত্থাপন করেছিলেন এখন আমি স্বরাষ্ট্র দপ্তরের ভার প্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নে উল্লেখিত বিষয়ের উপর একটি বিবৃতি দেওয়ার জন্য। বিষয়টি হচ্ছে গত ১৯, ৪. ৯৩ ইং রোজ সোমবার সকাল অনুমানিক ৯.৪০ মিনিটে বগারবাসা [উদয়পুর] গাও পঞ্চায়েতের প্রাক্তন সদস্য ও কংগ্রেসের সক্রিয় কর্মী শ্রীঅতীন্দ্র দেবনাথকে বাগমা বাজারের দোকান থেকে ডেকে এনে কতিপয় দুস্কৃতিকারী প্রচণ্ডভাবে প্রহার করে আহত করার ঘটনা সম্পর্কে

**শ্রীদশরথ দেব** (মুখ্যমন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, গত ১৯, ৪. ৯৩ ইং রোজ সোমবার সকাল আনুমানিক ৯ ৩০ মিনিটে বগারবাসা [ উদয়পুর ] গাঁও পঞ্চায়েতের প্রাক্তন সদস্য ও কংগ্রেসের সক্রিয় কর্মী শ্রীঅতিন্দ্র দেবনাথকে বাগমা বাজারের এক দোকান থেকে ডেকে এনে কতিশয় দুস্কৃতিকারী প্রচণ্ড ভাবে প্রহার করে আহত করার ঘটনা সম্পর্কে।

মাননীয় বিধায়কের আরজেন্ট পাবলিক ইমপ্রটেন্স নোটিশ-এর পরিপ্রেক্ষিতে ঘটনার সঠিক বিবরন আনার জন্য দক্ষিন ত্রিপুরা জেলার রাধাকিশোরপুর থানার একজন উচ্চ পদস্থ অফিসার দ্বারা তদন্ত করা হয়। তদন্ত কালে জানা যায় যে রাধাকিশোরপুর থানাধীন বগারবাসা নিবাসী শ্রীখগেন্দ্র দেবনাথের পুত্র শ্রীঅতীন্দ্র দেবনাথকে বাগমা বাজারে কতিপয় দুস্কৃতিকারী নিগৃহীত করে।

ফলে শ্রীদেবনাথ সামান্য আঘাত পান। তদন্তকারী অফিসার তদন্ত কার্য্য শেষ করে রাধাকিশোরপুর থানাধীন সর্ব্বশ্রী সঞ্জীব চক্রবর্তী, গোপাল রায়, মানিক সোম এবং অখিল ঘোষের বিরুদ্ধে একটি পি, অর, ভাইড নং ১৩৯/৯৩/হাউস এস ১০৭/১১৩ সি আই, পি, সি, ধারায় মামলা দাখিল করা হয়। নিগৃহীত শ্রীঅতিন্দ্র দেবনাথ কং [ আই ] সমর্থক এবং দুস্কৃতকারীদের কোন রাজনৈতিক পরিচয় জানা যায়নি।

**শ্রীরতিমোহন জমাতিয়া :—** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি. উক্ত অতিন্দ্র দেবনাথ এর নেতৃত্বে শুধুমাত্র বগারবাসা গাঁও পঞ্চায়েতেই নয় পাশাপাশি বাগমা এবং বারভুঁইয়াতে সি. পি, এম-এর ধ্বস নামার ফলে ঐ তিনটি গাঁও পঞ্চায়েতে দিনের পর দিন কংগ্রেসের সংগঠন বেড়ে যাচ্ছে অপরদিকে সি, পি, এম এর সংগঠন দুর্বল হয়ে যাচ্ছে তার প্রমান পাওয়া গেছে পরেশ ঘোষ নামে সে একজন সি. পি, এম এর সমর্থক, ঐ ১৯৬৪ সাল থেকে সি পি এম এর সঙ্গে জড়িত এবং সক্রিয় কর্মী এবং এই অঞ্চলের নেতা। সে ঐ দেবনাথের নেতৃত্বে সি পি এম এর সঙ্গে সম্পর্ক ছিন্ন করে কংগ্রেসে যোগ দিয়েছে। অতীন্দ্র দেবনাথ যতদিন জীবিত থাকবে ততদিন সি পি এম এর সংগঠন চুরমার হয়ে যাবে। ঐ এলাকার দিলীপ দত্ত, মন্টু দে তা ছাড়া আরো রয়েছে রাখাল ঘোষ, তপন ঘোষ, সুধীর রায় এরা রয়েছে এবং এখন পর্যন্ত তাদের গ্রেপ্তার করা হয়নি। তাদের কে গ্রেপ্তার করে শাস্তি দেওয়া হবে কিনা ? পাশাপাশি ১৯ তারিখের ঘটনার পর ঐ লোকেরাই প্রহলাদ দের উপর আক্রমণ করেছে, এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ?

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী )** প্রথম হল সি পি এম এর ধ্বস নেমেছে এই কথাটা আদৌ সত্য নয়। তা হলে এত বেশী সংখ্যক এম, এল, এ নিয়ে এই হাউসে আসতে পারতাম না। ধ্বস যদি নেমেই থাকে সেটা নেমেছে টি ইউ জে এস এ নেমেছে, কংগ্রেসে নেমেছে। এটা ত্রিপুরা রাজ্যের চাক্ষুষ প্রমাণ সারা ভারতের কাছে। কাজেই ধ্বস নেমেছে এটা আমি স্বীকার করি না।
যাক, তবে এর বিরুদ্ধে যারা জড়িত আছে তাদের নামে পুলিশ কেস্ করেছে সি আর পি সি ধারা অনুযায়ী। পুলিশ তদন্তে আর কোন নাম পাওয়া যায় নি।

**শ্রীরমেন্দ্র চন্দ্র দেবনাথ :—** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন তার উত্তর দিয়েছেন, মাননীয় মন্ত্রী মহোদয়। এখানে আমি এটা জানতে চাই বাগমাতে যে ঘটনা ঘটেছে সি, পি, এম-এর ধ্বস নেমেছে মিথ্যা তথ্য তিনি দিয়েছেন, এখানে সবাই জানেন। এই তথ্য হাউস জানেন, গত নির্বাচনের আগে কত রকমের কংগ্রেস ছিল। এটা ত্রিপুরা রাজ্যের সব মানুষ জানেন। বাগমাতেও সেইরকম কংগ্রেস আছে। একটা অংশকে সমর্থণ করে আর একটা অংশকে হামলা করার জন্য। বাগমাতে সেইরকম ঘটনাই হয়েছে। এটা মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে তথ্য আছে কিনা ?

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী) :—** এই রকম কোন তথ্য সরকারের কাছে নেই।

**শ্রীঅমল মল্লিক :—** মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এই তথ্য আছে কি না? যে যার ঘটনা কারী তাদেরকে এরকম করেছেন যাহাতে যথাযথ শাস্তি না পায় তার কারণেই ১০৭ ধারা কেস্ করা হয়েছে। যেখানে মন্ত্রী মহোদয় বলেছেন যে ১০০৭। এটা ১০০৭ নয়, এটা ১০৭ এর প্রিভেন্টিভ সেকশান যেখানে মারাত্মক জিনিষ দিয়ে আঘাত করা হয়েছে সেইজায়গায় কেস্ রেজিষ্টার করা হল প্রিভেন্টিভ সেকশান। সেটি বড় ঘটনাকে ছোট করা হল না। এটা আসামীকে বাচিয়ে দেওয়ার চেষ্টা হল না? এই তথ্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আছে কি না?

**শ্রীদশরথ দেব :— ( মুখ্যমন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, আমাকে বাচানোর জন্য কোন অভিপ্রায় এই সরকারের নেই। সরকারের স্পষ্ট ঘোষণা আছে অপরাধীকে অপরাধী হিসাবে বিবেচনা করতে হবে যাহাতে উপযুক্ত শাস্তি পায় তার জন্য ব্যবস্থা করা।

**মিঃ স্পীকার :—** উল্লেখ্য বিষয়ের দ্বিতীয়টি গত ১৭/৫/৯৩ ইং তারিখে মাননীয় সদস্য শ্রীসুরজিৎ দত্ত মহোদয় উত্থাপন করেছিলেন। এখন, আমি স্বরাষ্ট্রদপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে নিম্মোক্ত বিষয় বস্তুর উপর একটি বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। বিষয় বস্তু হলো গত ৩রা এপ্রিল, ১৯৯৩ ইং ভোট শেষ হয়ে যাওয়ার পর সদরের বাধারঘাটস্থিত জনৈক বিশ্ব রঞ্জন মল্লিক পিতা শ্রীঅবনি মল্লিক বাড়ী ফেরার পথে দুস্কৃতিকারীদের দ্বারা আহত হয়ে রাত্রি প্রায় ১টায় জি, হাসপাতালে মৃত্যু হওয়ার ঘটনা সম্পর্কে।

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী) :—** স্যার গত ৩রা এপ্রিল, ১৯৯৩ ইং তারিখ রাত্র ৯-১৫ মিঃ এর সময় আমতলী থানাধীন দক্ষিন বাধারঘাট নিবাসী জৈনিক অতুল চন্দ মল্লিকের পুত্র শ্রীহিমাংশু মল্লিক আমতলী থানায় এসে এই মর্মেএকটি লিখিত অভিযোগ দায়ের করেন যে ঐ রাত্র অনুমান ৮টার সময় তার ভ্রাতুষপুত্র বিশ্ব রঞ্জন মল্লিক, চিত্তরঞ্জন মল্লিক এবং তাহার বড় ভাই আশুতোষ মল্লিক নির্বাচনের কাজ সেরে বাড়ী ফেরার পথে দক্ষিন বাধারঘাট নিবাসী শ্রীসুনীর চক্রবর্তী বাড়ীর নিকট পৌচলে দক্ষিন বাধারঘাট নিবাসী জৈনিক স্বপন দাস, সুভাষ সরকার এবং আরও ৬ জন দুস্কৃতিকারী ধারালো অস্ত্র দ্বারা তাদেরকে আক্রমন করিলে, শ্রী বিশ্বরঞ্জন মল্লিক গুরুতর আহত অবস্থায় জি, বি. হাসপাতালে ভর্ত্তি হয়। উপরোক্ত ঘটনাটি আমতলী থানায় ভারতীয় দণ্ড বিধির ১৪৮/১৪৯/৩২৬/৩০৭ ধারায় মোকদ্দমা নং ২(৪)৯৩ নথিভুক্ত করে পুলিশ তদন্ত কার্য্য শুরু করে। আহত বিশ্বরঞ্জন মল্লিক তাহার এই আঘাত জনিত কারনে গত ৩/ ৪/ ৯৩ ইং তারিখ রাত্রে জি, বি, হাসপাতালে মারা যায়। তখন ত্রিপুরায় রাষ্ট্রপতির শাসন ছিল . বামফ্রন্ট তখনও ক্ষমতায় আসে নি। তদন্তকালীন পুলিশ ঘটনায় জড়িত সন্দেহ চারিপাড়া নিবাসী জনৈক শ্রীস্বপন দাসকে গ্রেপ্তার করে

মাননীয় আদালতে প্রেরণ করে। নিহত ব্যাক্তি কংগ্রেস (আই) দলের সমর্থক বলে জানা যায়।

**শ্রীঅমল মল্লিক :—** পয়েন্ট অব ক্লেরিফিকেশান। মাননীয় মুখ্যমন্ত্রী অবগত আছেন কি যে বিগত বামফ্রন্টের আমলেও এই বিশ্ব রঞ্জন মল্লিককে একবার ছুরিকাহত করা হয়েছিল এবং এবারে তাঁকে একবারেই মেরে ফেলা হল। এবং, এখনও তার পরিবারের লোকজনদের ভয়-ভীতি দেখানো হচ্ছে ফলে এ পরিবারের লোকজন নিরাপত্তার অভাব বোধ করছে। এছাড়া বিশ্ব রঞ্জন মল্লিক এ্যাসেম্বলির একজন কর্মচারী ছিল, তার মৃত্যুর ফলে পরিবারটি আথিক দিক থেকে একেবারে অসহায় হয়ে পড়ছে। কাজেই, এ পরিবারটি যাতে নিরাপত্তার অভাব বোধ না করে এবং তার পরিবারের একজনকে সরকারী চাকুরী দিয়ে পরিবারটিকে রক্ষা করার ব্যবস্থা নেবেন কিনা, মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী :—** স্যার, বিগত বামফ্রন্টের আমলে এই বিশ্বরঞ্জনকে ছুরিকাহত করা হয়েছে কিনা, তা আমার জানা নেই। তবে এই রকম ঘটনায় যদি কারও মৃত্যু হয়, তাহলে এই সরকারের পলিসি হলো, তার পরিবারের একজনকে সরকারী চাকুরী দেওয়া' এই পলিসি বিগত বামফ্রন্ট সরকারের আমলেও ছিল। তবে, এটা করতে গিয়ে কিছুটা সময় লাগবে।

**শ্রীঅমল মল্লিক :—**মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় নতুন ভাবে ঐ পরিবারেরর লোকজনদের উপর হামলা চালানোর প্রয়াস চলছে, তা অবিলম্বে বন্ধ করার কি ব্যবস্থা নেওয়া হচ্ছে, জানাবেন কি ?

**শ্রীদশরথ দেব (মুখ্যমন্ত্রী ) :** এই ধরনের কোন তথ্য আমার কাছে নেই। তবে, আমাদের সরকার প্রত্যেকটি নাগরিককে নিরাপত্তা দেওয়ার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহন করার চেষ্টা করছে।

**মিঃ স্পীকার :—** আরেকটি রেফারেন্স উত্থাপন করেছেন মাননীয় সদস্য পবিত্র কর। রেফারেন্সটির বিষয় বস্তু হলো— জি. বি. আই. জি এম. জেলা ও মহকুমা হাসপাতাল সহ রাজ্যের বিভিন্ন চিকিৎসা কেন্দ্র সমুহে ঔষধ সহ চিকিৎসা সামগ্রীর অভাব হেতু চিকিৎসা ব্যবস্থা প্রায় ভেঙ্গে পড়া সম্পর্কে" আমি এখন মাননীয় মন্ত্রী মহোদয়কে বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি।

**শ্রী কেশব মজুমদার :—**মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য পবিত্র কর মহোদয় যে রেফারেন্স এনেছেন সেটা হলো জি. বি. আই. জি. এম জেলা ও মহকুমা হাসপাতাল সহ রাজ্যের বিভিন্ন চিকিৎসা কেন্দ্র সমুহে ঔষধ সহ চিকিৎসা সামগ্রীর অভাব হেতু চিকিৎসা ব্যবস্থা প্রায় ভেঙ্গে পড়া সম্পর্কে। স্যার, এই রেফারেন্স সম্পর্কে আমি হাউসকে জানাতে চাই যে, আমাদের রাজ্যে তিনটা রাজ্য হাসপাতাল, দুইটা জেলা হাসপাতাল দশটি মহকুমা হাসপাতাল, দশটি গ্রামীণ হাসপাতাল সহ এবং ৫৩৫ টি উপস্বাস্থ্য কেন্দ্র নিয়ে গঠিত এই রাজ্যের সমগ্র স্বাস্থ্য ব্যবস্থা।

এছাড়া ১৯৯২--৯৩ সালের শেষের দিকে পুরোপুরি হাসপাতালগুলি চালু করা সম্ভব হয়নি। পশ্চিম জেলা হাসপাতালের আউট ডোর চালু করা হয়েছে। এই প্রতিষ্ঠানগুলির মারফতে চিকিৎসা মানুষের কাছে পৌঁছে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। এটা সকলেই জানেন যে প্রয়োজনের তুলনায় আমাদের বাজেট বরাদ্দ খুবই কম। সেই হাসপাতালগুলির ব্যয় দুই কোটি ১১ লক্ষ ৫৬ হাজার টাকার ঔষধ কেনা হয়েছে এবং অন্যান্য যে সব সাজসরঞ্জাম আছে সেগুলির জন্য বরাদ্দ করা হয়েছিল, ওখানে ৬৮ লক্ষ টাকা পাওয়া গেছে। বাজেটে যে বরাদ্দ করা হয় তার দুই তৃতীয়াংশ মানে ৭০ পার্সেন্ট খরচ বেতন ইত্যাদির জন্য আর বাকী টাকা দিয়ে ঔষধ কেনা হয়েছে। দুই কোটি ৫১ লক্ষ টাকার মত ঔষধ কেনা হয়েছে। এই সমস্ত আউট ডোরে যারা চিকিৎসা গ্রহণ করেছে তাদের সংখ্যা হলো ৬ লক্ষ ১১ হাজার ৯৩০ জন। যারা ভর্ত্তি হয়ে চিকিৎসিত হয়েছেন তাদের সংখ্যা হলো দুই লক্ষ ৬৫ হাজার ২৪১ জন। এছাড়া ঐ সময়ে রাজ্যের বিভিন্ন এলাকায় আন্ত্রিকের প্রাদুর্ভাব মোকাবিলা করার জন্য ঔষধ ইত্যাদি জরুরী ভিত্তিতে সংগ্রহ করতে হয়েছে।

স্যার, একটা সময় গেছে যখন স্বাভাবিক ভাবে হাসপাতালগুলিতে ঔষধ দেওয়া যায় নি এটা যেমন ঠিক, তেমনি অন্যান্য চিকিৎসা সংক্রান্ত সাজ-সরঞ্জামও পৌছে দেওয়া যায় নি এটাও ঠিক। শুধু তাই নয়, হেলথ এডুকেশানও সমগ্র এলাকায় পৌছে দেওয়া যায় নি। আন্ত্রিক রোগ পানীয় জলের কারণেও ছড়িয়ে পড়ে। এতেও আমাদের একটু অসুবিধা হয়েছে। এখন এটা কাটিয়ে উঠার জন্য বিভিন্ন স্টেপ নেওয়া হয়েছে। ঔষধ পত্র আমাদের বাইরে থেকে আনতে হয়। আসামের ঔষধ গুদাম থেকে আনতে হয়। স্যার, চিকিৎসা সামগ্রী আরো বেশী করে যাতে আনা যায় সেজন্য অর্ডার দেওয়া হয়েছে। আপনারা জানেন, চিকিৎসক যারা আছেন তাদের সংখ্যাও যথেষ্ট নয়। সব জায়গায় চিকিৎসক দেওয়া সম্ভব হয়নি। প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলির মধ্যে ২/১টি ছাড়া প্রায় সব জায়গাতেই চিকিৎসক আছেন। তবে নর্মস অনুযায়ী নার্সের (স্বাস্থ্য সেবিকার) সংখ্যা আমাদের কম। স্বাস্থ্য কেন্দ্রগুলি পরিস্কার রাখার জন্য স্বাস্থ্য কর্মী (সুইপার) সংখ্যা কম আছে এটাও ঠিক। তবে এটা ঠিক, আমাদের হাসপাতালগুলিতে ঔষধ-পত্র এবং অন্যান্য আনুসাঙ্গিক সামগ্রী যা আছে তা যদি সঠিক ভাবে ব্যবস্থার করা হত, তাহলেও আন্ত্রিকের এই ভয়াবহতা কাটিয়ে উঠা যেত। সম্প্রতি কিছু ব্যবস্থা নেওয়া হয়েছে। স্বাস্থ্য কেন্দ্র ছাড়াও সরকারের অন্যান্য উন্নয়নমুলক দপ্তরেরও সহযোগিতা নেওয়া হয়েছে, এবং বলা হয়েছে, স্বাস্থ্য-সংক্রান্ত ব্যাপারে নজর দেয়ার কথা বলা হয়েছে যাতে আমরা এর প্রভাব কাটিয়ে উঠতে পারি। আমি বিশ্বাস রাখি, যে ধরনের বিপর্যয় হয়েছে তা কটিয়ে উঠতে পারব।

এই প্রসঙ্গে আমি আপনার মাধ্যমে সকলের অবগতির জন্য বলতে চাই, আমি হিসাব করে দেখেছি, সারা বছর মাথাপিছু বর্হিবিভাগ রোগীর ক্ষেত্রে ৫ টাকার বেশী ঔষধ আমরা দিতে পারি না এবং অন্তর্বিভাগে যারা চিকিৎসিত হচ্ছেন তাদের জন্য ১৫ টাকার বেশী ঔষধ দেওয়া যায় না। এটা ঠিক, ৫ টাকা এবং ১৫ টাকার ঔষধ দিয়ে সঠিক ভাবে চিকিৎসা হবে না এবং স্বাস্থ্যও ঠিক রাখা যাবে এটা ভাবা মুশকিল। স্যার, যতদিন বাজেট এলোকেশান থাকবে ততদিন দুরাবস্থা বজায় থাকবে। তবে আমরা নজর দেব, যত টাকা এলোকেশাম পাব ততটুকুই যাতে খরচ হয়। তবে বাজেট এলোকেশান ঔষধের জন্য বাড়াতে পারি কিনা সে চেষ্টা আমি করব এই আশ্বাস আমি হাউসের সামনে রাখতে চাই। রোগীর সুচিকিৎসা করার জন্য মাথাপিছু বরাদ্দ বাড়ান যায় কিনা সেটা বিবেচনা করব।

**শ্রীপবিত্র কর (খয়েরপুর ) :—** পয়েন্ট অব ক্লিয়ারিফিকেশান. আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই. জিরানীয়া এলাকায় একটি হেলথ সেন্টার আছে। কিন্তু সেখানে মেট্রেস, ব্লাঙ্কেট কিংবা অন্যান্য কোন সামগ্রীই নেই এটা ঠিক কিনা ? আর ২য় পয়েন্ট অব ক্লিয়ারিফিকেশান হচ্ছে, তপসিলী জাতি এবং তফসিলী উপজাতি অংশের গরীব লোকেরা হাসপাতাল থেকেও জীবনদায়ী ঔষধ পাচ্ছে না কিংবা নিজেরাও কিনতে পারছে না। হাসপাতাল-গুলি হতে যাতে জীবনদায়ী ঔষধ সরবরাহ করা হয় এব্যাপারে সরকার থেকে কোন ব্যবস্থা নেওয়া হবে কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—** স্যার. জিরানীয়াতে যে স্বাস্থ্য কেন্দ্র আছে সেখানে মেট্রেস, নেই, ব্লাঙ্কেট নেই এটা ঠিক। আমাদের মেট্রেস, ব্লাঙ্কেট এবং অন্যান্য জিনিষপত্রের অভাব আছে। স্টোরেও নেই। আমরা এখন সেগুলি পারচেজ করার চেষ্টা করব।

দ্বিতীয়তঃ মাননীয় সদস্য যে প্রশ্নটা এনেছেন রাজ্যের হাসপাতালগুলি পরিদর্শনের সময় একটা জিনিষ আমার নজরে পরেছে এবং মাননীয় সদস্য মহোদয় এখানে যে প্রশ্নটা করেছেন যে এস, সি এবং এস, টিদের চিকিৎসার ব্যবস্থা আরও ভাল ভাবে করা যাবে কিনা ? এটা অত্যন্ত পরিতাপের বিষয় এবং আমাকে এটা আঘাত করেছে। কয়েকটি হাসপাতাল দেখার সময় যে ট্রাইবেল পেশন্ট ৫ পার্সেন্টের বেশী হবেনা। কিন্তু আমরা জানি ত্রিপুরা রাজ্যের এমন পরিস্থিতি এবং এখানে সাচাইতে ট্রাইবেলরাই বেশী রোগে আক্রান্ত হয় এবং এবারও ৫৫০ জন ট্রাইবেল রোগে আক্রান্ত হয়েছে ঠিক মত খাবার না খেতে পেয়ে। কিন্তু আমাদের অভিজ্ঞতা হচ্ছে আমাদের এই সভ্যতাটাকে মেনে নিতে পারছি না। আমাদের ব্যবস্থার মধ্যেই কিছু ত্রুটি আছে এবং এই ত্রুটিগুলিকে আমাদের দূর করতে হবে। এই জন্য চিকিৎসকদের সঙ্গে আলোচনার সময় আমি বলেছি-ট্রাইবেলরা যখন হাসপাতালে চিকিৎসার জন্য

আসেন তারা ব্যবস্থাটা বুঝতে পারেন না. ওরা ভাষা বলতে পারেন না। ভাষার মধ্যে একটা গোলমাল থেকে যায়। যার ফলে এভয়েড করার একটা চেষ্টা থাকে। তার জন্য বিশেষ করে ট্রাইবেল নার্স আরও বেশী করে দেওয়ার জন্য আমরা চেষ্টা করছি। কিন্তু এটা রাতারাতি করা যাবে না, এর জন্য কিছুটা সময় লাগবে। কারন এর মধ্যে কিছুটা গাফিলতি ছিল। এখন থেকেই আমরা জোর দিচ্ছি যাতে দুঃস্থ মানুষের কাছে আরও বেশী চিকিৎসার সুযোগ পৌছে দেওয়া যায়, রাজ্যের বিভিন্ন স্বাস্থ্য সেণ্টার গুলিকে আরও শক্তিশালী করা যায়। এর জন্য ইতিমধ্যেই আমরা উদ্যোগ গ্রহন করেছি। মাননীয় সদস্য মহোদয়কে আমি বলছি আমরা ইচ্ছা করলেই এখনই তাদের কাছে চিকিৎসার সুযোগ পৌছে দিতে পারি না, সমস্যাটা আমরা বুঝতে চেষ্টা করছি কি করে তাড়াতারি চিকিৎসার সুযোগ পৌছানো যায়।

**শ্রীহরিচরন সরকার (বামুটিয়া) :—** পয়েণ্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, রাজ্যের অনেক হাসপাতালেই আমরা দেখেছি রোগীদের জন্য কোন ইরিন্যাল নেই, লেট্রিন নেই। বিশেষ করে আমি মোহনপুর হাসপাতালের কথাই বলছি সেখানে রোগী দের জন্য কোন ইউরিন্যাল না থাকায় হাসপাতালের সঙ্গেই যে ড্রেন আছে সেই ড্রেনটাকে রোগীরা ইউরিন্যাল এবং লেট্রিন হিসাবে ব্যবহার করেন। যার ফলে হাসপাতালের পরিবেশ সাঙ্ঘাতিক ভাবে দুষিত হচ্ছে। আরেকটা বিষয় আই. জি. এম এবং জি. বি হাসপাতালে যে সমস্ত দুঃস্থ লোক চিকিৎসার জন্য যান সেখানে তাদেরও স্পেশ্যাল নার্স রাখতে হয়। স্পেশ্যাল নার্স না রাখলে যে সমস্ত সরকারী নার্স আছে তারা ডাক্তারদের সাথে রোগীদের কাছে যান এবং সেখানে ঔষধ দিয়েই সঙ্গে সঙ্গে চলে আসেন। তারপর রোগীদেরকে আর দেখাশুনা করেন না। কাজেই সরকারী নার্সদেরকে তাদের ডিউটি সম্পর্কে ওয়াকিবহাল করার জন্য সরকার ব্যবস্থা গ্রহন করবেন কি না মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীকেশব মজুমদার :—** স্যার, মাননীয় সদস্য যে প্রশ্নটা এখানে করেছেন এটা ঠিক যে আমাদের কিছু অভাব আছে এবং সংস্কারের অভাবে এ গুলি হয়। ম্যাণ্টেন্যান্সের দায়িত্বটা হেলথ ডিপার্টমেণ্টের হাতে না, এটা পি. ডাবলিউ. ডির হাতে। ফলে যখন তখন যেমন যেমন সারাই হওয়ার প্রয়োজন সেটা সাথে সাথে আর হয়ে উঠে না। সাথে সাথে সারাই না হওয়ার ফলে জমতে জমতে একটা অবাস্তব অবস্থার দিকে চলে যায়।

কাজেই এই সমস্ত কাজগুলি না হওয়ার ফলে সব মিলে একটা খারাপ অবস্থার সৃষ্টি হয়ে যায়। এই সমস্ত ব্যাপারে আমরা পি, ডব্লিউ ডিপার্টমেণ্টের সঙ্গে যোগাযোগ করেছি এবং পি, ডব্লিউ ডিপার্টমেণ্ট আমাদের বলেছেন সেনিটেশ্যানের ব্যবস্থা তাঁরা করে দেবেন। সেনিটেশ্যানের ব্যবস্থা করলেই যে

হাসপাতালের পরিবেশ সুন্দর হয়ে যাবে এটা ঠিক নয়। কারণ যতক্ষণ পর্য্যন্ত যারা রোগী হাসপাতালে আছেন তারা নিজেরা যদি পরিস্কার পরিচ্ছন্ন ভাবে হাসপাতালের পরিবেশ ঠিক না রাখে তাহলে এটা সম্ভব নয়। তাছাড়া এই হাসপাতাল অপরিস্কারের আরও কারণ হচ্ছে হাসপাতালের সংলগ্ন যে সমস্ত বাড়ীগুলি আছে সেই বাড়ী ঘরের আবর্জনাগুলি পরিস্কার করে হাসপাতালের মধ্যে ফেলে দেওয়া হয় এই রকম প্রবণতাও লক্ষ্য করা যায়। আবার হাসপাতালের মধ্যে যে সমস্ত রোগী আছেন তাদের সঙ্গে যে সমস্ত আত্মীয়-স্বজনরা থাকেন তাদের জন্য সেনিটেশ্যানের কোন ব্যবস্থা নেই। এর মধ্যে সমস্ত জায়গায় আমরা করতে পারি নি। তাই এই ব্যাপারে আমরা বিভিন্ন অথরিটির সঙ্গে মিটিং করেছি যাতে হাসপাতালের পরিবেশ পরিস্কার পরিছন্ন রাখা যায়। নোটিফায়েড অথরিটি থেকে আমাদের বলেছেন তাঁরা হাসপাতালের মধ্যে ফ্লাওয়ার গার্ডেন করে দেবেন এবং পি. ডব্লিউ ডিপার্ট-মেন্ট থেকে আমাদের বলেছেন রাত্রে হাসপাতালের রোগীদের যে সমস্ত আত্মীয় স্বজনরা থাকেন তাদের জন্য ব্যবস্থা করে দেবেন। এই সমস্ত ব্যবস্থার প্রতি নজর দিয়ে আমরা পরিবেশকে সুষ্ঠু করার জন্য অলরেডি চেষ্টা শুরু করেছি। যত তাড়াতাড়ি সম্ভব হাসপাতালের পরিবেশকে পরিস্কার পরিচ্ছন্ন পরিবেশে আনতে হবে। পর্য্যাপ্ত পরিমানে নার্স আমাদের নেই, তারা রোগী দেখেন না এটা ঠিক নয়, মাননীয় সদস্য এই যে অভিযোগ করেছেন এটা আমার জানা নেই। যদি উনারা রোগীগুলিকে না দেখতেন তাহলে তো রোগী হাসপাতাল থেকে সুস্থ হয়ে বাড়ীতে আসতে পারত না বেশীর ভাগ রোগীই মারা যেত। যদি কোন স্পেসিফিক কেস্ থাকে সে সম্পর্কে যদি আমাকে তথ্য দিন তাহলে তদন্ত করে দেখব। আমরা স্বাস্থ্য কর্মীরা যারা আছেন তাঁরা আমাকে কথা দিয়েছেন যে তাঁরা ভাল ভাবে কাজ করবেন এবং আমিও উনাদের প্রতি বিশ্বাস রাখছি।

**শ্রীঅমল মল্লিক :—** :— পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশ্যান স্যার, মাননীয় মন্ত্রীর কাছে এই তথ্য আছে কিনা রাষ্ট্রপতির শাসনের সময় আন্ত্রিকের জন্য স্বাস্থ্য দপ্তর বেশ কয়েক লক্ষ টাকার ঔষধ কেনা হয়েছিল কিন্তু বিভিন্ন স্বাস্থ্য কেন্দ্রে সেই ঔষধগুলি ঠিক মত আসে নি। গত ১৪/৫/৯৩ইং পত্রিকার খবর অনুযায়ী দেখা যায় আন্ত্রিকে ৮৭ জনের মৃত্যু হয়েছে কিন্তু বে সরকারী হিসাব অনুযায়ী সেটা ২০০ এই সমস্যা হয়েছিল রাষ্ট্রপতিশাসনে কেনা ঔষধগুলি ঠিকমত না পৌঁছার জন্য এইটা মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কিনা?

**শ্রীকেশব মজুমদার :—** স্যার, মাননীয় সদস্য যে দৃষ্টিভঙ্গীতে থেকে প্রশ্নটা উৎথাপন করেছেন এটা বড় দুর্ভাগ্যজনক। এটা কি রাষ্ট্রপতি শাসনে, কি জোট, কি বামফ্রন্ট আমলে এইটার প্রশ্ন নয়, প্রশ্ন হলো মানুষের স্বাস্থ্য রক্ষা হবে কিনা, মানুষ রক্ষিত হবে কিনা, বাঁচবে কিনা। মাননীয় সদস্যের মধ্যে কেন যে রাজনীতি টেনে আনলেন জানিনা। রাজনীতির প্রশ্ন যখন

টেনে আনলেন তখন আমি বলতে পারি এগুলি যদি রাষ্ট্রপতির শাসনে কেনা হয়ে থাকে তাহলে জোট আমলের ত কৃত্তিত্ব নেই তাতে। কারণ জোট রাজত্বে যেখানে ২ কোটি ৫১ লক্ষ টাকা বরাদ্দ ছিল তার মধ্যে মাত্র ৬৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে। ২ কোটি টাকার মত দেওয়া হয়নি। আমি সেসব প্রশ্ন জানতে চাইছিলামনা। মাননীয় সদস্য কেন যে খুচিয়ে এগুলি আনলেন জানিনা। আমি সেই প্রশ্নে যেতে চাইনা। এটা বিতর্কের বিষয় না, রাজনীতির বিষয় না, মানুষকে রক্ষা করার বিষয়। তাছাড়া শ্মশানঘাটে দাঁড়িয়ে থাকলে অনেক মরাই যায়। সেখানে যদি দাঁড়িয়ে কেউ গুনতে শুরু করে ৩০০, ৪০০, ৫০০ আমার ত করার কিছু নেই। এটা ত বলা যাবেনা ম্যান ইজ মরটেল। কেউ বৃদ্ধ হলে মরে, কেউ অ্যাক্সিডেণ্টে মরে তাতে যদি গুনে গুনে বলেন সব আন্ত্রিকে মরেছে আমার কি করার আছে ? কিন্তু আমাদের যা হিসাব আছে আমার হাসপাতাল থেকে যা বলা হয়েছে, স্বাস্থ্য দপ্তর থেকে যা বলা হয়েছে. এছাড়াও প্রত্যন্ত অঞ্চলে আমাদের আরও সোর্স আছে তার মধ্যে আমাদের যারা গ্রামীন স্বাস্থ্য কর্মী তারা আছেন, ফরেষ্ট ডিপার্টমেণ্ট ইনভলভ্‌ড. পঞ্চায়েতকে ইনভলভ্‌ড করেছি, তারা খবর দেবেন কোন্ কোন্ জায়গায় আন্ত্রিকের প্রাদুর্ভাব হয়েছে, খবর দেওয়ার জন্য আমরা এই অ্যাজেন্সিগুলি লাগিয়েছি। গোটা অ্যাজেন্সি মারফত আমাদের কাছে যে খবর এসেছে সেই তথ্যে বলা হয়েছে ৮৭ জনের মৃত্যু হয়েছে। এর মধ্যে মাননীয় সদস্য নিশ্চয়ই জানবেন আপনাদের কৃত্তিত্ব তার মধ্যে রয়েছে. আমরা ক্ষমতায় আসার আগেই ৩০-৪০ জনের মত আগেই চলে গেছে। কিন্তু সেটার প্রশ্ন না। আমি এই আমল সেই আমল আনতে চাইনা। আমি চাই মানুষ কেন মরবে। ৮৭ জন মরলেও মানুষের মৃত্যু হয়েছে। সেটা ঠিক না। সেজন্য আমি সব বেসরকারী হিসাব উনি উনার খাতায় লিখে রাখুন. ভবিষ্যতে হয়ত কাজে লাগবে। তবে আমদের কোন কাজে লাগবেনা এবং ত্রিপুরাবাসীরও কোন কাজে লাগবেনা। সুতারাং আমি বলব এইটা সেইভাবে দেখবেন না। আন্ত্রিকের যে সমস্যা সৃষ্টি হয়েছিল আমরা যুদ্ধকালীন প্রস্তুতি তৎপরতার সঙ্গে নিয়ে. এই সমস্যাকে মোকাবিলা করার জন্য সমস্ত দপ্তরকে কাজে লাগিয়ে এখন এইটাকে যথেষ্ট কনট্রোলের মধ্যে রাখতে পেরেছি। আপনারা জানেন এই বিধানসভায় প্রশ্ন এসেছিল ৬০০ এর উপরে লোক মারা গেল, মাননীয় সদস্য এখন সদস্য আছে সমীর বর্মন তিনিই বলেছিলেন এসব রোগে ভোগে মারা গেছে। আর এগুলি সব সি, পি, এমের অপপ্রচার। খাদ্য না পেলে সে ত অনেক রোগই হয়। খাদ্য পাওয়া না পাওয়া সেটা ত একদিনের ব্যাপার না। ৫ বৎসরের যে ব্যবস্থা গড়ে উঠেছে ১ দিনে সেটাকে শেষ করা যাবে না। তবে এখন পর্য্যন্ত আমাদের এই আমলে যুদ্ধকালীন তৎপরতার সঙ্গে ওটাকে বাধা দিতে পেরেছি, তার জন্যই খুব কম লোকই মারা গেছেন। তা

সত্বেও যতদিন এই দপ্তর আছে ১টা লোকও মারা যাবে কেন চিকিৎসিত না হয়ে সেটাই আমাদের দেখার বিষয়, সেটাই আমাদের প্রশ্ন। যত কমই হোক মৃত্যু ত। তবে আন্ত্রিকে যাতে আর প্রাদুর্ভাব না ঘটে তার জন্য আমরা চেষ্টা করছি। সেজন্য আমি বলব যদি এরকম কিছু থাকে মাননীয় সদস্য এই রাজনৈতিকভাবে ব্যবহার না করে দপ্তরের কাছে খবর দেবেন, স্বাস্থ্য কেন্দ্রে খবর দেবেন, আমাদের টিম রেডী আছে, আপনি যেখানে বলবেন সেখানেই যাবে, দরকার হলে আপনার বাড়ীতেও যাবে।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্যরা অনেকগুলি পয়েন্ট অফ ক্লারিফিকেশান হয়েছে এইটা একটা ওয়াইড ক্যানভাসের সাবজেক্ এটাতে সবাই অংশগ্রহন করতে পারেন।

**শ্রীমাখনলাল চক্রবর্ত্তী :—** পয়েন্ট অফ ক্লারিফিকেশান স্যার, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অসংখ্য ধন্যবাদ। উনি অনেক মুল্যবান তথ্য এখানে দিয়েছেন। এই তথ্যে আমরা আশ্বস্ত হলাম, ত্রিপুরায় যারা রোগ যন্ত্রনায় ভুগছেন গত ৫ বৎসর ধরে তারাও আশ্বস্ত হলেন। আমার এখানে একটা প্রশ্ন মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে তথ্য দিয়েছেন মাথা পিছু ৫ টাকা নীচে এবং উপরে ১৫ টাকা করে রোগীদের জন্য বাজেট। আমি খুব খুশী হলাম।

আমি খুব খুশি হলাম যে, আমরা গত ৫ বছর এখানে বহু তথ্য দিয়েছি, এমন কি তুলা একটা সুইচ একটা নল পর্য্যন্ত কিনে আনতে হচ্ছে রোগীদের। আন্ত্রিক রোগীদেরতো প্রশ্নই উঠে না, আমি গত কালকেও আমার বাজেট ভাষনে বলেছিলাম যে. আমার কল্যাণপুরে একটা লোক ৪০টা সেলাইন দিয়ে বেঁচেছে এবং এইভাবে ২০ টা ৩০টা সেলাইন দিয়ে রোগীরা বাঁচছে। সেই প্রসঙ্গে আমার একটা কথা এই যে পাঁচ বছর মাছ মাংসও দিল না এখন আবার শুনছি সরকার মাছ মাংসও দিচ্ছে, তা এই মাছ মাংসের টাকাটা এই যে মাথা পিছু ৫ টাকা থেকে ১৫ টাকা বরাদ্ধ ছিল এই টাকাটা কার পেটে গেছে এটা মাননীয় মন্ত্রী মহোদয় সমস্ত তথ্য সংগ্রহ করে আমাদের কাছে উপস্থিত করবেন কি না ? কারণ কেন মানুষ এভাবে ছিল, বাজেটে এই টাকা থাকা সত্বেও রোগীরা কিছুই পায় না। তারপর আমার কল্যানপুরের অবস্থা স্বাস্থ্যমন্ত্রী নিজেইতো গিয়েছিলেন, দেখেছেন সেখানকার কি অবস্থা। সেখানকার রুর‍্যাল হাসপাতালে এখানেও বার বার বলেছেন যে ৩০ টা বেড ছিল-অথচ এখন সেখানে একটা বেডও নাই, রোগীরা ঔষধ অবশ্য পেয়েছে, ডাক্তার বলেছেন যে, ৪ বছরে এই এই ঔষধগুলি দেওয়া হয়েছে। এছাড়া অন্যান্য আর কি অবস্থায় আছে সেটাতো তিনি নিজে ঘুরে দেখে এসেছেন সেই অবস্থাগুলির দ্রুত সমাধান করে রুর‍্যাল হাসপাতালটার ডেভেলাপ করার জন্য সেদিকে আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—** হ্যাঁ স্যার, আমি বলেছি এই সম্পর্কে অনেকগুলি বিষয়, আমি আগেই বলেছি জিনিষপত্র কিনার জন্য আমরা অল রেডি চেষ্টা শুরু করেছি। তাছাড়া কে কি টাকা কি হয়েছে বা করেছে না করেছে. কোথায় কি হয়েছে এই সম্পর্কে তদন্ত করে আমরা দেখব কোন ব্যবস্থা নেওয়া যায় কি না, এটা আমরা নিশ্চয়ই দেখব।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার :—** নেকষ্ট, কলিং এটেনশান। আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় কৃষি দপ্তরের মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি মাননীয় কৃষি দপ্তরের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন মাননীয় সদস্য শ্রীতপন চক্রবর্তী, শ্রীমাধব চন্দ্র সাহা, এবং শ্রীসুবল রুদ্র মহোদয়গণ কর্তৃক একত্রে আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন নোটিশটির বিষয়বস্তু হলো :— সম্প্রতি বিধ্বংসী বন্যায় উদয়পুর, সোনামুড়া, খোয়াই. কৈলাশহর, ধর্মনগর এবং বিলোনীয়াসহ রাজ্যের অন্যান্য স্থানে বোরো ফসল, রাস্তাঘাট ও বাড়ীঘরের ব্যাপক ক্ষয়-ক্ষতি সম্পর্কে। এটা সম্পর্কে আমি অনুরোধ করছি যে যদিও এড্রেস টু এগ্রিক্যালচার মিনিষ্টার. কিন্তু অনেকগুলি প্রশ্ন এটার সঙ্গে জড়িত আছে রেভিনিউ মিনিষ্টারের। কাজেই আমি অনুরোধ করব যাতে এগ্রিক্যালচার মিনিষ্টার শেষ করলে তিনি যেন ফারদার ক্ল্যারিফিকেশান দরকার হলে সেগুলিতে সাহায্য করেন।

**শ্রীবাজুবন রিয়াং (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, সম্প্রতি অতিরিক্ত বৃষ্টিপাতের দরুন রাজ্যে কি পরিমান বোরো ফসল ক্ষয়ক্ষতি হয়েছে সেটা জানতে চেয়েছেন মাননীয় সদস্যগণ। এর উত্তরে আমি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী হিসাবে মাননীয় সদস্যগণকে বলছি যে, ২৬৬.৪ মিলিমিটার বৃষ্টীপাত হয় এই কয় দিনে। যেখানে সাধারনত সারা মাসের স্বাভাবিক বৃষ্টীপাত হয়ে থাকে ৩১৪.৮ মিলি-মিটার। স্বল্প সময়ে অপ্রত্যাশিতভাবে অতিরিক্ত বর্ষনের ফলে পাকা বোরো ধানের ব্যাপক ক্ষতি হয়। তারপর আউস বীজ তলার ধান, গ্রীষ্মকালীন সবজী এবং অন্যান্য ফসল যা মাঠে ছিল তারও ক্ষতি হয়েছে।

প্রাথমিক হিসেব অনুযায়ী রাজ্যে আনুমানিক ৫৮, ১২৭টি কৃষক পরিবার ক্ষতিগ্রস্থ হয়েছেন। এত বৃষ্টি এবং বন্যার দরুন ২, ৫১৬ হেক্টর বোরো ধান বিনষ্ট হয়েছে। যার অনুমিত উৎপাদনের পরিমান ৫, ০৩২ মেট্রিক টন এবং টাকার অংকে ২ কোটি ১ লক্ষ ২৮ হাজার টাকা। বোরো ধান সহ অনান্য ফসল যা মাঠে ছিল তারও ক্ষতির পরিমাণ আনুমানিক ৪, ৩৮২ হেক্টার অনুমিত উৎপাদনের পরিমান ৮, ৮৪২ মেঃ টন। এবং টাকার অংকে ৩ কোটি ৩ লক্ষ ৫৯ হাজার টাকা।

অন্যান্য দপ্তরের সঙ্গে জড়িত প্রশ্নগুলির উত্তর দেবার জন্য আমি সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহোদয়ের অনুরোধ করছি।

**শ্রীসমর চৌধুরী** (মন্ত্রী): মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ৩০শে এপ্রিল থেকে ১০ মে পর্য্যন্ত অভূতপূর্ব ভারী বর্ষন সহ প্রবল ঝড় এবং বন্যার ফলে প্রায় সারা রাজ্যে পানীয় জল, বিদ্যুৎ ব্যবস্থা এবং অন্যান্য স্কুলঘড়, মানুষের বাড়ীঘর এবং কৃষি ব্যবস্থা সর্বত্রই বিরাটভাবে বিপর্যস্ত হয়েছে। এই সম্পত্তির যেসমস্ত বড় ধবনের ক্ষয়ক্ষতি হয়েছে সেগুলিকে অবিলম্বে কিভাবে আবার মেরামতী করা এবং স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনার জন্য প্রয়োজনীয় সংস্কার করা দরকার। তারজন্য রাজ্য সরকারের বিভিন্ন দপ্তর তাদের প্রয়োজনীয় উদ্যোগ গ্রহন করেছেন। ক্ষয়ক্ষতির যে ধরনের হিসাবগুলি প্রাথমিক তদন্তে পাওয়া গেছে সেই প্রাথমিক তদন্তের মোটামুটি তথ্যগুলি এখানে আমি উপস্থাপন করছি।

অবিশ্রান্ত বর্ষণের ফলে রাজ্যের তিনটি জেলায় ১৯২টি গ্রামে মোট ৩৫, ৫০৬টি পরিবার আক্রান্ত হয়েছেন। তারমধ্যে ৯ জনের প্রানহানি সহ ৯৩৩টি গবাদী পশু নিহত হয়েছে। ৪. ৮১৫ টি বাড়ীঘর সম্পূর্ণরূপে বিধ্বস্ত হয়েছে। আংশিকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে ৮, ৪৫৪ টি বাড়ীঘর। দুর্গত মানুষকে আশ্রয় দেবার জন্য সারা রাজ্যে ১২১ টি শিবির খোলা হয়েছে। এবং ২০,৬৭৩টি পরিবারকে ত্রান সাহায্য দেওয়া হয়েছে। স্যার, প্রাথমিক তদন্তে দেখা গেছে বিভিন্ন এলাকায় যোগাযোগ ব্যবস্থা প্রায় সম্পূর্ণরূপে বিপর্যস্ত হয়ে পড়েছে। রাস্তা ভেঙ্গে পড়েছে। রাস্তার উপরে যে সমস্ত ব্রীজ রয়েছে সেগুলি হয় ঝড়ে উড়ে গেছে অথবা প্রচণ্ডভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। তারফলে গাড়ীঘোড়া চলাচল করতে পারছে না এমনকি রেশনের চাল পর্য্যন্ত সেখানে কোন কোন জায়গায় বিশেষ করে দুর্গম এলাকায় নেওয়া সম্ভব হয়নি। উপজাতি স্ব-শাসিত জেলা পরিষদ এলাকার মধ্যে রাস্তাঘাট ইত্যাদির ব্যাপক ক্ষতি হয়েছে এবং সেখানে যোগাযোগ ব্যবস্থা অচল হয়ে পরেছে। এখনো সম্পূর্ণ যোগাযোগ ব্যবস্থাকে চালু করা সম্ভব হয়নি। তিনটি জেলায় ১১ কে. ভি, লাইন, বিদ্যুৎ এল টি, লাইন সাব-ষ্টেশন, ট্রেন্সফরমার জেনারেটর এস্টেট এই সমস্ত বৈদ্যুতিক ব্যবস্থাগুলি এবং অন্যান্য ট্রেন্সমিশন লাইনগুলি বিনষ্ট হয়েছে এবং সরকারী বিল্ডিংস এরও ব্যাপক ক্ষতি হয়েছে। তিনটি জেলায় বহু সংখ্যক শিক্ষা প্রতিষ্ঠানেরও ব্যাপক ক্ষয়ক্ষতির রিপোর্ট ইতিমধ্যে এসে পৌঁছেছে।

সারা রাজ্যে ৩১৪টি নিম্নঃ বুনিয়াদী, উঃ বুনিয়াদী ও উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ের ঘর-বাড়ী বিধ্বস্ত হয়েছে। সমাজ শিক্ষা কেন্দ্র, অঙ্গনওয়াদি কেন্দ্রেরও ঘর-বাড়ী ক্ষতিগ্রস্ত হয়েছে। প্রাপ্ত প্রাথমিক রিপোর্টে দেখা যায় সারা রাজ্যে ৩০১ টি সমাজ শিক্ষা কেন্দ্র এবং ৪১৭টি অঙ্গনওয়াদি কেন্দ্রের ক্ষতি হয়েছে। সারা রাজ্যে গ্রামাঞ্চলে ৩১ টি স্বাস্থ্য সেবা প্রতিষ্ঠান বন্যার ফলে ভীষন

ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। উত্তর ত্রিপুরার ধর্মনগর ও কৈলাশহরের বন্যায় ক্ষতিগ্রস্থ মানুষদের আশ্রয় দেওয়ার জন্য বিশেষ ব্যবস্থায় ৫০টি ত্রান শিবির খোলা হয়েছিল। সবচেয়ে বেশী দুর্গত এলাকায় জরুরী চিকিৎসার জন্য বিশেষ স্বাস্থ্য শিবির খোলা হয়েছিল। ত্রান শিবির গুলিতে চিকিৎসার জন্য বিনামুল্যে ঔষধ দেওয়া হয়েছিল। এই জন্য ৩৫ লক্ষ টাকা স্বাস্থ্য দপ্তর আলাদাভাবে খরচ করেছে। রাজ্য সরকারের রিলিফ মেনার অনুসারে দুর্গতদের জরুরী ভিত্তিতে সাহায্য করেছে। শুরুতেই ২৫ লক্ষ টাকা বিভিন্ন জেলা প্রশাসনের হাতে পৌঁছে দেওয়া হয়েছে। তারপরও কিছু বাড়তি টাকা খরচ করতে হয়েছে। জি. আরের জন্য রাজ্য সরকারের হাতে অতিরিক্ত টাকা নেই। বন্যার ফলে জুমিয়াদের, কৃষকদের ও মজদুরদের এক অসহনীয় অবস্থার মধ্যে পড়তে হয়েছে। কারণ কাজ সম্পূর্ণ বন্ধ। কারণ গরীব কৃষকরা তাদের ধান শুকুতে পারে নি। হাটে-বাজারে লাকড়ি বিক্রী তাদের আয়ের পথ এই বন্যার ফলে প্রায় বন্ধ। সরকার ব্যাপকভাবে প্রতিটি ব্লকে ও গাঁওসভায় কর্মসংস্থানের ব্যবস্থা করেছেন। কিন্তু তারপরও সেই টাকা খুব দ্রুত শেষ হয়ে যাচ্ছে। রাজ্য সরকার কিছু জরুরী ভিত্তিতে সংশ্লিষ্ট দপ্তর প্রধানদের কয়েকটা সভা করেছেন। এবং সভায় প্রাথমিক তদন্তে ঠিক হয়েছে বিদ্যুৎ, স্কুল, স্বাস্থ্য কেন্দ্র, সমাজ শিক্ষা কেন্দ্রগুলি পুনরায় চালু. অবিলম্বে কেন্দ্রীয় সরকারের ১০ কোটি টাকা অতিরিক্ত অর্থ বরাদ্দের প্রয়োজন বলে বৈঠকে সিদ্ধান্ত নেওয়া হয়েছে। ইতিমধ্যেই কেন্দ্রীয় সরকারের কাছে এই ব্যাপারে আবেদন করা হয়েছে। তারপর বিস্তৃত তথ্য সংগ্রহের পর রাজ্য সরকার বিস্তারিত কর্মসুচী গ্রহন করবেন। এই বন্যায় ৯টি প্রাণ হানি হয়েছে। সোনামুড়া মহকুমায় প্রবল বর্ষনে পাহাড়ে ধ্বস পড়ে ৬ জন নিহত হয়েছেন।

তাছাড়া বিলোনীয়াতে ১টি এবং ধর্মনগরে ২টি প্রাণ হানি হয়েছে। রাজ্য সরকার থেকে অবিলম্বে এই প্রানহানির ঘটনা এবং সমস্ত দুর্গত পরিবার, দুঃস্থ পরিবার, এবং গরীব পরিবারগুলিকে যদিও স্কীমে আছে ৫ হাজার টাকা করে দেওয়ার জন্য তাই ৫ হাজার টাকা করে দেওয়ার জন্য সিদ্ধান্ত হয়েছে প্রতি পরিবারকে। এবং সেই মুহর্তে জরুরী ভিত্তিতে সেই সমস্ত পরিবারগুলিকে প্রত্যেকের হাতে ১ হাজার টাকা করে তাৎক্ষনিক দিয়ে দেওয়া হয়েছে।

**শ্রীতপন চক্রবর্ত্তী :—** পয়েন্ট অব ক্লেরিফিকেশান স্যার, আমরা দেখেছি অতি বর্ষন ও বন্যার ফলে আমাদের রাজ্যের আর্থিক অবস্থার উপর একটা অতিরিক্ত চাপ সৃষ্টি হল। এবং ইতিমধ্যে কৃষি দপ্তর তাদের যে প্রাথমিক তদন্ত করেছেন তাতে প্রায় ৫ কোটি টাকার উপর ক্ষয়ক্ষতি নিরুপণ করেছেন। এছাড়াও পি, ডাব্লিউ. ডি তাদের রোড, ব্রিজ, ফিসারী দপ্তর, কৃষি দপ্তর, এডুকেশান বিভিন্ন দপ্তর তারা এখনও প্রাথমিক তদন্ত করে উঠতে পারে নি। এটা খুব জরুরী ভিত্তিতে করা দরকার। কারণ ইতিমধ্যে কিছু কাজ করার আছে যেগুলি না হলে পরে,

যদিও আমাদের মরশুম আসে নি। আর যদি অতিরিক্ত বর্ষন হয়, আমরা ৫ বছরে যে উত্তরাধিকার সূত্রে যা যা পেয়েছি সেগুলি হল সমস্ত নালা ড্রেন ভর্ত্তী হয়ে গেল।

এক ঘণ্টা বৃষ্টি হলে পরে আগরতলা শহরের মধ্যে ইভেন সেক্রেটারিয়েট-এর সামনে পর্যন্ত হাটু জল হয়ে যাচ্ছে। তাছাড়া সমস্ত ডিষ্ট্রিক্ট হেড কোয়ার্টারগুলিতে সাবডিভিশন টাউনগুলিতে জল ভর্তি হচ্ছে এবং গ্রামের অবস্থাও তাই। কোন কাজ চলে না। যেগুলি এন, আর, পি এবং এস, আর, ই, পি-র মাধ্যমে খরচ করানো হত, সেগুলিও হয় নি। নোটিফায়েড এরিয়াও কাজে পথে খরচ করেছে। এই সমস্ত কাজ কিছু করে নি। ফলে এখন দেখা যাচ্ছে যে, বিভিন্ন শহরগুলির মধ্যে এমন অবস্থা হয়েছে, যেখানে রিলিফ ক্যাম্প হতে পারে, সেই ক্যাম্পগুলি পর্যন্ত সর্বনাশ হয়ে যাচ্ছে। যার ফলে এবার মাধ্যমিক পরীক্ষা কেন্দ্রগুলি, ধর্মনগর পরীক্ষা কেন্দ্রগুলি বাতিল করতে হল। কারণ পরীক্ষা কেন্দ্রগুলি যেখানে সেখানে রিলিফ ক্যাম্প হওয়ার সেই পরীক্ষা কেন্দ্রের মধ্যে বসে পরীক্ষা দিতে পারছে না সেখানে কোমর জল হয়ে গেছে। কৈলাশহর টাউনের অবস্থাও একই। কাজেই সেই দিক দিয়ে কিছু ব্যবস্থা ইতিমধ্যে নেওয়া দরকার। যেগুলি না করালে পরে সামনের দিকে যদি কোন পরিস্থিতির সৃষ্টি হয় ডিউ টু হেভি রেইন ফল তাহলে আমরা সেটাকে মোকাবিলা করতে পারব না। সেই দিক থেকে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ হয়েছে তা আমরা বুঝলাম। কিন্তু আমার মনে হয় যে, রাজ্য সরকার এবং এই হাউস থেকে দল মতের প্রশ্ন না এনে ত্রিপুরার এই অস্বাভাবিক পরিস্থিতির কেন্দ্রীয় সরকারকে তাঁর সাহায্যের হাত প্রসারিত করবার জন্য আমরা জোড়ালোভাবে দাবী জানাচ্ছি এবং এখানে যেসমস্ত লস-এর কথা বলেছেন কৃষি দপ্তর বিশেষত: কৃষকদের এক্ষুনি কি ধরনের সাহায্য করতে পারেন মিনি কিড্স, বা বীজ ধান এই সমস্ত যেগুলি লস হয়ে গেছে কৃষকের ঘরে নেই। সেইগুলি দেওয়ার জন্য তারা ইতিমধ্যে কোন পদক্ষেপ নেবেন কিনা ? এবং রাস্তাঘাট যেখানে যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন হয়ে গেছে, একেবারে গুরুত্বপূর্ণ স্থানে যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন হয়ে গেছে সেখানে জরুরী ভিত্তিতে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

**শ্রী সমর চৌধুরী ( মন্ত্রী ) :—** নির্দ্দিষ্ট ভাবে রিলিফ মেনোওয়েল যে সমস্ত ব্যবস্থা আছে কৃষি দপ্তরের ক্ষেত্রে কৃষি কাজের জন্য যে সমস্ত মিনিকিট ইত্যাদি ইত্যাদি বিতরনের জন্য যে ধরনের টাকার পরিমান আছে সবগুলিকে এখনো হিসাবে না এনেও আশু জরুরী ভিত্তিতে অবিলম্বে স্বাভাবিক জীবনকে চালু করার জন্য ঐ সমস্ত দুর্গত যে প্রয়োজনীয় খরচের দরকার তার জন্য জরুরী ভিত্তিতে আমরা প্রায় ১০ কোটি টাকার মত কেন্দ্রের কাছে চেয়েছি। আমরা আশা করছি কেন্দ্রীয় সরকার তা অবিলম্বে তা দেবেন তার পর আরো চারিদিকের খুটিনাটি ক্ষয় ক্ষতির ফলে

কোথায় কি করা দরকার এইগুলি সম্পর্কে আরো ভাল করে অনুসন্ধান করে সমগ্র কর্মসূচীকে আরো শক্তিশালী করতে হবে। তার প্রয়োজনীয় টাকাও আমরা কেন্দ্রীয় সরকারের কাছে নিশ্চয়ই চাইব।

**শ্রীতপন চক্রবর্তী :—** পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, প্রথম হচ্ছে রেস্‌কিও অপারেশন আমরা দেখিছি ১৯৯১ সালে কৈলাশহর সাবডিভিশনে বিভিন্ন উন্নয়ন কমিটির চেয়ারম্যানদের হাতে ১৪৫ টি নৌকা দেওয়া হয়েছে ফর রেসকিও অপারেশন তাদের ভাগ্য ভাল ৯১-৯২ তে কোন বড় ধরনের ফ্লাড হয়নি। আমরা আশ্চর্য্য হয়ে গেছি গত ১০ তারিখে আমরা যখন মিটিং করি সেখানে একটা নৌকার কোন অস্তিত্ব নেই। সেই নৌকা কোন কাজেও লাগল না। উন্নয়ন কমিটির চেয়ারম্যানরা এস. ডি. ও. অফিস থেকে অগ্রিম টাকাগুলি তুলে নিয়ে গেছেন কিন্তু নৌকা তৈরী করেননি। ঐ যে বন্যা হল এস, ডি ও, কে মুলিবাঁশ কিনে দিতে হয়েছে। আপনারা বলেছেন কলার ভেলা করে মানুষকে উদ্ধার করার জন্য, আমাদের করতে হয়েছে, সেই অবস্থাতে মানুষের জীবন বিপন্ন। এইগুলি তদন্ত করে দেখা এবং সেই সমস্ত নৌকা বাংলাদেশের পাচারের কাজে ব্যবহার হচ্ছে। এইগুলি তদন্ত করে দেখা তার পাশাপাশি ইমিডিয়েট রিলিফ মেশার হিসেবে নৌকা তৈরী করা। নর্থ-এর ডি, এম. ১০ তারিখের মিটিংএ বলেছেন তিনি ৫টি নৌকা দিবেন কিন্তু যেখানে ১০০ এর উপর লাগে সেখানে মাত্র ৫টি নৌকা কিছুই নয়। এই ব্যাপারে কোন জরুরী পদক্ষেপ নেওয়া হবে কিনা ?

**শ্রীসমর চৌধুরী ( মন্ত্রী ) :—** জরুরী ভিত্তিতে যে টাকাটা চাওয়া হয়েছে তার মধ্যে কয়েকটা নৌকা ও ধরা হয়েছে, নিশ্চই মাননীয় সদস্য যেভাবে উদ্বেগ প্রকাশ করেছেন এটাকে কিভাবে বরাধ্ব বাড়িয়ে আরো বেশী পরিমাণে আনা যায় এবং উদ্ধারের কাজ করার জন্য যে সমস্ত ব্যবস্থা করা দরকার নিশ্চই আরো ভাল করে তা খতিয়ে দেখব।

**শ্রীশহীদ চৌধুরী :—** মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে বলেছেন প্রত্যেক পরিবারকে ৫ হাজার টাকা করে দেওয়া হবে, আমি সেটা জানতে চাই সোনামুড়াতে কালিখলায় একই পরিবারে ৫ জনের মৃত্যু হয়েছে এই ৫ হাজার টাকাটা কি প্রতি পরিবার পিছু না কি প্রতি মৃত্যু ব্যক্তি পিছু বরাধ্ব হয়েছে ?

**শ্রীসমর চৌধুরী :—** প্রথম শুরুতেই ঘটনা জানার সঙ্গে সঙ্গেই কিছু টাকা ঐ পরিবারকে সাহায্য করা হয়েছে। তার পরে দপ্তর থেকে সমস্ত তথ্য নিয়ে এই সম্পর্কে নিশ্চই সিদ্ধান্ত নেওয়া হবে যাতে ঐ পরিবারটা উপকৃত হন সেই দিকে নজর রাখা।

**মিঃ স্পীকার :—** এই হাউজ বেলা ২টা পর্যন্ত মুলতবী রহিল।

**মিঃ স্পীকার :—**মাননীয় সদস্যবৃন্দ এখানের বিজনেসটা হচ্ছে কালিং এটেনশান। আমি মাননীয়

## AFTER RECESS AT 2-00 P. M.

সদস্য শ্রীঅমল মল্লিক মহাশয়ের নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষনী নোটিশ পেয়েছি। মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী একটি বিবৃতি দিতে স্বীকৃতি দিয়েছিলেন। নোটিশটির বিষয়বস্তুটি হলোঃ— "১৫.৪.৯৩ ইং রাত্রে বিলোনীয়া মহকুমার শান্তির বাজার থানাধীন লাউগাঙ্গ গ্রামের কংগ্রেস নেতা পরিমল সেন নিজ বাড়ীতে নিগৃহীত ও খুন হওয়ার ঘটনা সম্পর্কে"।

**শ্রীদশরথ দেব ( মূখ্যমন্ত্রী ) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় নোটিশটির বিষয়বস্তুটি হলো ১৫.৪.৯৩ ইং রাত্রে বিলোনীয়া মহকুমার শান্তির বাজার থানাধীন লাউগাঙ্গ গ্রামের কংগ্রেস নেতা পরিমল সেন নিজ বাড়ীতে নিগৃহিত ও খুন হওয়ার ঘটনা সম্পর্কে"। মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১৫.৪.৯৭ ইং রাত অনুমান ১০.৩০ মিঃ এর সময় কিছু সংখ্যক দুস্কৃতিকারী দক্ষিণ ত্রিপুরা জেলার শান্তির বাজার থানাধীন লাউগাঙ্গ নিবাসী শ্রীপরিমল সেনের বাড়ীতে লাঠি, দা ইত্যাদি নিয়ে সম্ভবত ডাকাতির উদ্দেশ্যে হামলা চালায় এবং ঘর থেকে নগদ তিন হাজার টাকা লুট করে নেয় এবং শ্রীসেনকে ঘর থেকে বের করে এনে ধারালো অস্ত্র দ্বারা আঘাত করে হত্যা করে। এই ঘটনাটি মৃত পরিমল সেনের পুত্র শ্রীঅজয় সেনের অভিযোগ মূলে গত ১৬ ৪. ৯৩ ইং তারিখ বেলা ৩.০৫ মিনিটের সময় শান্তির বাজার থানায় জনৈক মনীন্দ্র দাস এবং অপর কয়েক জনের বিরুদ্ধে ভারতীয় দণ্ডবিধির ৩৯৫-৩৯৬ ধারায় মোকদ্দমা নং ১০ ( ৪ ) ৯৩ নথিভুক্ত করে পুলিশ তদন্ত কার্য শুরু করে। ঘটনাটির তদন্ত অব্যাহত আছে।

**শ্রীঅমল মল্লিক ( সদস্য ) :—** মিঃ স্পীকার স্যার পয়েন্ট অফ ক্লিরিফিকেশান, মাননীয় মন্ত্রীর কাছে এই তথ্য আছে কিনা পরিমল সেনকে পরিকল্পিত ভাবে তার নিজ বাড়ীতেই খুন করে হত্যা করা হয়েছে? তার মৃত্যুর পরে পরিবারের আর্থিক অবস্থা নিঃস্ব হয়ে পড়ে এবং তার ছেলে শ্রীঅজয় সেন তার পিতার মৃত্যুর পর ভয়ে বাড়ীতে থাকতে পারছে না। কাজেই আমি জানতে চাই সরকার ঐ পরিবারের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিবেন কিনা?

**শ্রীদশরথ দেব :—** মিঃ স্পীকার স্যার, তদন্ত অব্যাহত আছে। তার পরিবারের ব্যাপারে সরকারী ভাবে যা করণীয় আছে তাহা করা হবে। এবং সবকিছু ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে।

**মিঃ স্পীকার :—** আমি আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রীবিধু ভূষণ মালাকারের নিকট থেকে। নোটিশটির বিষয় বস্তুটি হচ্ছে:— "রাজ্যের প্রত্যন্ত অঞ্চল সমুহে সঠিক ভাবে খাদ্যশষ্য না পৌছায় এবং রেশনসোপ ডিলারদের একটা বড় অংশের অসহযোগিতার

ফলে কৃত্রিম খাদ্যাভাব সৃষ্টি হওয়ার সম্পর্কে"।

**শ্রীবিধুভূষণ মালাকার :—** মি: স্পীকার স্যার, নোটিশটির বিষয় বস্তু হলো "রাজ্যের প্রত্যন্ত অঞ্চল সমূহে সঠিক ভাবে খাদ্যশস্য না পৌছায় এবং রেশন ডিলারদের একটা বড় অংশের অসহযোগিতার ফলে কৃত্রিম খাদ্যাভাব সৃষ্টি হওয়া সম্পর্কে"।

মাননীয় সদস্যগণের অবগতির জন্য উল্লেখ করা যাচ্ছে যে খাদ্যশস্য ও নিত্যপ্রয়োজনীয় দ্রব্যাদি ন্যায্যমূল্যে জনসাধারণকে সরবরাহ করার জন্য একটি সুসংহত গণ বণ্টন ব্যবস্থা এই রাজ্যে বর্তমানে বলবৎ রেখেছে। রাজ্যের সমস্ত জনসাধারণকে এই আওতাভুক্ত করা হয়েছে। প্রত্যন্ত এবং দুর্গম পাহাড়ী অঞ্চলে প্রত্যেকটি গাঁওসভায় অন্তত একটি করে ন্যায্যমূল্যের দোকান এবং বড় গাঁওসভাগুলিতে একাধিক ন্যায্যমূল্যের দোকান চালু আছে। বর্তমানে রাজ্যে ১২৯৭টি ন্যায্য মূল্যের দোকান ব্যবস্থার আওতায়ভুক্ত। রাজ্যের সর্বত্র বিশেষ করে প্রত্যন্ত অঞ্চলের গুদামগুলিতে যাহাতে খাদ্যশস্যের মজুত ভাণ্ডার অক্ষুন্ন থাকে এ সম্পর্কে সরকার সতর্ক দৃষ্টি রেখে চলেছে। ন্যায্যমূল্যের দোকান মারফত ঐ সমস্ত অঞ্চলে দরিদ্র গ্রামবাসীগণ যাতে ন্যায্য মূল্যে তাদের খাদ্য সামগ্রী নিয়মিত পেতে পারে।

**ডঃ ব্রজগোপাল রায় (মন্ত্রী) :—** তারই পরিপ্রেক্ষিতে কতগুলি খাদ্যগুদাম যথা :— কাঞ্চনপুর, দামছড়া জম্পুই, আনন্দবাজার, থালছড়া, গণ্ডাছড়া, রইস্যাবাড়ী, গঙ্গানগর, খেদাছড়া, ছামনু, ঋষ্যমুখ, যতনবাড়ী, অম্পি, শিলাছড়ি, কাঁঠালিয়া এবং রাজনগর ইত্যাদি জায়গাতে বিশেষ ভাবে চিহ্নিত করা হয়েছে। কাজেই প্রত্যন্ত অঞ্চলে সঠিক ভাবে খাদ্যশস্য না পৌঁছাবার কোন কারণ নেই।

উল্লেখ করা যায় যে, বর্তমান সরকার কার্য্যভার গ্রহণ করার পর কিছু কিছু এলাকায় ন্যায্যমূল্যের দোকানের ডীলারশীপ ছেড়ে দেওয়ার প্রবনতা দেখা দিয়েছিল। এর ফলে জনসাধারনের মধ্যে খাদ্যশস্য সরবরাহে কোন বিঘ্ন না ঘটে সেজন্য সংগে সংগে মহকুমা শাসকদের প্রতি সরকারী নির্দেশ দেওয়া হয়েছে। এরূপ ক্ষেত্রে উপযুক্ত নতুন ডিলার নিয়োগ সাপেক্ষে রেশন কার্ড পার্শ্ববর্তী ন্যায্যমূল্যের দোকানের সংগে অস্থায়ীভাবে যুক্ত করার কথা বলা হয়েছে। মহকুমা ভিত্তিক এরূপ ন্যায্য মূল্যের দোকানের ডিলারশীপ স্বেচ্ছায় সরকারের নিকট সমর্পন করার হিসাব নিম্নরূপ :—

উদয়পুর—১৬টি, অমরপুর —৪টি, সদর— ৪টি, বিলোনিয়া— ৩টি, কাঞ্চনপুর—৫টি, এবং কমলপুর —৩টি। মোট ৩৫ টি।

প্রত্যন্ত অঞ্চল সহ সমস্ত খাদ্য গুদামগুলিতে বর্তমানে চাউলের মজুদের পরিমান ( ১৭/৫/৯৩ ) পর্য্যন্ত নীচে দেওয়া হল :—

| | | |
|---|---|---|
| ধর্মনগর | —ইনট্রেনজিট | — ১,৪৬০ মেঃ টন। |
| | চন্দ্রপুর | — ২৬২ |

| | | | |
|---|---|---|---|
| কাঞ্চনপুর | —কাঞ্চনপুর | — ৩৩৫ | মেঃ টন |
| | দামছড়া | ৩৩ | |
| | খেদাছড়া | ১৯ | |
| | আনন্দবাজার | — ৪৫ | |
| | জম্পুই | — ৫০ | |
| কৈলাশহর | —গৌরনগর | —১৬৫ | |
| | কুমারঘাট | —৪৪৭ | |
| | মনুক্রসিং | —৩০০ | |
| | ছামনু | — ৯১ | |
| | থালছড়া | — ৪৬ | |

| | | | |
|---|---|---|---|
| কমলপুর | —কমলপুর | —১৮০ | মেঃ টন |
| | হালাহালি | — ৯০ | |
| | আমবাসা | —৬৮ | |
| সাব্রুম | সাব্রুম | —৯১ | |
| | শিলাছড়ি | ৮০ | |
| | মনুবাজার | ১১৪ | |
| গণ্ডাছড়া | গণ্ডাছড়া | ৪২৮ | |
| | রইস্যাবাড়ী | ৯২ | |
| | গঙ্গানগর | ১১১ | |
| খোয়াই— | তেলিয়ামুড়া | ৮০ | |
| | খোয়াই | —৫৬ | |

| | | | |
|---|---|---|---|
| বিলোনীয়া— | বিলোনীয়া | — ২৩৮ | মেঃ টন |
| | বগাফা | ২৭ | |
| | ঋষ্যমুখ | — ১১৮ | |
| | রাজনগর | — ৮৭ | |
| উদয়পুর | উদয়পুর | —৩৮০ | |
| অমরপুর | অমরপুর | —১২০ | |
| | যতনবাড়ী | — ১৫ | |
| | অম্পিনগর | — ৯৯ | |
| সদর (আগরতলা) | সেণ্টাল স্টোর | ২,৪০৬ | |
| সোনামুড়া— | মেলাঘর— | ৩৯ | |
| | কাঁঠালিয়া - | ৭২ | |
| সদর :— | | | |
| | জিরানিয়া | ১০৬ | |
| | মোহনপুর | — ৩৯ | |
| | কাশীপুর | — ৭ | |
| | বিশালগড় | — ৪৪ | |
| | গকুলনগর | — ৭৬ | |
| | জম্পাইজলা | ... ৮১ | |

এখানে উল্লেখ করা প্রয়োজন যে বিগত কিছুদিন যাবত প্রাকৃতিক দুর্যোগ এবং অতি বৃষ্টির কারনে প্রত্যন্ত অঞ্চলগুলিতে খাদ্যশস্য প্রেরনে কিছুটা অন্তরায় সৃষ্টি হয়েছে। আশা করা যায় যে, অতি অল্প সময়ের মধ্যেই অবস্থার যথেষ্ট উন্নতি ঘটবে। এবং সেই সংগে আশা করছি এফ, সি, আই যদি খাদ্যের যোগান যথাযথ ভাবে ঠিক রাখেন, তাহলে খাদ্যের কোন অভাব হবে না।

**শ্রীপবিত্র কর :—** পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই যে, রেশনসপগুলিতে বিগত পাঁচ বছরে অনেক ভুয়া রেশন কার্ড হয়েছে এবং এগুলিকে ভিত্তি করে মালিকগণ চোরাকারবার করছে। এই ভুয়া রেশন কার্ডগুলি বাতিল করা হবে কি না। এবং বিভিন্ন জায়গায় বিশেষ করে উপজাতি এলাকাগুলিতে অনেক রেশনকার্ড বন্দক দিয়েছে। এই রেশন কার্ডগুলির সংখ্যা কত এবং এগুলিকে উদ্ধার করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না ?

**ডঃ ব্রজগোপাল রায় (মন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, এই ধরনের অভিযোগ আমাদের দপ্তরে এখনও এসে পৌঁছায় নি। যদি এই ব্যাপারে সুনির্দিষ্ট অভিযোগ আসে তাহলে সরকার অবশ্যই যথাযথ ব্যবস্থা গ্রহন করবেন।

**শ্রীবিধুভূষণ মালাকার :—** পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, প্রত্যন্ত অঞ্চলগুলিতে যেমন ছামনু, গোবিন্দ বাড়ী, দেওভ্যালী এই রকম অনেক জায়গাতে রেশন পৌঁছানো দুরূহ ব্যাপার। ফলে সেখানে চাউল গম পৌঁছায় না। সেইজন্য অনেক রেশন কার্ড ডিলারের কাছে বন্দক রেখে ছিল। কাঞ্চনপুর, দশদা, ভাণ্ডারী মা গিয়েছিলাম সেখানে রেশন কার্ড এখনও ইস্যু করা হয় নি। এই সমস্ত এলাকায় যেখানে ডিলাররা জিনিস নিতে অনিচ্ছুক সেই ডিলাররা যাতে জিনিস নেয় সেটার কোন ব্যবস্থা গ্রহন করা হবে কিনা ?

**ডঃ ব্রজগোপাল রায় (মন্ত্রী) :—** মাননীয় সদস্য যে ব্যাপারটা বললেন সেই ব্যাপারে আমরা সজাগ। ব্যবস্থা নেওয়া হচ্ছে। এছাড়া প্রত্যন্ত অঞ্চলগুলিতে যাতে খাদ্যশস্য পৌছায় সেই জন্য রাস্তাগুলি মেরামত করার জন্য চেষ্টা করা হচ্ছে।

**শ্রী মাখনলাল চক্রবর্তী :—** মাননীয় মন্ত্রী মহোদয় এখানে রেশনসোপগুলি সম্পর্কে যে তথ্য দিয়েছেন, তাতে আমরা জানতে চাই যে বিগত বামফ্রন্ট সরকারের আমলে গরীবরা যাতে রেশন পায় সেই জন্য ল্যামপস এবং প্যাকস কে মূল্য দিয়েছিলেন। পরবর্তী সময়ে সেই ল্যামপস এবং প্যাকসকে ব্যাক্তিগত মালিকানায় নিয়ে যায় দুর্নীতি করার উদ্দেশ্যে। গরীব মানুষের উপকারের জন্য সেই ল্যামপস ও প্যাকসকে দুর্নীতিমুক্ত করে এবং প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করে যাতে এর সুফল গরীব মানুষের কাছে পৌঁছানোর ব্যবস্থা সরকার করবেন কি না ?

**ডঃ ব্রজগোপাল রায় ( মন্ত্রী ) :—** মাননীয় স্পীকার, স্যার, মাননীয় সদস্য যে কথা

বলেছেন হাউসে, ল্যাম্পস এবং প্যাকস্-এর মাধ্যমে রেশন দেওয়ার ব্যবস্থা চালু করা সেটা পাক্ষিক। ল্যাম্পস্ এবং প্যাকস্ আবার চালু হলে সেটা দেখা হবে এবং যথাযথ ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া :—** স্যার, আমার প্রথম পয়েন্ট অব ক্লারিফিকেশান] হচ্ছে, এই বর্ষাকালীন সময়ে আমরা বিগত দিনগুলিতে লক্ষ্য করে দেখছি, রেশন শপের ডিলাররা সব থেকে বেশী দুর্নীতি করে থাকেন। যেমন গোবিন্দবাড়ী, মনু, ছামনু, নোনাছড়া, কাকড়াছড়া ঐ সব জায়গায় রেশনশপগুলি ভোক্তাদের কাছ থেকে প্রায় ১০-১২ কি, মি, দূরে। ছামনুতে প্রায় ১৫ কি. মি. দূরে দূরে অবস্থিত। সেখানে বর্ষার সময় শুনা যায়, নৌকায় করে মাল আনার সময় নাকি নৌকা জলে উল্টে যায়। কাজেই এই দুর্নীতি দূর করার জন্য সরকার থেকে কোন কোন ব্যবস্থা গ্রহন করা হবে কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**ড : ব্রজগোপাল রায় ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার, স্যার, মাননীয় সদস্যের প্রশ্নের মধ্যে ২ টি ভাগ। একটি অনেক দূরে দূরে রেশন শপ। যার ফলে ভোক্তাদের অসুবিধা হচ্ছে। এগুলি আমাদের দৃষ্টিতে আনলে এবং এলাকাবাসী দাবী করলে বিকল্প ব্যবস্থা নেওয়ার চিন্তা করে দেখব। আর ২য় ভাগ হচ্ছে, রেশন শপের ডিলারদের দুর্নীতি। নৌকা উল্টে যাবার কথা। এটাও যদি আমাদের গোচরে আনা হয়, তবে তদন্ত করে দেখা হবে। প্রাকৃতিক বিপর্যয় হতেই পারে। তবে আপনারা সবাই যদি সহযোগিতা করেন, তাহলে পুকুর চুরির ঢালাও ব্যবস্থা সরকার থেকে বন্ধ করার চেষ্টা নেয়া যাবে। আমি মাননীয় সদস্যকে বলতে চাই, কোন সময় দুর্নীতি হলে তা তদন্ত করে দেখা হবে।

**শ্রী সমীর দেব সরকার :—** মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন, রাস্তা-ঘাটের জন্য অনেক সময় অসুবিধে হয়। এখন আমার প্রশ্ন হচ্ছে, খোয়াই এবং তেলিয়ামুড়া ছাড়াও কল্যাণপুরে একটি গো-ডাউন করা যাবে কিনা। আমরা জানি, পি, ডাব্লু, ডি, এর রাস্তা প্রায় সব সময়ই নষ্ট হয়ে থাকে। যদি আলাদা গো-ডাউন থাকে, তাহলে এই দুর্ভোগ থেকে এলাকাবাসী মুক্ত হতে পারে। আমরা এও দেখেছি, তেলিয়ামুড়া এবং খোয়াই গো-ডাউনে একটি দুষ্ট চক্র তৈরী হয়েছে। যখন রেশন শপের ডিলাররা মাল আনতে যায় তখন ওদের দৌড়াদৌড়ি শুরু হয়। এছাড়াও রেশন শপের ডিলাররা অনেক সময়ই দুর্নীতির আশ্রয় নেয়। ডিলারদের কাছে প্রচুর রেশন কার্ড জমা থাকে। আমরা দেখেছি ঐ কার্ড দিয়ে দু' নম্বরী পথে ওরা দুর্নীতি করে থাকে। রেশন ডিলাররা যাতে ভোক্তাদের কার্ড নিজেদের কাছে না রাখতে পারে সেজন্য সরকার থেকে ব্যবস্থা নেওয়া হবে কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

**ডঃ ব্রজগোপাল রায় ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, সরকার সমস্ত ব্যাপারেই ব্যবস্থা

নেবেন। এ বিষয়ে কোন সন্দেহ নেই। তবে গুদামের অভাব আমাদের আছে। আমাদের এই ত্রিপুরা রাজ্যে যে গুদাম আছে সেগুলি প্রয়োজনের পক্ষে যথেষ্ট নয়। এফ-সি, আই. ও এখানে নতুন করে কোন গুদাম দীর্ঘদিন যাবৎ করছেন না। তারা যদি গুদাম করেন তাহলে আমাদের মজুত আমরা রাখতে পারি এবং বিভিন্ন জায়গায় গুদামের যথেষ্ট প্রয়োজন হবে। মাননীয় সদস্য যে কথা বলেছেন এটা খুব ভাল কথা এবং এটা করতে আমাদের কিছু সময়ের প্রয়োজন হবে। আমাদের ফাণ্ডের প্রয়োজন হবে, ধীরে ধীরে সে ব্যবস্থাগুলি আমরা গড়ে তুলব। আর দুর্নীতি সম্পর্কে আবারও বলছি যে দুর্নীতি যদি কোথাও হয়ে থাকে তাহলে আপনারা আমাদেরকে খবর দেবেন, আমরা সঙ্গে সঙ্গে ব্যবস্থা গ্রহন করব।

**শ্রীঅমল মল্লিক :—** পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় বিভিন্ন গো ডাউনে স্টকের যে হিসাব দিয়েছেন তা পুরোটাই খাদ্য উপযোগী কিনা ? আর সামনেই বর্ষা ,বর্ষার কথা চিন্তা করে রাজ্যে চাউলের মজুত ভাণ্ডার গড়ে তোলা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**ডঃ ব্রজগোপাল রায় (মন্ত্রী)** স্যার, ক্যাপসুলের যুগ অতিক্রান্ত। আমরা এখন যে চাউল সরবরাহ করছি সেগুলি ফাইন কোয়ালিটির চাউল। এফ, সি, আই গো ডাউনের পচা চাউল কেউ যদি কোথাও নিয়ে যায় আমি আপনাদেরকে অনুরোধ করছি সঙ্গে সঙ্গে নজরে আনবেন. আমরা এর বিরুদ্ধে ব্যবস্থা নেব। আমরা মানুষকে যে চাউল খেতে দিই তার মধ্যে কোয়ালিটির পার্থক থাকে — ফাইন ,সুপার ফাইন এই ধরনের কোয়ালিটি থাকে। তার মধ্যে এখন যে কোয়ালিটির চাউল ব্যবহার করতে দিচ্ছি সেগুলি ফাইন কোয়ালিটির। কাজেই এখন যদি মানুষের খাবার অনুপযোগী রেশন যায় তাহলে আমাদের অনুরোধ রহল আপনারা আমাদের দৃষ্টি আকর্ষন করবেন, আমরা এ সম্পর্কে যথাযথ ব্যবস্থা গ্রহন করব।

**শ্রীঅমল মল্লিক:—** পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার. মাননীয় মন্ত্রী মহোদয় এখানে স্টকে কথা বলেছেন আমি এ কথা বলতে পারি প্রতিটি গো ডাউনে কিছু না কিছু খাদ্য অনুপযোগী চাউল আছে। আমার বক্তব্য হচ্ছে মাননীয় মন্ত্রী মহোদয় এখানে যে চাউলের হিসাব দিয়েছেন প্রতিটি গো ডাউনে যে খাদ্য অনপোযোগী চাউল সেগুলি বাদদিয়ে বলা হয়েছে কিনা ?

**ডঃ ব্রজগোপাল রায় :—** স্যার, আমাদের নজরে সেটা আছে। জনসাধারণ যে চাউলটা খেতে পারেন সেই চাউলটাই আমরা দেব। অন্য ধরনের চাউল আমরা দেব না এবং দিচ্ছি না।

**শ্রীরমেন্দ্র নাথ ( যুবরাজনগর ) :—** পয়েন্ট অব ক্ল্যারিফিকেশন স্যার, সাম্প্রতিক বন্যায় ধর্মনগরের গো ডাউনে জল ঢুকে কয়েক শত মেট্রিক টন চাউল নষ্ট হয়েছে বলে আমরা জানতে

পেরেছি। এ ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে, কি পরিমাণ চাউল নষ্ট হয়েছে এবং খাওয়ার অবস্থায় আছে কিনা?

**ডাঃ ব্রজগোপাল রায়** ( মন্ত্রী ) :— স্যার, এই ধরনের তথ্য আমার হাতে নেই। ধর্মনগরের গোডাউনে জল ঢুকেছে বলে আমরা শুনেছি। খাদ্য কি পরিমাণে নষ্ট হয়েছে এ ব্যাপারে কোন তথ্য এখন আমাদের হাতে নেই।

**শ্রীলেন প্রাসাদ মালসই** ( কাঞ্চনপুর ) :— পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, বর্ত্তমানে রেশনে যে দাম দিয়ে চাউল সরবরাহ করা হচ্ছে, সেই দাম কিছু কমানোর জন্য সরকার উদ্যোগ নিয়েছেন কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**ডঃ ব্রজগোপাল রায়** ( মন্ত্রী ) :— স্যার, বর্ত্তমান অবস্থায় এ সম্পর্কে আমরা ভাবতে পারছিনা, তবে ভবিষ্যতে এ সম্পর্কে আমরা চিন্তা করব।

**মিঃ স্পীকার** :— সভার পরবর্ত্তী কার্যসূচী হলো, : – ভারতের অবসর প্রাপ্ত ফিল্ড মার্শাল কে. এম. কারিয়াপ্পার স্মৃতি তর্পন। আমি গভীর দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, ভারতের সর্বপ্রথম সেনা প্রধান ফিল্ড মার্শাল কোনোণ্ডেরা মারাপ্পা করিয়াপ্পা ( অবসর প্রাপ্ত ) দীর্ঘ রোগ ভোগের পর গত ১৪ই মে ১৯৯৩ গভীর রাতে হৃদরোগে আক্রান্ত হয়ে পরলোক গমন করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৯৩ বৎসর। সামান্য স্কুল শিক্ষকের পুত্র ফিল্ড মার্শাল জেনারেল কে, এম, কারিয়াপ্পার জন্ম বিংশ শতাব্দীর শুরুতে ১৯০০ সালের ২৮শে জানুয়ারী বর্ত্তমান কর্ণাটকের কোর্গ জেলার সানিবরা সানথে। ১৯১৯ সালে তিনি প্রথম সেনাবাহিনীতে যোগ দেন। ১৯২০, ২২ সালে তিনি সৈনিক হিসাবে মেসোপটেমিয়ায় যান। উত্তর পশ্চিম সীমান্ত প্রদেশে ছিলেন ১৯২৩-২৫, ১৯২৮-৩০ এবং ১৯৪৬ সালে। ১৯৩৩ সালে তৎকালীন বেলুচিস্তানের রাজধানী কোয়েটার মিলিটারী স্টাফ কলেজে প্রথম যে অফিসারের দলটি ভর্ত্তি হয়েছিল কারিয়াপ্পা সেই দলে ছিলেন। ১৯৪৩-৪৪ সালে তিনি বার্মার রনাঙ্গনে ছিলেন। ১৯৪৬ সালে লণ্ডনের ইম্পিরিয়াল ডিফেন্স কলেজে যে দুইজন ভারতীয় প্রথম ভর্ত্তির সুযোগ পান কারিয়াপ্পা ছিলেন তাঁদের একজন। দ্বিতীয় বিশ্বযুদ্ধের সময় ব্রিটিশ রাজ তাঁকে বিশেষ সম্মানে ভূষিত করেন। নেপালের রাজা ত্রিভুবন তাঁকে জেনারেল সম্মানে ভূষিত করেন। ১৯৪৭ সালে ডিসেম্বরে তিনি ইষ্টার্ণ কমাণ্ডের জি, ও, সি ইন চীফ এবং ১৯৪৮ সালের জানুয়ারী মাসে ওয়াস্টার্ণ কমাণ্ডের জি,ও, সি, ইন্ চীফ হন। ভারতীয় বাহিনীর প্রথম ভারতীয় কামাণ্ডার ইন চীফ হয়েছিলেন ১৯৪৯ সালে। এই পদে থেকেই তিনি ১৯৫৩ সালে অবসর নেন। এরপর তিনি অষ্ট্রেলিয়া ও নিউজিল্যাণ্ডের ভারতীয় হাইকমিশনার নিযুক্ত হয়।

একাধিক খেতাব বিজয়ী কে, এম, কারিয়াপ্পাকে মার্কিন প্রেসিডেন্ট ১৯৪৯ সালের ৩১ আগষ্ট "লিজিয়ন অফ মেরিট" উপাধীতে ভুষিত করেন। ১৯৫৩ সালে আগ্রা বিশ্ববিদ্যালয় তাঁকে সাম্মানিক ডি, এস, সি. প্রদান করেন। ১৯৮৫ সালে তৎকালীন রাষ্ট্রপতি জ্ঞানী জৈল সিং কারিয়াপ্পাকে "ফিল্ড মার্শাল" উপাধিতে ভুষিত করেন। কর্মজীবন থেকে অবসর নিলেও জীবন থেকে তিনি অবসর নেন নি। ৯৩ বৎসর বয়সেও তিনি সমান কর্ম তৎপর ছিলেন। মুলত সাধারনের সেবাতেই তিনি নিজেকে নিয়োজিত করেন। সামরিক বাহিনীর প্রাক্তন কর্মীদের সাহায্যার্থে একাধিক উন্নয়ন মুলক কাজে তিনি নিজেকে জড়িয়ে ছিলেন। যুদ্ধ ক্ষেত্রে তাঁর রণকৌশলের সুনিপুনতায় ভারতীয় সেনাবাহিনীর দক্ষতা বিশ্বে বিশেষ ভাবে আদৃত হয়। তার মৃত্যুতে এই সভা গভীর শোক প্রকাশ করছে এবং শোক সন্তপ্ত পরিবারের প্রতি গভীর সমবেদনা জ্ঞাপন করছে।

আমি মাননীয় সদস্য মহোদয়গণকে ২ (দুই) মিনিট দাঁড়িয়ে মৌন পালন করে প্রয়াত সৈনিকের স্মৃতির প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করতে অনুরোধ করছি।

(মাননীয় সদস্য মহোদয়গণ ২ (দুই) মিনিট দাঁড়িয়ে মৌন পালন করে প্রয়াত নেতার প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করেন)।

## FORMATION OF NOMINATED ASSEMBLY COMMITTEES

অধ্যক্ষ মহাশয় :— আমি মাননীয় সদস্যগণকে জানাচ্ছি যে, বিধানসভার কার্য্য পরিচালন বিধির ২০২ ধারার ১ উপধারা অনুসারে ১৯৯৪ ইং সনের ৩১শে মার্চ পর্য্যন্ত কমিটিগুলি গঠন করা হয়েছে। এখন আমি কমিটিগুলির নাম এবং কমিটিতে যে সকল সদস্য মনোনীত হয়েছেন তাঁদের নাম ঘোষনা করছি।

১ রোলস কমিটি

| | | |
|---|---|---|
| ১। | শ্রীবিমল সিংহ, অধ্যক্ষ, এক্স অফিসিও | চেয়ারম্যান |
| ২। | শ্রীনিরঞ্জন দেববর্মা, উপাধ্যক্ষ, একস্ অফিসিও | সদস্য |
| ৩। | শ্রীরমেন্দ্র চন্দ্র দেবনাথ. | সদস্য |
| ৪। | শ্রীসুধীর চন্দ্র দাস. | সদস্য |
| ৫। | শ্রীপান্নালাল ঘোষ, | সদস্য |
| ৬। | শ্রীউমেশ চন্দ্র নাথ, | সদস্য |
| ৭। | শ্রীসেন প্রসাদ মালসই. | সদস্য |
| ৮। | শ্রীমতিলাল সাহা, | সদস্য |
| ৯। | শ্রীঅশোক দেববর্মা, | সদস্য |

ত্রিপুরা বিধানসভার কার্য পরিচালন বিধির ২৫৯ ধারা মতে অধ্যক্ষ মহোদয় রুলস কমিটির চেয়ারম্যান

হিসাবে নিযুক্ত হয়ে থাকেন। সেই হিসাবে আমি আমাকে রুলস কমিটির চেয়ারম্যান হিসাবে নিয়োগ করছি।

( ২ ) কমিটি অন পিভিলেজস

১। শ্রীমাখনলাল চক্রবর্তী. সদস্য
২। শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা, সদস্য
৩। শ্রীঅনিল চাকমা, সদস্য
৪। শ্রীসুবল রুদ্র, সদস্য
৫। শ্রীঅমিতাভ দত্ত, সদস্য
৬। শ্রী আনন্দ মোহন রোয়াজা, সদস্য
৭।. শ্রী পবিত্র কর, সদস্য
৮। শ্রী রতনলাল নাথ, সদস্য
৯। শ্রী অমল মল্লিক, সদস্য

ত্রিপুরা বিধানসভার কার্য্য পরিচালন বিধির ২০৪ ধারার ১ উপধারা মতে আমি মাননীয় সদস্য শ্রীমাখনলাল চক্রবর্তী মহোদয়কে কমিটি অন প্রিভিলেজস্-এর চেয়ারম্যান হিসাবে নিয়োগ করছি।

( ৩ ) লাইব্রেরী কমিটি

১। শ্রীহরিচরণ সরকার, সদস্য
২। শ্রীপবিত্র কর, সদস্য
৩। শ্রীশহিদ চৌধুরী, সদস্য
৪। শ্রীপ্রশান্ত দেববর্ম্মা, সদস্য
৫। শ্রীঅনিল চাকমা, সদস্য
৬। শ্রীদেবব্রত কলই, সদস্য
৭। শ্রীভূদেব ভট্টাচার্য্য, সদস্য
৮। শ্রীঅশোক দেববর্ম্মা, সদস্য
৯। শ্রীব্রজেন্দ্র মগ চৌধুরী, সদস্য

ত্রিপুরা বিধানসভার কার্য্য পরিচালন বিধির ২০৪ ধারার ১ উপধারা মতে আমি মাননীয় সদস্য শ্রীহরিচরণ সরকার মহোদয়কে লাইব্রেরী কমিটির চেয়ারম্যান হিসেবে নিয়োগ করছি।

## ( ৪ ) কমিটি অন্ ডেলিগেটড লেজিস্লেশ্যান।

১। শ্রীপূর্ণমোহন ত্রিপুরা, সদস্য
২। শ্রীরসিরাম দেববর্মা, সদস্য
৩। শ্রীহরিচরন সরকার, সদস্য
৪। শ্রীযাদব মজুমদার, সদস্য
৫। শ্রীমাখনলাল চক্রবর্ত্তী, সদস্য
৬। শ্রীশহীদ চৌধুরী, সদস্য
৭। শ্রীসুধীরচন্দ্র দাস, সদস্য
৮। শ্রীদীপক নাগ, সদস্য
৯। শ্রীদিলীপ চৌধুরী, সদস্য

ত্রিপুরা বিধানসভার কার্য্য পরিচালন বিধির ২০৪ ধারার ১ উপধারা মতে আমি মাননীয় সদস্য শ্রীপূর্ণমোহন ত্রিপুরা মহোদয়কে ডেলিগেটেড লেজিসলেশ্যান কমিটির চেয়ারম্যান হিসাবে নিয়োগ করছি।

## ( ৫ ) কমিটি অন্ গভর্ণমেণ্ট এ্যাস্যুরেন্স

১। শ্রীউমেশচন্দ্র নাথ, সদস্য
২। শ্রীমাখনলাল চক্রবর্ত্তী, সদস্য
৩। শ্রীপূর্ণমোহন ত্রিপুরা, সদস্য
৪। শ্রীআনন্দমোহন রোয়াজা, সদস্য
৫। শ্রীসুধন দাস, সদস্য
৬। শ্রীসুধীর চন্দ্র দাস, সদস্য
৭। শ্রীজীতেন্দ্র সরকার সদস্য
৮। শ্রীঅমল মল্লিক সদস্য
৯। শ্রীঅশোক দেববর্মা সদস্য

ত্রিপুরা বিধানসভার কার্য পরিচালন বিধির ২০৪ ধারার ১ উপধারা মতে আমি মাননীয় সদস্য শ্রীউমেশচন্দ্র নাথ মহোদয়কে গভর্ণমেণ্ট আস্যুরেন্স কমিটির চেয়ারম্যান হিসেবে নিয়োগ করছি।

(৬) কমিটি অন পিটিশনস

১। শ্রীদেবব্রত কলুই. সদস্য
২। শ্রীযাদব মজুমদার, সদস্য
৩। শ্রীহরিচরন সরকার, সদস্য
৪। শ্রীসুনীল কুমার চৌধুরী, সদস্য
৫। শ্রীমাধবচন্দ্র সাহা, সদস্য
৬। শ্রীতপন চক্রবর্তী, সদস্য
৭। শ্রীসুধীর চন্দ্র দাস, সদস্য
৮। শ্রীদীপক নাগ, সদস্য
৯। শ্রীদিলীপ চৌধুরী- সদস্য

ত্রিপুরা বিধানসভার কার্য্য পরিচালন বিধির ২০৪ ধারার ১ উপধারা মতে আমি মাননীয় সদস্য শ্রীপূর্ণমোহন ত্রিপুরা মহোদয়কে ডেলিগেট লেজিসলেশ্যান কমিটির চেয়ারম্যান হিসাবে নিয়োগ করছি ॥

(৭) কমিটি অন এ্যবসেন্স অব মেম্বারস ফ্রম দি মিটিংস অব দি হাউস

১) শ্রীবিধুভূষণ মালাকার, সদস্য
২) শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা, সদস্য
৩) শ্রীউমেশচন্দ্র নাথ, সদস্য
৪) শ্রীভূদেব ভট্যাচার্য্য, সদস্য
৫) শ্রীহাসমাই রিয়াং, সদস্য
৬) শ্রীপান্নালাল ঘোষ, সদস্য
৭) শ্রীসুধন দাস, সদস্য
৮) শ্রীসুরজিৎ দত্ত, সদস্য
৯) শ্রীমতিলাল সাহা, সদস্য

ত্রিপুরা বিধানসভার কার্য্য পরিচালন বিধির ২০৪ ধারার ১ উপধারা মূলে আমি মাননীয় শ্রীবিধুভূষন মালাকার মহোদয়কে এ্যাবসেন্স অব মেম্বারস ফ্রম দি মিটিংস অব দি হাউস কমিটির চেয়ারম্যান হিসেবে নিয়োগ করছি ।

(৮) হাউস কমিটি ।

১) শ্রীসুবল রুদ্র, সদস্য
২) শ্রীজীতেন্দ্র সরকার, সদস্য
৩) শ্রীলেনপ্রসাদ মালসই. সদস্য
৪) শ্রীরামেন্দ্র চন্দ্র দেবনাথ. সদস্য
৫) শ্রীপ্রনব দেববর্মা. সদস্য
৬) শ্রীযাদব মজুমদার, সদস্য
৭) শ্রীখগেন্দ্র জমাতিয়া, সদস্য
৮) শ্রীদিলীপ চৌধুরী. সদস্য
৯) শ্রীরতিমোহন জমাতিয়া. সদস্য

ত্রিপুরা বিধানসভার কার্য পরিচালন বিধির ২০৪ ধারার ১ উপধারা মুলে আমি মাননীয় সদস্য শ্রীসুবল রুদ্র মহোদয়কে হাঁউস কমিটির চেয়ারম্যান হিসেবে নিয়োগ করছি ।

**মি: স্পীকার :—** সভার পরবর্তী কার্য্যসুচী হলো :— মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর আলোচনা এবং ঐ ভাষণের উপর যে ধন্যবাদ সুচক প্রস্তাব এসেছে তাহা সভা কর্তৃক গৃহীত হওয়া। গত ১৪ই মে, শুক্রবার, ১৯৯৩ ইং তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর যে ধন্যবাদসুচক প্রস্তাব এসেছে উহার উপর এবং যে সকল সংশোধনী প্রস্তাব এসেছে এগুলির উপর আলোচনা। আলোচনা শেষে প্রথমে সংশোধনী প্রস্তাবগুলি ভোটে দেওয়া হবে, তারপর মুল প্রস্তাবটি ভোটে দেওয়া হবে। আমি এখন মাননীয় সদসা শ্রীভূদেব ভট্টাচার্য্য মহোদয়কে উনার গতকালের অসমাপ্ত ভাষণকে সমাপ্ত করার জন্য আরম্ভ করতে অনুরোধ করছি ।

**শ্রীভূদেব ভট্যাচার্য্য :—** মিঃ স্পীকার স্যার, গতকাল আমি গত ১৪ই মে, ১৯৯৩ইং তারিখে মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে দিয়েছেন তাকে সর্ব্বতভাবে সমর্থন করি। আমি গতকাল একটা জায়গায় এসে দাঁড়িয়েছিলাম, আমরা ত্রিপুরা রাজ্যের উন্নতির প্রশ্নে ত্রিপুরা রাজ্যর অগ্রগতি প্রশ্নে বিশেষত ত্রিপুরা রাজ্যের জাতি উপজাতির সমস্যা এবং সেই বঞ্চনার ক্ষেত্রে যে প্রশ্নগুলি মাননীয় রাজ্যপাল এনেছেন এটাকে কার্য্যকরী করতে গিয়ে ত্রিপুরা রাজ্যে বিগত ৫ বছরে যেভাবে বনায়নকে ধ্বংস করা হয়েছে. যেভাবে বিভিন্ন প্রত্যন্ত অঞ্চলে উপজাতিদের মধ্যে বিভিন্ন ধরনের বঞ্চনা বিশেষ করে আমরা লক্ষ্য করেছি ল্যামস্ প্যাকসগুলির মধ্যে এমন কি এডিসির সাব জোন্যাল কমিটিগুলির থেকে সাহায্য পাওয়ার ক্ষেত্রে দুঃস্থ রোগীদের ক্ষেত্রে বা এই সমস্ত এলাকায় পানীয় জলের সমস্যার ক্ষেত্রে সুষ্ঠু কোন সমাধান যেমন ছিল না ঠিক তেমনি সেই

সব এলাকায় সাধারণ মানুষ অনেক জায়গাতেই সেই সব সুযোগ সুবিধা থেকে বঞ্চিত ছিল। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে এইসব প্রশ্নকে গুরুত্ব দেওয়া হয়েছে, যার জন্য এটাকে সমর্থন করি এবং বিগত ৫ বছরে ত্রিপুরা রাজ্যের উন্নয়নের ক্ষেত্রে যা হয়েছে তাতে সেখানে মন্ত্রী এম. এল, এদের বাড়ী গাড়ী যেমন হয়েছে তেমনি ভাবে কিছু সংখ্যক চেয়ারম্যানদের ক্ষেত্রেও তা হয়েছে। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে আমাদের কুমারঘাটে ভালঝার ডিস্টিলারিজ নামে একটি কোম্পানী এসেছে। সে কাছাড় থেকে ত্রিপুরা রাজ্যে জোট সরকারের মহাপ্রভু সন্তোষ মোহন দেবের চিঠি নিয়ে আসে এবং কুমারঘাটে এসে এরা ৬০ লক্ষ টাকা ঋণ নিয়েছে। এখানে মিঃ ডি, রায় নামে একজন অ্যাটর্ণী আছেন। এই যে সুযোগ এরা পেলেন এই জিনিসটি কি বৈধভাবে না অবৈধভাবে হয়েছে তা' পরিস্কার নয়। এবং এটাও জানি যে এখানে শ্রমিকের কাজ করতে যারা এসেছিল তারা বর্ত্তমানে লাকড়ী বিক্রি করছেন।

স্যার, ত্রিপুরা রাজ্য ইণ্ডাস্ট্রিজের ক্ষেত্রে কোন উন্নতি হয়নি, ত্রিপুরার মানুষ তার থেকে বঞ্চিত কেন? এই জিনিসগুলি আমার মনে হয় বিরোধীদলের মাননীয় সদস্য চিন্তা করবেন এই জন্য যে ধরনের বহু ফাঁকি, বহু নজীর রয়েছে এবং বিশেষ করে যার সঙ্গে জড়িত রয়েছে— আর্থিক লেনদেনের সঙ্গে জড়িত রয়েছে প্রাক্তন জোট মন্ত্রিসভার মন্ত্রী বীরজিৎ সিন্‌হা মহাশয়। স্যার, এইটা আজকের দিনে ত্রিপুরা রাজ্যর উন্নতির ক্ষেত্রে একটা বিপর্যয়। কাজেই আমি মাননীয় বিরোধীদলের সদস্যদের অনুরোধ করব উনারা যে সংশোধনী প্রস্তাব এনেছেন প্রকারান্তরে এটা বিরোধিতার জন্যই এনেছেন। এটা যেন তাঁরা প্রত্যাহার করে নেন্।

সর্ব্বশেষে মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে এবং হাউসের সবাইকে আমার আন্তরিক অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য এখানেই শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীরতন নাথ।

**শ্রীরতন লাল নাথ** ( মোহনপুর ) **:—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, উপস্থিত বিধানসভার মাননীয় সদস্যবৃন্দ, গত ১৪ ই মে, মাননীয় রাজ্যপাল উনার ভাষণ এই এই রেখেছেন। উনার ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাব উপস্থাপনা করেছেন।

গভার্ণমেণ্ট চীফ হোয়িপ তথা পরিষদীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহাশয়। উনি যে ধন্যবাদসূচক প্রস্তাব উপস্থাপন করেছেন আমি সেই প্রস্তাবকে সম্পূর্ণ সমর্থন করতে পারছি না। সাথে সাথে মাননীয় সদস্য শ্রীরতন চক্রবর্তী, শ্রীঅমল মল্লিক, এবং শ্রীরতিমোহন জমাতিয়া মহোদয়গণ যে, ধন্যবাদ-সূচক প্রস্তাবের উপর যে সংশোধনী প্রস্তাব এনেছেন সেগুলিকে সংযোগ করা-ইনক্লুড করা উচিত তার পক্ষে আমি বক্তব্য রাখছি।

মাননীয় ট্রেজারী বেঞ্চের কিছু কিছু মাননীয় সদস্য গণতন্ত্র পুনরুদ্ধারের কথা বলেছেন গতকালকে থেকে. এমনকি আজকেও অনেকে বলেছেন 'গণতন্ত্র পুনরুদ্ধারের কথা। মাননীয় রাজ্যপালের ভাষনের দ্বিতীয় পৃষ্ঠায় ৪নং অনুচ্ছেদে বলেছেন-'গণতান্ত্রিক মূল্যবোধ পুনরুদ্ধার করতে সংগ্রাম করেছেন, তাদের এই মহৎ আত্মত্যাগ কখনো বৃথা যাবে না' ভাল কথা। 'ত্রিপুরার এসব মহৎ সন্তান যারা আত্মাহুতি দিয়েছেন, আমার সরকার তাদের পরিবারবর্গের জন্য যা কিছু করণীয় অবশ্যই করবেন'। মাননীয় সদস্য রতন বাবু কি বলেছিলেন? যে বামফ্রন্ট সরকার ১০ই এপ্রিল শপথ গ্রহন করার পর সারা ত্রিপুরা রাজ্যে আইনশৃংখলার অবনতি, খুন, সন্ত্রাস হয়েছে সেগুলি সংযোজন করতে বলেছেন। ওদেরকে যারা খুন করেছে বা তাদের উপর যে অত্যাচার হয়েছে-এই সরকার ক্ষমতায় আসার পর-এটা কি গনতন্ত্রের প্রতি অবিচার নয়? সুতরাং আমি অনুরোধ করব এখানে এই রাজ্যপালের ভাষনের মধ্যে এই জিনিষগুলি অন্তর্ভুক্ত করা হউক। যেভাবে খুন, হামলা, বাড়ী ঘর পুড়ানো হয়েছে, পুকুরের মাছচুরি, গরু-ছাগল-পাঠা চুরি নারী ধর্ষনের ব্যাপারে ও বিভিন্ন ধরনের ব্যাপার ও বিভিন্ন ধরনের ঘটনা ঘটছে সেটাকে অন্তভুক্ত করা হউক এই কথাই মাননীয় সদস্য রতন চক্রবর্তি মহোদয় বলেছেন। এতেতো অন্যায়ের কিছু নেই। বিরোধী দলের পক্ষ থেকে আগেই বলা হয়েছিল এবং এখানে সিনিয়ার লিডাররা এই হাউসকে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে আমরা এখানে শুধুমাত্র বিরোধিতার জন্যই আসেনি। গঠন-মুলক যাহবে সেটাকে আমরা সমর্থন করব। সুতরাং গনতন্ত্র পুনরুদ্ধার এবং রাজ্যপালের ভাষণকে তখনই মর্যাদা দেওয়া হবে যখন এই সংশোধনী-গুলি অন্তর্ভুক্ত করা হয়। কাজেই আমরা অনুরোধ করব এই সংশোধনীগুলি যাতে আপনারা সমর্থন করেন। তাহলেই বিরোধী দলের মর্যাদার কথা ঠিক থাকবে।

রাজ্যপালের ভাষনে লক্ষ লক্ষ যুবক-যুবতী যারা বেকার তাদের সম্পর্কে একটা লাইনও নেই। ত্রিপুরার লক্ষ লক্ষ বেকারদের বাদ দিয়ে ত্রিপুরার উন্নতি সম্ভব নয়। সমাজের উন্নয়ন সম্ভব নয়। আপনারা বিচার বিবেচনা করে দেখবেন এগুলি আছে কিনা। এখানে মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া উনার সংশোধনী প্রস্তাবে বলেছেন, রাজ্যপালের ভাষনে এ. টি. টি. এফ সম্পর্কে কোন কথা বলেন নি। রাজ্যপালের ভাষনের ৪নং পাতার ১০ নং অনুচ্ছেদে, মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক সাহেব উনার বক্তব্যে বলেছেন এই সরকার বাঁকা পথে ক্ষমতায় এসেছেন। ঠিক বলেছেন উনি। কারন এখানে রাজ্যপালের ভাষনে এ. টি. টি. এফ সম্পর্কে শুধু মাত্র তোষন নীতি ফলো করা হয়েছে।

**শ্রীমাখন লাল চক্রবর্তী :—** পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, মাননীয় সদস্য এখানে নতুন এসেছেন। আপনাদের অনুরোধ করব — উনি স্যার, আমাদের দেখে দেখে কথা বলেছেন। এটা কিন্তু ঠিক নয় স্যার। তাহলে কিন্তু আপনাকে কথা বলার সুযোগ দেওয়া হবে না।

এবং আমরা প্রতিবাদও করব। স্পীকারকে উল্লেখ করে কথা বলবেন।

**মিঃস্পীকারঃ—** মাননীয় সদস্য, এটা পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান হয় না। নতুন বক্তার স্পীচ্। এটাতে ডিসটার্ব করা ঠিক না। তিনি ভুল বললেও এটা সংশোধিত হিসাবে আপনারা ধরে নেবেন।

**শ্রীরতন লাল নাথ :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় "সাহেব" বলায় কোন বার আছে কিনা আমার জানা নেই।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য, পার্লিয়ামেণ্টারী প্রসিডিউর, বিধানসভার প্রসিডিউর, নতুন কোন বক্তা যদি কোন বক্তব্য রাখেন তাতে ভুল ত্রুটি থাকলেও সেটা ধরা যায় না।

**শ্রীরতনলাল নাথ :—** ধন্যবাদ, এখানে চার নং পাতায় ১০ নং অনুচ্ছেদে ......

**শ্রীরতনলাল নাথ :—** কোন রকম ব্যবস্থা নেই, কোন রকম অ্যাকশন নেওয়া হবে বলে কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না। শুধু মাত্র তোষনের ব্যবস্থা হয়েছে। সেজন্য এ, টি, টি, এফের সহায়তায় এসব করা হচ্ছে। যেহেতু—............

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য আপনারা ডিষ্ট্রাব করবেন না, আপনারা হেলপ করুন। মাননীয় সদস্য আপনি কনটিনিউ করুন।

**শ্রীরতনলাল নাথ :—** আমি কিভাবে কথা বলব স্যার? তোষনের ব্যবস্থা করা হয়েছে। কেন বলা হচ্ছে না বাঁকা পথে ক্ষমতায় এসেছে এই সরকার? ২৩টি বিধানসভা কেন্দ্রে যেখানে বিশেষ করে উপজাতি অধ্যুষিত অঞ্চল সেখানে এ, টি, টি, এফের সহায়তায় এসেছে। সেজন্য এ, টি, টি, এফকে তোষন করা হচ্ছে। আপনাদের এই সমস্ত উগ্রপন্থী সংস্থা সম্পর্কে সুনির্দিষ্ট-ভাবে কোন রকম ইনষ্ট্রাকশান নেই। কারণ তাদের সম্পর্কে বেশী ব্যগ্র দিলে খুন সন্ত্রাস সেটা আরও বেড়ে যাবে। সেই জন্য তাদেরকে যতটুকু ধামাচাপা দেওয়া যায় সেই ব্যবস্থা নেওয়া হয়েছে। আর এখানে খুব বড় বড় করে বলা হচ্ছে গ্রামে গঞ্জে ব্লক স্তরে ব্যাপকভাবে এস,,আর, ই, পি, জে, আর, পির কাজ দেওয়া হচ্ছে। এই কাজগুলি কে করছে? মাননীয় সদস্য মাখনবাবু গতকালকের বক্তব্যে বলেছেন তেলিয়ামুড়া অঞ্চলে ব্যাপকভাবে হাজারে হাজারে লোক কাজ করছে, গরীব মেহনতি মানুষ প্রচুর কাজ করছে।

তারপর মোহনপুর ব্লক, সেখানে মাননীয় সদস্য হরিচরনবাবু আছেন মাননীয় সদস্য প্রনব দেববর্মা মহাশয় আছেন, এই যে কাজগুলি জি. আর, পি, এস. আর, ই, পি কাজগুলি হচ্ছে সরকারীভাবে

সেখানে সুনির্দিষ্টভাবে কোন ইনস্টাকশান নেই কারা কাজ করবে। বামফ্রন্ট সমর্থিত লোক যাদের দরকার নেই, যাদের লেবার কার্ড নেই তাদের কাজ দেওয়া হচ্ছে।

গণ্ডগোল

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্যাগন বার বার বলা সত্বেও এইরকমভাবে ডিস্ট্রাব করা ঠিক না।

**শ্রীরতনলাল নাথ :—** সুতরাং যতটুকু কাজ হচ্ছে ততটুকু প্রপারলি ইউটিলাইজ হচ্ছে না। কংগ্রেস কর্মী এবং টি ইউ জে এস কর্মীদের বেঁছে বেঁছে বাদ দেওয়া হচ্ছে। তাই আমি অনুরোধ করব সেই দিক বিচার দিয়ে বিবেচনা করে এখানে যে সংশোধনী প্রস্তাব আনা হয়েছে সেটাকে সমর্থন করুন। শুধু মাত্র প্রতিযোগিতার জগতে যাবেন না। কারণ আপনারা নারী নির্যাতনের কথা বলেছেন গতকাল পুর্ণিমা গাঙ্গুলীর কথা এই সব বলেছেন। কিন্তু তেলিয়ামুড়ার রীতা চৌধুরী ঐ শংকর, জয়ন্ত তাদের কথা একবারও বলা হয় নি। সুতরাং এটা প্রতিযোগিতা নয়। যদি ভুলত্রুটি থাকে তাহলে সংশোধন করুন, বিধানসভায় এসেছেন বিধানসভার কথা বলুন, যুক্তি দিয়ে কথা বলুন কোন আপত্তি থাকবে না। আমরা গঠনমুলক আলোচনা করব। ৮৮ সনের আগে বামফ্রন্ট জমানায় শেষ সময়ে যে ভাবে সারা ত্রিপুরায় অত্যাচার অবিচার ছড়িয়ে পড়েছিল এবং গিয়ে দেখুন মোহনপুরে পঞ্চবটি বাজার, সোনারাম বাজার ··· ··· ···

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য আমি অনুরোধ করব ডিসিপ্লিন, ডেকুরাম, পিস মেইনটেন করতে সাহায্য করুন। মাননীয় সদস্য আপনি কন্টিনিও করুন।

**শ্রীরতন লাল নাথ :—** সোনারাম বাজারে বাড়ীঘর ছেড়ে লোকজন চলে আসছে। একটি বিশেষ সম্প্রদায়ের লোক তিনটি হত্যা হয়েছে সন্ধ্যার সময়। এরপর একটি বিশেষ সম্প্রদায়ের লোক বাড়ীঘর ছেড়ে চলে আসছে। পরবর্তী সময়ে শান্তি কমিটি করা হচ্ছে সরকার থেকে। কার সাথে শান্তি কমিটি? লোকগুলি কি ছিল? নবনগর গ্রামে ডাকাতি হচ্ছে, পুলিশের কোন ভূমিকা নেই। নিখিল দেব শারীরিক শিক্ষক ১৬ তারিখ রাত্রে তার শ্বশুর বাড়ীতে মার্ডার হয়েছে। সুতরাং একের পর এক ঘটনা হচ্ছে কোন ব্যবস্থাই নেওয়া হচ্ছে না। মনে হয় একটা অন্ধকার যুগে আমরা বসবাস করছি। তাই অনুরোধ করব মাননীয় সদস্য রতন চক্রবর্তী মহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন সেটা সংযোজন করে ব্যবস্থা নেওয়া হোক। এখানে ৯নং পাতায় ৩০ নং অনুচ্ছেদে অনুন্নত গোষ্ঠিকে চিহ্নিত করার কথা বলা হয়েছে, কোন স্পেসিফিক এট্রাকশন নেই. সেই প্রশ্চাদ পদ অনুন্নত সম্প্রদায়ের জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে, কি কি ব্যবস্থা করা হবে কোন রূপ স্পেসিফিক নেই।

**মিঃ স্পীকার :** মাননীয় সদস্য আপনার বক্তব্য শেষ করুন।

**শ্রীরতনলাল নাথ :—** ওয়ান মিনিট স্যার. ওয়ান মিনিট।

**মিঃ স্পীকার :—** ঠিক আছে . ওয়ান মিনিট।

**শ্রীরতনলাল নাথ :—** বামফ্রন্ট দলের প্রাথি অখিল বাবু মোহনপুর বিধানসভা কেন্দ্রের প্রার্থী ছিলেন। উনিও একটা কমিটি করেছিল শ্যামাচরন ত্রিপুরার নেতৃত্বে। উনিও সদস্য ছিলেন। রিপোর্ট সাবমিট করা হয়েছে। সুতরাং এখানে স্পেসিফিক কিছু নেই। এখানে ( ভেকওয়ার্ড) অনুন্নত সম্প্রদায় গোষ্ঠীকে চিহ্নিত করার জন্য পদক্ষেপ নেওয়া হউক। কি পদক্ষেপ নেওয়া হবে, কিছুই করা হয়নি। তাই আমি সর্ব্বশেষে অনুরোধ করব মাননীয় সদস্য রতন চক্রবর্তী যে সংশোধনী প্রস্তাব এনেছেন এই প্রস্তাব রাজ্যপালের ভাষণের অন্তর্ভুক্ত করে সত্যিকারের গনতান্ত্রিক রীতিনীতি মেনে নিয়ে এবং সত্যিকারের মর্যাদা দিলেই সত্যিকারের গনতন্ত্রকে মর্যাদা দেওয়া, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য প্রশান্ত দেববর্মা।

**শ্রীপ্রশান্ত দেববর্মা ( সালেমা ) :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল গত ১৪ই মে এই হাউসে যে বক্তব্য রেখেছেন এই বক্তব্যের পক্ষে আমি কিছু বক্তব্য রাখতে চাই। কিছুক্ষন আগে মাননীয় সদস্য রতন নাথ যে সমস্ত বক্তব্য রেখেছেন তাতে মনে হয় গত ৫ বৎসর তিনি ত্রিপুরাতে ছিলেন না। উনি ৫ বৎসর ত্রিপুরাতে থাকতেন তাহলে এই সমস্ত কথা বলতে পারতেন না। চিকিৎসার ক্ষেত্রে যে সমস্ত ঘটনা ঘটেছিল এই সমস্ত ঘটনা উনি জানেন কি? হাসপাতালে রোগীদেরকে নিরামিষ খাদ্য দেওয়া হতো কারণ মাছ, মাংস খেলে পরে পেটের অসুখ আরো বাড়বে, এই সব কথা জোট আমলের স্বাস্থ্যমন্ত্রীর কথা। এছাড়াও আমার কাছে কিছু তথ্য আছে আমি তা বলতে চাই। বামফ্রন্ট আমলে টিবির একটা সেন্টার খোলা হয়েছিল সারা ত্রিপুরার ভি, এম, হাসপাতালের চত্বরে খোলা হয়েছিল। এই সেন্টারে ১১ শত রোগীর চিকিৎসা হইত এবং ৯ হাজার টি বি রোগীর পরীক্ষা হইত। গত ৯ই মার্চ, ১৯৯০ এ এটা বন্ধ করে দেওয়া হয়েছে। যে হেড কোয়ার্টারটাকে বন্ধ করে দেওয়া হয়েছে। তিনটি ডিষ্ট্রিক্টে ভাগ করে দিয়ে সেখানে একটিও হেড অফিস নেই। টি বি সেন্টারের হেড অফিস কোথাও নেই। যেখানে সেটি দক্ষিণ জেলায় আছে পশ্চিম জেলায় আছে, উত্তর জেলায় আছে, কিন্তু উনাদের হেড অফিস কোনখানে নেই। তখন টি বি র যে স্পেশেলিষ্ট আছে উনাকে হেড অফ দ্য ডিপার্টমেন্ট করে পাঠানো হয়েছে। কিন্তু অনেক কিছু ব্যাপারে ধরেছেন। অনেক কিছু ব্যাপার ধরেছে মানে অনেক অনিয়ম হচ্ছে এটা ধরা পড়েছে ১৯৯০ সালের মার্চের ৯ তারিখ হেড কোয়ার্টার ভেঙ্গে দেওয়া হয়েছে। ভেঙ্গে দিয়ে এমন

অবস্থা হয়েছে এটা এখন টি বি রোগের সুচিকিৎসার জন্য ত্রিপুরা রাজ্যে এই রকম কোন ব্যবস্থা নেই। এই সমস্ত অবস্থা কি তারা দেখেছিলেন না? এর আগে মাননীয় সদস্য রতন বাবুর শশুর মশায় ছিলেন টি বি রোগের হেড অফ দ্য ডিপার্টমেন্ট। উনার আমলে কি এই রকম অত্যাচার হয়েছে রোগীদের প্রতি? বিরোধী সদস্যরা আজকে সাংঘাতিক বড় বড় কথা বলেছেন। আরও অনেক কিছু আছে, উজান ময়দানের ঘটনা, শ্যামহরি হত্যা, অরুণদেবের হত্যা এই রকম অনেকগুলি ঘটনা। আই, এস অফিসার থেকে আরম্ভ করে রিক্সা চালক পর্যন্ত বাদ যায় নি আপনাদের অত্যাচার থেকে। সাধারণ যক্ষা রোগী তার বাচার জন্য যা কিছু টাকা পেত এই টাকা পর্যন্ত আপনারা পকেটে ঢুকিয়েছেন। এই টাকার কথা উল্লেখ না থাকায় আপনারা সংশুধনী প্রস্তাব এনেছেন। এমনও অবস্থা হয়েছে টাকা মারার সুবিধার্থে টি, বি স্পেশেলিষ্টদেরকে এই পদে না দিয়ে অন্য একজন সাধারন ডাক্তারকে দিয়েছেন। যাকে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হল, সে নিজেই বলছে আমি টি, বি. রোগের চিকিৎসা জানিনা· কাজেই এই রোগের চিকিৎসা আমার দ্বারা হবে না। আপনাদের প্রশাসনে এই রকমই একটা অবস্থা চলছিল টি, বি, রোগীদের চিকিৎসার জন্য ধার্য্য বরাদ্দ প্রায় ১২ লক্ষ টাকা আপনারা নিজে খেয়ে ফেললেন। যে টাকা দিয়ে টি, বি রোগীদের পথ্য এবং ঔষধ যোগানোর ব্যবস্থা ছিল। আগের বামফ্রন্টের আমলে টি, বি রোগী প্রতি ধার্য ছিল ৩০০ টাকা, পরে সেটাকে বাড়িয়ে রোগী প্রতি করা হয়েছিল ৯০০ টাকা। কিন্তু আপনারা এ অসহায় রোগীদের ৯০০ টাকাও মেরে দিলেন। আমার তো মনে হয়, আপনাদেরও টি, বি রোগে ধরেছে এবং টি, বি রোগে যে ধরেছে তার প্রমান হলো আজকে আপনারা ৩১ থেকে ১১তে এসে পেঁৗছেছেন· কাজেই আপনাদের এ ক্ষয় রোগ সারার নয়। আপনাদের আমলে আরও দুর্নীতির অভিযোগ ছিল, যেমন লটারী কেলেংকারী, শুধু—লটারী কেলেংকারীই নয়, আপনারা তো চা বাগানগুলি বিক্রী করে দিয়েছেন, ত্রিপুরা রাজ্যের একমাত্র জুট মিল, সেটাও বিক্রি করে দিতে চেয়েছিলেন। এত সব করার পরও আপনারা বলতে চাইছেন ত্রিপুরার মানুষ আপনাদের চিনতে পারে নি। আমি বলবো ত্রিপুরার মানুষ আর আপনাদের চিনতে বাকী নেই। আর, সেই কারনে আজকে আপনারা রাজ্যপালের ভাষনকে সমর্থন করতে পারছেন না। আপনারা এত দিন ধরে যা করে এসেছেন, তার থেকে এখন একটু বিরত হউন, নিজেদের সংশোধন করার চেষ্টা করুন, আর তা না হলে ত্রিপুরার মানুষ আপনাদের ক্ষমা করবে না। আপনারা আজকে এ, টি, টি, এফের কথা বলছেন। পত্রিকায় বেড়িয়েছে যে শহরতলীতে নাকি বোমা বিস্ফরনে ৪টি শিশু আহত হয়েছে এবং তাদের মধ্যে একজনের নাকি হাত কেটে গিয়েছে। কিন্তু আমি জিজ্ঞাসা করি এ' শিশুগুলি কারা তারাও কি কংগ্রেস (আই) এর কেউ যে শহরতলীতে এ, টি· টি. এফ নামে বোমা বিস্ফোরন ঘটিয়েছে। আসলে যে ঘটনা ঘটেছে তার সংগে আদৌ এ, টি, টি, এফের কোন সম্পর্ক নেই। ছেলেগুলি খেলা

করতে করতে একটা আমুলের ডিবিতে পা লাগিয়েছে, ফলে পুরানো টিনে পা বা হাত লাগায় হয়তো তারা কিছুটা আহত হয়েছে, যেটা তাদের আগে থেকে জানা ছিল না। আমার সালেমাতে বিজন দেবনাথকে হত্যা করলো কারা ? এই হত্যাটা তো আপনাদেরই কাজ। অথচ, আপনারা এখানে অজল দেববর্মার হত্যার কথা চিৎকার করে বলছেন।

চাকুরীর অফার দেব, এই কথা বলে টাকা খেয়েছে। আপনারা বিভিন্ন পত্রপত্রিকায় দেখেছেন। যারা জায়গা বিক্রী করে, গরু বিক্রী করে টাকা দিয়েছিল তারা এখন টাকা খোঁজতে এলেই হয়ে যায় এ, টি, টি এফ। টাকা যারা দিয়েছে তারা অনেকই কংগ্রেসী। কে কার দলের বুঝা মুশকিল। সমীর বাবুর দলের না সুধীর বাবুর দলের। ওরা মাত্র ১১ জন। এর মধ্যে কে নেতা হবে এখন পর্য্যন্ত সিদ্ধান্ত নিতে পারেন নি। কোথায় গিয়ে পৌঁছছে ওরা। ভারতের জাতীয় দলের পরিচয় আজ শঙ্খ নৌকায় ইত্যাদিতে বিভক্ত। এদের কোন ভবিষ্যত নেই। কাজেই আপনারা মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করুন। এই অনুরোধ রেখে সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীসমীর রঞ্জন বর্মণ।

শ্রীসমীর রঞ্জন বর্মন (বিশালগড়) :— মাননীয় রাজ্যপালের ভাষণে যে বক্তব্য রাখা হয়েছে আমি সেগুলিকে সমর্থন করতে পারছি না। কারণ যেসব তথ্য দেওয়া হয়েছে রাজ্যপালের ভাষণে আমার মতে তার বাস্তবের সঙ্গে মিল নেই। বিশেষ করে রাজ্যপালের ভাষণ যারা রচনা করছেন, মন্ত্রিসভা রাজ্যপালকে রাজনীতির মধ্যে টেনে আনা ঠিক হয় নি। রাজ্যপাল কেন্দ্রের প্রতিনিধি রাজ্যের কনস্টিটিউশনেল হেড। তাকে দিয়ে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্তগুলিকে তার ভাষণের মধ্যে দিয়ে বিরোধিতা করাটা, এটা আমি সমর্থন করতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার নজরে আমি দুই একটা জিনিস আপনার নজরে আনছি। রাজ্যপালের ভাষণে তিন নং প্যারাতে বলা হয়েছে যে— বিগত নির্বাচনে বিপুল সংখ্যক মহিলারা ভোট দিতে এগিয়ে এসেছিলেন। আমার সরকার মহিলাদের এই রাজনৈতিক সচেতনতার জন্য তাদের প্রতি অকুণ্ঠ শ্রদ্ধা নিবেদন করছেন। তাদের সম্মান ও মর্যাদার প্রতি যে হিংসাত্মক আক্রমণ এসেছিল, সেই নিরাপত্তাহীন পরিবেশেও তারা তাদের সুগভীর রাজনৈতিক চেতনার পরিচয় দিয়েছেন। তাদের পক্ষে রাস্তা ছিল বিপদ সংকুল, আপন গৃহেও তারা যথাযথ নিরাপদ বোধ করতে পারে নি।

মাননীয় রাজ্যপালের ভাষনের তৃতীয় পদ্ধতিতে আছে, "বিগত নির্বাচনে বিপুল সংখ্যক মহিলারা ভোট দিতে এগিয়ে এসেছিলেন। আমার সরকার মহিলাদের এই রাজনৈতিক সচেতনতার জন্যে তাদের প্রতি অকুণ্ঠ শ্রদ্ধা নিবেদন করছেন। তাদের সম্মান ও মর্যাদার প্রতি যে হিংসাত্মক আক্রমন

এসেছিল, সেই নিরাপত্তাহীন পরিবেশেও তারা তাদের সুগভীর রাজনৈতিক চেতনার পরিচয় দিয়েছেন। তাদের পক্ষে রাস্তা ছিল বিপদ সংকুল, আপন গৃহেও তারা যথাযথ নিরাপদ বোধ করতে পারেন নি। আমি মনে করি, এটা রাজনৈতিক উদ্দেশ্যে মাননীয় রাজ্যপাল মহোদয়কে দিয়ে এই মন্ত্রীসভা একথা বলিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষনের ৪নং প্যারায় আছে, মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে, গণতন্ত্রের প্রতি গভীর আস্থাশীল অনেক আদর্শবান মানুষের মৃত্যু ঘটেছে। যারা আইনের শাসন পুনপ্রতিষ্ঠায় ও নাগরিক জীবনে সুশৃঙ্খলতা ফিরিয়ে আনতে এবং গণতান্ত্রিক মুল্যবোধ পুনরুদ্ধার করতে সংগ্রাম করেছেন, তাদের এই মহৎ আত্মত্যাগ কখনো বৃথা যাবে না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আবার ৬নং প্যারাতে আছে, যা আমার কাছে সবচেয়ে আশ্চর্যজনক মনে হয়েছে সেটা হলো আমার সরকার এমন এক সময়ে দায়িত্ব নিয়েছেন, যখন অর্থ-নীতি সম্পূর্ণ বিধ্বস্ত। অর্থনীতির উদারীকরণ এবং বেসরকারীকরনের নীতি নিয়ে পরীক্ষা-নিরীক্ষার ফলে শ্রমিক শ্রেণীর মধ্যে কর্মহীন হয়ে পড়ার ভীতি ক্রমেই বেড়ে চলেছে। অর্থনৈতিক পুনর্গবিকরনের জন্য রক্ষাকবচ স্বরূপ যে তহবিলের কথা বলা হয়েছে, জাতীয় স্তরে সেই তথ্য যথাযথ সমর্থন পায়নি। দেশে যে ধরণের নতুন অর্থনৈতিক পরিকল্পনার কথা ঘোষিত হচ্ছে তাতে এই আশংকা ক্রমেই বৃদ্ধি পাচ্ছে যে গরীব ও নিপীড়িত বঞ্চিত অংশের মানুষের ন্যূনতম চাহিদা পুরণের দিকটি আর অগ্রাধিকার পাবে না। আমি মনে করি যে, এটা কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি রাজ্যের সাংবিধানিক প্রধান কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত বা নীতিকে সমালোচনা করিয়ে নেওয়ার কোন সঙ্গতকারণ থাকতে পারে বলে, কিংবা অতীতে বিধানসভায় গৃহীত সিদ্ধান্ত যা রাজ্যের সাথে জড়িত নয় প্রাক্তন সরকার বা বর্তমান সরকার জড়িত নন তা কতদুর সঙ্গত হয়েছে তা মাননীয় উপাধ্যক্ষ, মহোদয়, আপনিই বিচার বিবেচনা করে দেখবেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাসণে অবাধ নির্ব্বাচনের কথা বলাহয়েছে। তথাকথিত অবাধ ও সুষ্ঠু নির্ব্বাচনের ২/১টি উদাহরন তুলে ধরতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মন্ত্রীসভা যে ভাষণ রচনা করে দেখেছেন যা মাননীয় রাজ্যপাল মহোদয়কে দিয়ে তা বলেছেন, পুরো নির্বাচন সুষ্ঠুভাবে হয়েছে বলে সম্মতি জ্ঞাপন করেছেন বলে যা আপনারা লিখেছেন তা বলেই উত্তর দিলাম। মাননীয় উপাধ্যক্ষ, মহোদয়, এই অবাধ নির্ব্বাচনের কিছু কিছু ঘটনা তুলে ধরছি যাতে করে ত্রিপুরা রাজ্যের মানুষরা যারা অশিক্ষিত, যারা আমার আপনায় মত শিক্ষিত নয় তারাও বুঝতে পারবে কি রকম অবাধ এবং সুষ্ঠ নির্বাচন হয়েছিল। তারা বুঝতে পারলেন, কিভাবে মাননীয় রাজ্যপাল মহোদয়কে দিয়ে সার্টিফিকেট দেওয়া হয়েছে।

মিঃ ডেপুটি স্পীকার স্যার নির্বাচন কমিশন ১রা জানুয়ারী মেসেজ পাঠিয়ে ঘোষণা দিলেন যে ১৫ই ফেব্রুয়ারী ত্রিপুরাতে নির্বাচন অনুষ্ঠিত হবে। তারপর নির্বাচন প্রক্রিয়া শুরু হলো। ভারতবর্ষের

বিভিন্ন দলের নেতারা নির্বাচন প্রক্রিয়ায় অংশ গ্রহনের জন্য এখানে এলেন। কংগ্রেসের সর্ব ভারতীয় নেতারা যেমন এখানে এসেছেন, তেমনি ভারতীয় জনতাপার্টির নেতারা এসেছেন, তৎকালীন বিরোধী দলের সর্ব ভারতীয় নেতারাও এখানে এসেছেন। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু নির্বাচন প্রক্রিয়ায় অংশ গ্রহনের জন্য ত্রিপুরাতে এসেছিলেন এবং ৩১ তারিখে উনি এখানে প্রেস মিটিং করে বলে গিয়েছেন যে এবারকার নির্বাচনে বামফ্রণ্ট ত্রিপুরায় ক্ষমতায় আসছে না। এই খবরটা সমস্ত প্রেসে এসেছিল। তবে দল এবারকার নির্বাচনে অধিক সংখ্যক ভোট পাবে। এই খবরের কিছুদিন পর নৃপেন বাবু এখান থেকে কলকাতায় চলে যান এবং সেখান থেকে ফিরে এসে ১০ তারিখে রাজেশ পাইলটকে চিঠি লেখেন এবং সেখানে উনি বলেন যে নির্ব্বাচন কমিশনের কাছে আমি এবং আমার দল কৃতজ্ঞ যে ১০ই ফেব্রুয়ারীতে এখানে যে সরকার ছিল, সেই সরকারকে ডাষ্ট বিনে ফেলার জন্য নির্বাচন কমিশন আমার দলের সঙ্গে হাত মিলিয়েছে। এই চিঠি নৃপেন বাবু রাজেশ পাইলটকে লেখেন এবং নির্ব্বাচন কমিশনে তা ফ্যাকস করে পাঠান। তার একদিন পর ১২ তারিখে নির্ব্বাচন কমিশন রাজ্য আইন শৃংখলা নেই এই অজুহাতে রাজ্যে নির্ব্বাচন পিছিয়ে দিলেন এবং তার কারণ দেখালেন রাজ্যে নির্বাচন প্রক্রিয়া শুরু হওয়ার পর ২রা জানুয়ারী থেকে ১০ তারিখ পর্যন্ত ৮ জন লোক মৃত্যু বরণ করেছেন। সেই ৮ জনের মধ্যে ৩ জন কংগ্রেস কর্মী সি. সি. আই (এম) এর হাতে নিহত হয়েছেন এবং বাকী পাঁচ জন সি. পি, এম. কর্মী। তার মধ্যে দুই জন কলকাতার, বোমা বানাতে গিয়ে মারা গেছেন। এখানে আমার প্রশ্ন হলো ১৯৫২ ইং সাল থেকে ১৯৯২ ইং সাল পর্য্যন্ত ত্রিপুরায় অনেকগুলি নির্ব্বাচন হয়েছে। কিন্তু কোন নির্বাচনে এর থেকে কম মৃত্যু হয়েছিল? আপনাদের কাছে আমার অনুরোধ আপনারা শ্বেতপত্র বের করে তা প্রমান করুন। জানুয়ারী মাসের ২ তারিখ থেকে ফেব্রুয়ারী মাসের ১০ তারিখ পর্য্যন্ত রাজ্যে যে আইন শৃংখলা পরিস্থিতি ছিল, তার আগে যত গুলি নির্বাচন হয়েছিল- লোক সভার নির্বাচন, বিধান সভার নির্বাচন, সেগুলির পরিস্থিতি কি ছিল? মিঃ ডেপুটি স্পীকার স্যার, আপনি ভাল ভাবেই জানেন ১৯৮৮ ইং সালে কি পরিস্থিতিতে নির্বাচন হয়েছিল? কতজন লোক এক মাসের মধ্যে মৃত্যু বরণ করেছিল? তার সংখ্যা হবে ১০০ এর মত।

**সুবল রুদ্র :— ( সোনামুড়া ) :—** পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য মহোদয় এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের বাইরে কথা বলছেন।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য এটা পয়েন্ট অব অর্ডার হয় না।

**শ্রীসমীর রঞ্জন বর্মন :—** আমি মাননীয় সদস্য মহোদয়কে অনুরোধ করছি আপনি পার্লামেন্টরী প্রেকটিস এ্যাণ্ড প্রসিডিউর ভাল করে পড়ুন। আপনাদের দলনেতা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে

আপনি জেনে নিন। আমি এটা বলতে পারি কিনা আপনাদের দলনেতাই সেটা বলবেন। উনি আমার থেকে অনেক বেশী জ্ঞানী। আমার ভুল হলে উনি আমাকে গাইড করবেন।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, হাউস যদি এই ভাবে চলে তাহলে আমি বলব কি ভাবে ?

( গণ্ডগোল )

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য আপনাদের অনুরোধ করছি আপনারা হৈ চৈ করবেন না। মাননীয় সদস্যকে বলতে দিন। মাননীয় সদস্য আপনি বলুন।

**শ্রীসমীর রঞ্জন বর্ম্মন :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই পরিস্থিতিতে পিছিয়ে নির্বাচন দেওয়া হলো এবং বলা হলো যে ৩ তারিখ নির্বাচন হবে। এর মধ্যে প্রথম পর্বে আপনাদের আজকে যারা ট্রেজারী বেঞ্চে আছেন তাদের অবাধ নির্বাচনের প্রথম পর্বের প্রস্তুতি শেষ হবার পর দ্বিতীয় পর্বে রাজ্যের একনিষ্ঠ কিছু আই, সি. এস. আই, পি এস. এবং টি. সি, এস অফিসারদের বিরুদ্ধে নির্ব্বাচন কমিশনের কাছে অসত্য নালিশ করা হলো যার ফলে এর উদ্দেশ্যে ছিল একমাত্র তারা যাতে অবাধ নির্ব্বাচন সুষ্ঠু নির্ব্বাচন রাজ্যে না করেন এবং তারা যাতে বামফ্রন্ট সরকারের সহায়তা করেন যাতে করে তাদের মরাল ব্রেক হয়. যাতে করে তাদের কাছে সারাণ্ডার করা যায়। যাইহোক ১১ই মার্চ ত্রিপুরায় রাষ্ট্রপতির শাসন হলো। রাষ্ট্রপতির শাসন হবার পর রাজ্যে ১৩৮ কোম্পানী প্যারা মিলিটারী ফোর্স পাঠান হলো প্রত্যান্ত অঞ্চলগুলিতে যে ২৩টি বিধানসভা কেন্দ্রে এ. টি. টি. এফ নিরীহ গ্রামবাসীদের অত্যাচার করেছিল। যে এ, টি. টি, একের অত্যাচারে তথাকথিত সি পি, এমের কর্মী যারা এ, টি. টি, এফের যারা ভোটে প্রত্যান্ত অঞ্চলগুলিতে ভোটে অবতীর্ণ তারা যাতে ভোটের কাজ করতে না পারে তার জন্য এই প্যারামিলিটারী ফোর্স পাঠানো হলো কম্বিং অপারেশন করার জন্য যেদিন রাজ্যে রাজ্যপাল রাজ্যের মুখ্যসচিব এবং অন্যান্য অফিসারদের নিয়ে কম্বিং অপারেশন শুরু করার সিদ্ধান্ত নিলেন তার পরের দিন বয়োবৃদ্ধ মাননীয় সদস্য নৃপেন বাবু বললেন যে রাজ্যপালের প্রশাসন যদি প্রত্যান্ত অঞ্চলগুলিতে এ. টি, টি এফকে মোকাবিলা করতে চায় কিংবা কম্বিং শুরু করতে চায় তাহলে রাজভবন ঘেরাও করা হবে এবং উনি অনশনে বসবেন। সঙ্গে সঙ্গে তদানিন্তন প্রশাসন কম্বিং অপারেশন বন্ধ করে দেয় যার ফলে . ... —

( রেড লাইট )

মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমার দলের আর কেউ বলবেন না, আমার সময় লাগবে, আর না হলে বলুন আমি বসে পড়ি। আমাকে সময় দিতে হবে কারণ টোট্যাল জিনিষ আমাকে বলতে হবে।

**মিঃ ডেপুটিস্পীকার :—** আপনি তো ১৫ মিনিট বলেছেন।

**শ্রীসমীর রঞ্জন বর্ম্মন :—** আর ১৫ মিনিট সময় দিন। মাননীয় সদস্য দীপক নাগ বলবেন না।

স্যার, আমাকে আরও ২০ টা মিনিট সময় দেবেন। আমাদের দলের আর একজন বক্তা ছিলেন উনি বলবেন না।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আপনি আপনার বক্তব্য ৫ মিনিটের মধ্যে কনক্লোড করুন। ট্রেজারী বেন্‌চের আরও অনেক বক্তা আছেন।

**শ্রীরতিমোহন জমাতিয়া ( বাগমা ) —**স্যার আমাদের তরফ থেকে দীপক নাগ বক্তব্য রাখার কথা ছিল, উনি বলবেন না, কাজেই উনাকে সেই সময়টা দিয়ে দিন।

**শ্রীসমীর রঞ্জন বর্মন :—** আমাকে ২০ মিনিট সময় দিলে আমি বলব, না হলে বলবনা। আমাকে ত সবটা কাভার করতে হবে। আমি চেষ্টা করব যতটুকু পারি কম সময় লাগানোর জন্য।

**মিঃ ডেপুটী স্পীকার :—** বলুন।

**শ্রীসমির রঞ্জন বর্মন :—** স্যার, এরপর সবচেয়ে সুন্দর ঘটনা ঘটল ত্রিপুরা পুর্ণরাজ্য হওয়ার পর ৭২ সন থেকে আজ পর্যন্ত যতগুলি নির্বাচন হয়েছে, মাননীয় দলনেতা নৃপেন বাবু উনি বলতে পারবেন বুথ ওয়ারী আগে গুনা হতো এভাবে ব্যালট পেপার মিশিয়ে কখনও গুনা হয়নি। উনাদের সৌভাগ্য আজকে যারা টেজারী বেন্‌চে আছেন তাদের যে ৪৮ ঘন্টা আগে নির্ব্বাচন কমিশন থেকে নির্দেশ এল যেটা ৭২ সনের পর আর কখনও হয়নি যেটা ব্যালট পেপার মিশিয়ে গননা করা হবে। যার ফলে প্রত্যন্ত অঞ্চলে ২৩টা বিধানসভা কেন্দ্রে যার শতকরা এ, টি, টি এফ নামধারী সি, পি, এম ছিল যারা তারা ১০০টা করে ছাপ্পা ভোট মেরে নির্ব্বাচন কমিশনের এই সার্কুলারটার সুযোগ নিয়েছেন।

**শ্রীমাখন লাল চক্রবর্ত্তী :—** পয়েট অব অর্ডার স্যার, সি, পি, এম নামধারী সি. পি, এম এই লাইনটা অ্যাক্‌সপানজড করা হোক।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য আপনারা বসুন। আপনাদের পরে বলার সুযোগ আছে।

**শ্রীসমীর রঞ্জন বর্মন :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা রাজ্যপালের ভাষণের দিন দাবী করেছি এইযে তথাকথিত অবাধ নির্বাচন, যে নির্বাচন রিগিংএর মাধ্যমে, কারচুপির মাধ্যমে হয়েছে সেটা নিয়ে সুপ্রীম কোর্টের বিচারপতিকে দিয়ে তদন্ত কমিশন গঠন করা হোক, তাহলে বুঝা যাবে কি উদ্দেশ্যে এগুলি করা হয়েছিল। কি উদ্দেশ্যে নির্ব্বাচন পিছিয়ে দেওয়া হয়েছিল, কি উদ্দেশ্যে নৃপেনবাবু চিঠি দিয়েছিলেন ১০ তারিখ নির্বাচন কমিশন এই সরকারকে ফেলে দিতে চায়, কি উদ্দেশ্যে ৭২ সন থেকে ৯২ সন পর্য্যন্ত যতগুলি নির্বাচন হয়েছিল সেখানে বুথ ওয়ারী গননা হতো কিন্তু সেখানে ব্যালট পেপার মিশিয়ে গুনার কথা বলা হয়েছিল। কি উদ্দেশ্যে নৃপেনবাবু বলেছেন রাজ্যপালকে ঘেরাও করবেন, রাজভবন ঘেরাও করবেন, যদি কোম্বিং করা হয় এ, টি, টি, এফের

বিরুদ্ধে। এর জন্য আমরা সুপ্রীম কোর্টের বিচারপতিকে দিয়ে তদন্ত কমিশনের দাবী করে সেদিন হাউস থেকে বেরিয়েছিলাম। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় এর নাম যদি সুশৃংখল নির্বাচন হয় তাহলে আমাদের বলার কিছু থাকেনা। তারপর আমরা রাজ্যপালের ভাষনে দেখেছি গণতন্ত্র পুনরুদ্ধারের কথা এবং আমার বন্ধু মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কেশববাবু ও বলেছেন গণতন্ত্র পুনরুদ্ধারের কথা। এখন প্রশ্ন হলো উনারা কোন্ গণতন্ত্র পুনরুদ্ধার করতে চান? সেটা কি পুর্ব ইউরোপের গণতন্ত্র, সোভিয়েট রাশিয়ার গণতন্ত্র নাকি জ্যোতিবাবুর গণতন্ত্র? এইটা কিন্তু পরিস্কার নয়। আমাদের গণতন্ত্র টিলেঢালা এইটা সবাই জানে। আমাদের গণতন্ত্রে দরজা জানালা খোলা, এইটা সবাই জানে। যার ফলে এখান থেকে লাফ মেরে আপনারা ঐখানে চলে গেছেন। আমাদের গণতন্ত্র যদি না থাকত তাহলে নৃপেন বাবু আজকে রাজ্যের মুখ্যমন্ত্রীর যেটা এক্তিয়ার প্ল্যানিং বোর্ডের চেয়ারম্যান তিনি কেন হবেন। উনি মুখমন্ত্রীর ক্ষমতাকে সংকুচিত করছেন। গণতন্ত্রের কথা আবার আপনারা বলছেন। সারা ভারতবর্ষের সব জায়গা কেন্দ্রিয় সরকার থেকে সুরু করে যেখানে মুখ্যমন্ত্রীই প্ল্যানিং বোর্ডের চেয়ারম্যান। একমাত্র ত্রিপুরায় দেখলাম ১জন ভাল মুখ্যমন্ত্রীকে আপনারা পেয়েছেন, তার ক্ষমতা সংকুচিত করার জন্য প্ল্যানিং বোর্ডের চেয়ারম্যান হয়ে গেছেন নৃপেন বাবু। আর একটা উদাহরন আপনারা দিয়েছেন সুবোধ বাবুকে দিয়ে উনি বলেছেন আমি শপথ নেবনা বিধায়ক হিসাবে।

গণতন্ত্রের প্রমান আপনারা দিয়েছেন সুবোধ বাবুকে দিয়ে, তিনি বললেন যে "আমি শপথ নেব না বিধায়ক হিসাবে" এবং দেখা গেল তিনি এলেন, কিন্তু শপথ নিলেন না। আমাদেরতো গণ-তন্ত্র নেই, আমরা নির্ব্বাচনে পরাজিত হয়েছি, কিন্তু আমরা শপথ গ্রহনের দিন শপথ অনুষ্ঠানে এসেছি। আর আপনারা গণতন্ত্রের উদাহরন দিয়েছেন, সুবোধ বাবুকে মন্ত্রী না করলে তিনি বিধায়ক হিসাবে শপথ নেবেন না বলে। আপনাদের এই গণতন্ত্র হলো, পুর্ব ইউরোপের গণতন্ত্র, সোভিয়েত রাশিয়ার গণতন্ত্র কাজেই গনতন্ত্র পুনরুদ্ধারের কথা আপনারা বলবেন না। এই নির্বাচনে কারচুপি ও জুলুম বাজীর পরেও আমি দুই দিন চুপ করে ছিলাম যেদিন দেখলাম শ্রদ্ধেয় মাননীয় দশরথ বাবু রাজ্যের মুখ্যমন্ত্রী হয়েছেন তখন আমি সঙ্গে সঙ্গে বিজ্ঞপ্তি দিয়ে বলেছি যে আমরাগঠন মূলক সমালোচনা করব, আমরা সরকারের সঙ্গে সহযোগিতা করব, আমরা সেখানে এখনও আছি যদিও আমরা জানি জুলুমবাজী করে আপনারা এসেছেন, আপনারা ত্রিপুরার ভোটারদের চোখে ধুলো দিয়ে ক্ষমতায় এসেছেন তবু আমরা কথা দিয়েছি যে গঠনমুলক সমালোচনা আমরা করব এবং সরকারকে আমরা সাবিকভাবে সহযোগিতা করব। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে এই গনতন্ত্র পুনরুদ্ধারের কথা যারা বলেছেন তার সাধ ত্রিপুরার মানুষ উপলব্ধি করে সময়ে তারা পুলকিত হবেন আপনাদের গনতন্ত্র পুনরুদ্ধারের কাজ দেখে। তারপর মাননীয় রাজ্যপালের ভাষনে বলা হয়েছে রাজ্যে কোন শিল্প

সৃষ্টি হয়নি, রাজ্যে গ্যাস ভিত্তিক শিল্প স্থাপিত হয়নি। আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী এখানে আছেন আমি উনাকে অনুরোধ করব তিনি যখন মাননীয় রাজ্যপালের ভাষনের উপর বক্তব্য রাখবেন তখন তিনি কতগুলি কথা জেনে থাকেন তাহলে তা বলবার জন্য। ত্রিপুরার মানুষ সত্য কথা ওনার কাছে আশা করে, কারণ মুখ্যমন্ত্রী আজকে নৃপেনবাবু নয়, দশরথবাবু যার জন্য আমি উনাকে অনুরোধ করব তিনি যেন এই কথাগুলি বলেন। এই রাজ্যে ১৯৫২ সাল থেকে ১৯৯২ সাল পর্য্যন্ত এর মধ্যে দশ বছর মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী নৃপেনবাবু ক্ষমতায় ছিলেন। আমি কি জিজ্ঞাসা করতে পারি সবিনয়ের সঙ্গে যে মাননীয় মুখ্যমন্ত্রী নৃপেনবাবু ও তার দলের দশ বছরের রাজত্বে রাজ্যে কয়টা শিল্প স্থাপন তিনি করেছেন ? আমাদের সময়ে ১৯৯২ সালে রাজ্যে আমরা রামচন্দ্রঘাট নগরে ৮৪ মেঘাওয়ার্ড বিদ্যুৎ প্রকল্পের ভিত্তি স্থাপন করেছি আমরা রাজ্যে রাবার প্ল্যানটেনশানের জন্য স্বাধীনতার পর এই প্রথম বিশ্বব্যাংক কে ত্রিপুরায় আমরা এনেছি। বিশ্বব্যাংক-কে আনার কৃতিত্ব আপনাদের নয় আমাদের সরকারের। আমরা যখন ১৯৯২ সালে ক্ষমতায় ছিলাম মাননীয় মুখ্যমন্ত্রী তার উত্তর দেবেন ইউরিয়া অ্যামনিয়া ৯০০ মেঃ টন, আর একটি ১৩০০ মেঃ টনের ক্ষেত্রে আমরা পেট্রো কেমিক্যাল মিনিস্টি থেকে আমরা ক্লীয়ারেন্স পেয়েছি রাজ্যে শিল্প স্থাপনের জন্য। ১৯৯২ সালে আমরা কুমারঘাট থেকে গৌহাটি পর্য্যন্ত রেলপথ সম্প্রসারিত করেছি। ১৯৯২ সালে আমরা আগরতলা পর্য্যন্ত যাতে রেল লাইন আসতে পারে তার জন্য ফাইন্যাল লোকেশান সার্ভের জন্য কেন্দ্রীয় সরকার থেকে আমাদেরকে টাকা দিয়েছেন এবং ফাইন্যাল লোকশান সার্ভে রেল লাইন আগরতলা পর্য্যন্ত আসার জন্য শেষ পর্য্যায়ে এসে গেছে। আমি জিজ্ঞাসা করতে চাই বামফন্ট সরকারের দশ বছরে এগুলি করা হয়েছিল কি না ?

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য, আপনার বক্তব্য সংক্ষেপ করুন।

**শ্রীসমীর রঞ্জন বর্মন :—** স্যার, আর দুই মিনিট। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বেকারদের ব্যাপারে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে বেকারদের বিপুল সংখ্যক চাকুরী দেওয়া হয়েছে অথচ সরকারের ক্ষমতা বা বাস্তব সঙ্গত প্রয়োজন কোনটাই বিচার করে দেখা হয়নি। আমরা প্রয়োজনে ভবিষ্যতে আপনাদের সহযোগিতায় যদি ক্ষমতায় আসি তাহলে এভাবে আমরা আরও চাকুরী দেব ত্রিপুরার বেকারদের জন্য। ত্রিপুরার বেকারদের জন্য তাদের স্বার্থ রক্ষা করতে গিয়ে আমরা পিছিয়ে থাকবো না। বেকারদের চাকুরী দিলে রাজ্যের অর্থনৈতিক উন্নয়ন হবে। কাজেই আমরা যেকোন মুল্যে বেকারদের চাকুরীর সংস্থান করব। এই জন্য আমরা গর্বিত। আমরা চাকুরী দিয়েছি, প্রচুর চাকুরী দিয়েছি তারজন্য আমরা গর্বিত।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আইন শৃংখলার কথা বলা হয়েছে। আপনারা রাজ্যে ক্ষমতায় এসেছেন ৩৮ দিন হয়েছে। আমরা ১৯৮৮ সালে ক্ষমতায় এসেছিলাম। আমরা ক্ষমতায় আসার ৩৮ দিনের দিনের মধ্যে আইন শৃংখলা কি ছিল আর আপনাদের ক্ষমতায় আসার ৩৮ দিনের মধ্যে আইন শৃংখলার কি অবস্থায় সে সম্পর্কে একটি শ্বেতপত্র প্রকাশ করুন মাননীয় মুখ্যমন্ত্রী। আমাদের পাঁচ

বছরের যে কোন এক বছরের সঙ্গে আপনাদের দশ বছরের শাসনকালের যে কোন এক বছরের আইন শৃংখলা জনিত পরিস্থিতি কিরূপ ছিল সে সম্পর্কে আপনারা একটি শ্বেতপত্র প্রকাশ করুন। তাহলে বুঝব আপনাদের দশ বছরের শাসনকালের যে কোন এক বছরের আইন শৃংখলা পরিস্থিতি এবং আমাদের পাঁচ বছরের শাসনে যে কোন এক বছরের আইন শৃংখলা পরিস্থিতি কিরূপ ছিল। আমি মাননীয় মুখ্যমন্ত্রী দশরথ বাবুকে অনুরোধ করছি-আপনি নৃপেনবাবুর পদাঙ্ক অনুসরন করবেন না। আজকে একটা জিনিষ আমরা লক্ষ্য করছি যে, আমাদের সময়ে আপনারা যখন এই বিরোধীদলের আসনে বসতেন তখন নৃপেনবাবু হাউসে আসতেন তখন উনি তিন জনের কাঁধে ভর দিয়ে আসতেন। আর এখন আপনারা যখন সরকারে - তখন উনি কারোর সাহায্য ছাড়াই একা একা হাউসে চলে আসেন। এর অর্থ হলো উনি আপনাকে দেখান যে - আমি কাউকে ছাড়াই চলাফেরা করতে পারি। আপনার বিরুদ্ধে চক্রান্ত চলছে আপনাকে সরাবার জন্য। আপনার দলের অনেকেই আপনার বিরুদ্ধে ষড়যন্ত্র করছেন। কিন্তু আমরা কথা দিচ্ছি যদিও আপনি বেআইনীভাবে ক্ষমতায় এসেছেন, তথাপি আমরা আপনাকে সাহায্য করব গঠনমূলকভাবে সহযোগীতা করব।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য আপনার বলার সময় শেষ হয়ে গেছে। আপনি বসুন।

**শ্রীসমীর রঞ্জন বর্মন:** — স্যার, আমাকে আরো দু' মিনিট সময় দিন। আমার বক্তব্য শেষ হয়ে গেছে প্রায়। খাদ্যশষ্য সম্পর্কে বলা হয়েছে। আমাদের সময়ে শেষ দিনেও সরকারে হাতে ৩৫ হাজার মেট্রিক টন খাদ্য শষ্যের বাফার স্টক্ ক্রিয়েট করে গেছে জোট সরকার। কিন্তু কি হলো আপনাদের ৩৮ দিনের মাথায় ৩৫ হাজার মেট্রিক টন খাদ্যশষ্য শেষ? আমাদের সময়ে প্রত্যেকটি প্রত্যন্ত অঞ্চলে রেশন শপে খাদ্যশষ্য মজুত ছিল। কিন্তু আপনাদের ৩৮ দিনের মাথায় আপনারা বলেছেন রাজ্যে শষ্য নেই। প্রত্যেকটি প্রত্যন্ত অঞ্চলে এমন কি থালছড়া রেশন শপেও যথেষ্ট পরিমান খাদ্য শষ্য ছিল। তারপর আমাদের বিধায়ক অমল মল্লিক সম্পর্কে একটা কথা বলা হয়েছে গত ৪, ৫. ৯৩ ইং তারিখে তার বাইখোরাস্থিত খামার বাড়ীতে ডাকাতি হয়।

**মিঃ ডেপুটিস্পীকার :—** মাননীয় সদস্য, আপনার সময় শেষ আপনি বসুন। আপনারা আমাকে আমার নির্বাচনের পর কথা দিয়েছিলেন যে এই হাউস পরিচালনা করার জন্য আপনারা আমাকে সম্পূর্ণ সহযোগিতা করবেন- কিন্তু এখন সেটা করছেন না। এভাবে চললে হাউস চালানো সম্ভব হবে না। আপনি আধ্ঘণ্টা সময় নিয়েছেন, আর সময় দেওয়া হবে না, আপনি বসুন।

**শ্রীসমীর রঞ্জন বর্মন:—** মাননীয় উপাধ্যক্ষ্য মহোদয়, আমাকে সময় দেওয়ার জন্য আমার দলের তরফ থেকে আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

**মিঃ ডেপুটী স্পীকার :—** মাননীয় সদস্য শ্রী অরুন ভৌমিক

**শ্রীঅরুন ভৌমিক** ( বড়জলা ) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি এই প্রথম অধিবেশনের তৃতীয় দিনে আমার পক্ষ থেকে এবং আমার দলের পক্ষ থেকে নবনির্বাচিত মাননীয় বিধায়ক যারা এখানে উপস্থিত আছেন তাদেরকে অভিনন্দন এবং শুভেচ্ছা জানাচ্ছি ।

মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সরকারী মুখ্য সচেতক মহোদয় যে ধন্যবাদসূচক প্রস্তাবটি এনেছেন তা সমর্থন করে এবং মাননীয় সদস্য রতন চক্রবর্তী এবং অন্যান্য সদস্যরা যে সংশোধনী প্রস্তাব এনেছেন তার বিরোধীতা করে আমি সংক্ষেপে বক্তব্য রাখতে চাই ।

আমি মনে করি মাননীয় রাজ্যপাল গত ১৪ই মে এই বিধানসভায় যে ভাষন দিয়েছেন তাতে ত্রিপুরার জনগণ বিগত নির্ব্বাচনে রায় দিয়েছেন তাতে জনগনের যে আশা আকাঙ্খা ছিল তা সত্যিকারের প্রতিফলিত হয়েছে । আপনারা অবগত আছেন বিগত নির্ব্বাচনে বামফ্রন্ট, জনতা দল এবং টি. এইচ, পি, পি, এই বাম ও গনতান্ত্রিক জোট একটা অভিন্ন প্রতিশ্রুতিও দিয়েছিল জনগণের সামনে । সেই প্রতিশ্রুতিতেই কিছু নীতি নির্দেশিকা ছিল । কাজেই নীতির কথা বলা হয়েছিল এবং কিছু কর্মসূচী ছিল । আমরা যা বলেছিলাম তার প্রথমটা হচ্ছে ধর্ম নিরপেক্ষতা বজায় রাখা । দ্বিতীয় হচ্ছে কেন্দ্রীয় সরকারের অর্থনীতি ও শিল্পনীতির বিরোধীতা । ত্রিপুরার মানুষ আমাদের এই দুই নীতিকে সমর্থন করে বাম ও গনতান্ত্রিক জোটের উপর বিপুল ভাবে সমর্থন জানিয়েছেন । রাজ্যপালের ভাষনে সেই নীতি প্রতিফলিত হয়েছে । রাজ্যপালের ভাষনের মধ্যে জনগনের রায় প্রতিফলিত হয়েছে চিরাচরিত ধর্মনিরপেক্ষতা যে আস্থা, কংগ্রেস (ই) দলে যারা এতে বিশ্বাস করেন-সেই ধর্মনিরপেক্ষতাকে শক্তিশালী করার জন্য বাম ও গণতান্ত্রিক জোট সারা ভারতবর্ষে আজকে আন্দোলন করছেন । সাম্প্রদায়িক শক্তিগুলিকে জনগণ থেকে বিচ্ছিন্ন করার জন্য আমরা নিরলস সংগ্রাম চালিয়ে যাচ্ছি । আপনারা জানেন কেন্দ্রে যখন জনতা দলের সরকার প্রতিষ্টিত ছিলেন -আমাদের নেতা প্রাক্তন প্রধানমন্ত্রী ভি, পি, সিং এই ধর্মনিরপেক্ষতাকে শক্তিশালী করার জন্য এবং বাবরি মসজিদকে রক্ষ করা জন্য তিনি গদি ছেড়ে দিয়ে ছিলেন । এক মহান দৃষ্টান্ত সৃষ্টী করেছেন তিনি । গদি ছেড়ে দিয়েছিলেন । ভারতবর্ষে সেদিন জনতা দলের পিছনে ছিল বামফ্রটের সমর্থন । আজকে আপনারা দেখছেন গত ৬ই ডিসেম্বর, বর্ত্তমান প্রধানমন্ত্রী নরসীমা রাও সরকারে রয়েছেন, কংগ্রেস ই) সরকারে রয়েছে । সেই সরকার থাকা সত্বেও সাম্প্রদায়িক শক্তিগুলি কি নমুনাই দেখাচ্ছেন । কংগ্রেস (ই) দলের একটা বিরাট অংশও সেই সমস্ত সাম্প্রদায়িক শক্তিগুলিকে মদত দিয়ে যাচ্ছেন । যার ফলে আজকে বাবরি মসজিদ ধুলিসাৎ হয়ে গিয়েছে । আমাদের চিরাচরিত আদর্শের বিরাট ক্ষতি হয়েছে । বিশ্বের দরবারে আজকে আমাদের মাথা নত করতে হচ্ছে । আজকে ত্রিপুরার ধর্মনিরপেক্ষ মানুষ ত্রিপুরার সচেতন মানুষ বামফ্রন্ট, জনতা দল ও টি. এইচ, পি. পি জোটের যে সাম্প্রদায়িকতার

বিরুদ্ধে আদর্শ, তারাও যারা সংখ্যালঘু সম্প্রদায়ের লোক রয়েছে-তাদের নিরাপত্তার যে গ্যারান্টির যে রায় দিয়েছেন মাননীয় রাজ্যপালের ভাষনে সেটাই প্রতিফলিত হয়েছে। মাননীয় সদস্য প্রাক্তন মুখ্যমন্ত্রী সমীররঞ্জন বর্মন বলেছেন রাজ্যপাল যেহেতু কেন্দ্রের প্রতিনিধি এবং রাজ্যের কনস্ট্রিটিউশনাল হেড সুতরাং তিনি কেন্দ্রের শিল্প নীতির যে পলিসি তার সমালোচনা এই হাউসে করতে পারেন না। তিনি হয়ত ভুলে গেছেন যে ভারতবর্ষ, ভারতবর্ষের যে সংবিধান এটা হচ্ছে ফেডারেল কাঠামো, এটা একটা ফেডারেল রাষ্ট্র। ত্রিপুরা রাজ্যের জনগণের. ত্রিপুরা সরকারের এই ক্ষমতা আছে কেন্দ্রের কোন ভুল নীতি, অন্যায় নীতির বিরুদ্ধে বক্তব্য রাখা এটা জনগণের রায়। ত্রিপুরার মানুষ কেন্দ্রের বর্তমান যে ফিনান্সিয়াল পলিসি যে পলিসি শ্রমিক বিরোধী, যে নীতি আমাদের দেশের অর্থনীতিকে সার্বভৌমত্বকে বন্ধক রেখে দিয়েছে মার্কিন যুক্ত রাষ্ট্রের কাছে। সেই নীতির বিরোধিতা করে ত্রিপুরার মানুষ ভোট দিয়েছেন, রায় দিয়েছেন। মাননীয় রাজ্যপালের ভাষণে তার উল্লেখ অবশ্যই থাকতে হবে এবং আছে। এটা ফেডারেল রাষ্ট্র ব্যবস্থা এটাতে কোন ভুল নেই, কোন অন্যায় নেই। এখানে কেন্দ্রের কোন চোখ রাঙ্গানীর ব্যাপার না। ত্রিপুরার মানুষ কেন্দ্রের ঐ অর্থনৈতিক নীতি, পুঁজিপতিদের স্বার্থে যে নীতি রচিত হয়েছে, যেখানে পাবলিক সেক্টরকে উপেক্ষা করা হয়েছে, যেখানে বলা হয়েছে যেখানে দেখা যাচ্ছে কৃষকদের ভূর্তুকিতে সার দেওয়া হত কৃষকদের স্বার্থে সেখানে দেখা যাচ্ছে ভূর্তুকি উঠিয়ে দেওয়া হয় সেই আই. এম, এফের ঋণের শর্তের জন্য সেই অর্থনীতিকে আমরা সমর্থন করতে পারছি না। যে অর্থনীতিতে শিল্প রুগ্ন হয়ে যাবে। আই, এম, এফের সঙ্গে চুক্তি করেছেন ডঃ মনমোহন সিং যে শিল্প রুগ্ন হয়ে গেলে সেই রুগ্ন শিল্পগুলি বন্ধ করে দিতে হবে। তাহলে পরে যেসমস্ত মানুষ অসুস্থ হয়ে যাবে তাদের আর চিকিৎসা করতে হবে না, তাদের কে মেরে ফেলতে হবে। এই যে নীতি সেই নীতিকে জনতা দল সমর্থন করে না। সেই নীতি ত্রিপুরার মানুষ সমর্থন করে না। তার প্রমাণ বিগত নির্বাচনে হয়েছে। কাজেই মাননীয় রাজ্যপালের ভাষনে যে ইকোনমিক পলিসি তার বিরুদ্ধে যা কিছু আছে তা যথাযথ ভাবে সেটা ভাষনে উল্লেখ করেছেন। আর ত্রিপুরা রাজ্যে আমাদের যে প্রধান ইস্যু ছিল নির্ব্বাচনে গনতন্ত্রের পুনরুদ্ধার। কংগ্রেস এবং টি, ইউ. জে, এস ক্ষমতায় যাওয়ার পর সমস্ত গণতান্ত্রিক প্রতিষ্ঠানকে নষ্ট করে দিয়েছে, শেষ করে দিয়েছে। পঞ্চায়েত পুরসভা এই সমস্তগুলি ওরা ধ্বংস করে দিয়েছে। তারপর বিভিন্ন উপনির্বাচনে যেমন ফটিকরায়, সীমনা কেন্দ্রে দেখেছেন বিভিন্ন নির্বাচনে দেখেছেন কিভাবে জনগণের ভোটের অধিকার ওরা হরণ করেছিল। মানুষকে জোর করে দল বদল করানো হয়েছিল। এ, ডি, সি. নির্বাচনের পর প্রয়াত প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর হত্যার পর ত্রিপুরা রাজ্যে কি হয়েছিল? আজকে যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় প্রতিষ্ঠিত হয়েছে

কোথাও কোন কংগ্রেস অফিস ভাঙ্গা হয়েছে. কোন কংগ্রেস অফিস আগুন লাগানো হয়েছে, কোন কংগ্রেস অফিস বেদখল করা হয়েছে ? সোনামূড়ায় আমাদের জনতা দলের অফিস যেদিন রাজীব গান্ধীর মৃত্যু হয় সেদিন সকাল বেলায় যুব কংগ্রেসের কর্মীরা রাজীব গান্ধীর জন্য শোক প্রকাশ করতে গিয়ে আমাদের জনতা দলের অফিসটি দখল করে নিয়েছিলেন। সেটা যদি এবার নির্বাচনের ফলের পরে স্বেচ্ছায় ছেড়ে দিয়ে থাকে তাহলে সেটাকে কি বলা হবে যে আমরা জবর দখল করেছি ? আমাদের আগরতলার জনতা দলের রাজ্যে কার্য্যালয়ে সকাল বেলায় রাজীব গান্ধীর খবর শুনতে না শুনতে সেটাতে আগুন লাগানো হয়। সেখানে সমস্ত কিছু ভস্মিভূত হয়ে যায়। বিভিন্ন স্থানে এইভাবে অফিস আদালত-এর উপর আক্রমণ হয়, বিভিন্ন ভাবে বামফ্রণ্টের এবং আমাদের কার্যালয়গুলি বন্ধ করে দেওয়া হয়েছিল। মানুষের ভোটের অধিকার যদি না থাকে তাহলে স্বাধীন দেশে বাস করার অর্থ কি ? সমীরবাবু বলেছেন, নির্ব্বাচন কমিশনের বিরুদ্ধে অভিযোগ করেছেন। আমি বলব ত্রিপুরার অধিকাংশ জনগণ আজকে যে রায় দিয়েছেন, আমি বলতে চাই নির্বাচন কমিশন ত্রিপুরার মানুষের গনতন্ত্রকে রক্ষা করেছে।

সমীর বর্মন সাহেব নির্বাচন কমিশনের বিরুদ্ধে অভিযোগ করেছেন। আমি তার উত্তরে বলতে চাই নির্বাচন কমিশন ত্রিপুরার মানুষের গণতন্ত্রকে রক্ষা করেছে। ত্রিপুরার হাজার হাজার যুবক এই জল্লাদ বাহিনীর হাতে খুন হত। এই হত্যার হাত থেকে যুবকদের বাঁচিয়েছে এই নির্বাচন কমিশন। আমরা নির্বাচনের কাছে সেই জন্য কৃতজ্ঞ। এই বামফ্রণ্ট সরকার নির্বাচনের সময় যে প্রতিশ্রুতি দিয়েছে সেইগুলি নিয়ে এগিয়ে যাবে এবং আমরা রাজ্যপালের ভাষনে আমরা ইঙ্গিত পাচ্ছি, এই লক্ষেই সরকার কাজ করে যাচ্ছে। আজকে উপজাতিদের যে আশা আকাঙ্খা আজকে তপসিলী জাতিদের যে আশা আকাঙ্খা তাদেরকে যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছে, যুগযুগ ধরে যারা অবহেলিত, বঞ্চিত, যারা বেকোয়ার্ড ক্লাশ যারা অনুন্নত শ্রেনীর লোক ও. বি. সি. তাদের জন্য যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছে যে তারা তাদেরকে সুযোগ সুবিধা দেবেনা সেটা জোট সরকার ক্ষমতায় আসার আগে বলেছিল, সারা ৫ বৎসরে একটি বারও তারা তা বলে নাই। যখন ভি. পি. সিং দিল্লীতে ২৭ পার্সেণ্ট রিজার- ভেশন দিলেন আমি তাদের জিজ্ঞাসা করলাম তারা তার উত্তর দিতে পারেনি। বামফ্রণ্ট সরকার আজকে যে প্রতিশ্রুতি দিয়েছে রাজ্যপালের ভাষনে তার উল্লেখ আছে, এবং আমরা বিশ্বাস করি এবং আশা করি বামফ্রণ্ট সরকার এই যে দাবী, মণ্ডল কমিশনের সুপারিশ এই রাজ্যে কার্য্যকরি করার জন্য এগিয়ে যাবেন।

**মি: ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য আপনার সময় তো শেষ হয়ে গেছে।

**শ্রীঅরুনভৌমিক :—**আমি আর একটা পয়েণ্ট বলতে চাই মাননীয় ডেপুটি স্পীকার স্যার, বিরোধী দল থেকে একটা অভিযোগ এসেছে এই নির্বাচনের পর কিছু কিছু ঘটনা হয়েছে এবং মাননীয় সদস্য

রতন চক্রবর্ত্তী মহাশয় বলেছেন যে, যদি কেহ খুন করে থাকে, দাঙ্গা করে থাকে. মানুষকে মেরে থাকে তা হলে তাকে মারার অধিকার আছে। আমি কিন্তু সেটা স্বীকার করি না । আমরা এটা স্বীকার করি না । আমরা বলেছি যারা অন্যায় করেছে যারা জঙ্গলের রাজত্ব কায়েম করেছিল তদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেওয়ার জন্য। আমরা প্রত্যেকটা দলের পক্ষ থেকে কর্মীদের হুশিয়ার করে দিয়েছি যে, আইন যেন কেহ হাতে না নেয়। আইনের শাসন বলবৎ হবে । আইনের মাধ্যমে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। কিন্তু আজকে কংগ্রেস থেকে. টি, ইউ, জে, এস থেকে একটি অভিযোগ শুনলামনা যে কোথা ও পুলিশ কোথাও ব্যবস্থা নেওয়া হয় নাই। নিরপেক্ষ ভাবে কাজ করে নি, নিরপেক্ষ ভাবে আইনের শাসন চলছে না। ঘটনা হতেই পারে ঘটনা হলে পরে পুলিশ নিরপেক্ষ ভাবে কাজ করছে কিনা সেটাই দেখার বিষয়, বিরোধীদের কাছ থেকে এমন কোন অভিযোগ পাওয়া যায় নি । এই রকম অভিযোগ যদি না থাকে তা হলে সংশোধনী প্রস্তাব প্রত্যাহার নেওয়া উচিত। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য মাধব সাহা। মাননীয় সদস্যের অনুরোধ করছি সময়ের প্রতি দৃষ্টি দেওয়ার জন্য।

**শ্রীমাধব চন্দ্র সাহ ( মাতারবাড়ী ) :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সিনিয়র সদস্য বৃন্দ ও নবীন সদস্য বৃন্দ। আমি প্রথমে সিনিয়ার সদস্যদেরকে শ্রদ্ধা জানিয়ে এবং নুতনদেরকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি। গত ১৪ তারিখ মহামান্য রাজ্যপাল যে ভাষন এই সভার সামনে রেখেছেন সেই ভাগনকে সমর্থন করে আমি এখানে দুই একটি বক্তব্য রাখতে চাই। এই ত্রিপুরা রাজ্যের সমস্ত অংশের মানুষের সমস্যা এবং ত্রিপুরা রাজ্যকে আগামী দিনে উন্নতির দিকে নিয়ে যাওয়ার জন্য অত্যন্ত সুপরিকল্পিতভাবে তিনি একটি সুন্দর ভাষণ উপস্থিত করেছেন । কিন্তু আমি এখানে একটা জিনিষ লক্ষ্য করলাম মাননীয় বিরোধী সদস্যরা কিছু সংশোধনী এনেছেন এবং তার সমর্থনে কিছু বক্তব্য রেখেছেন। তাদের দলের নেতা কে হয়েছেন সেটা আমার সৌভাগ্য এই বিধান সভাতে হয় নাই । তবে এটা তাদের দলের ব্যাপার। তবে প্রথমদিন এসেই দেখলাম তাদের দলের মধ্যেই কোন গনতন্ত্র নেই। ১১ জন লোক একত্র হয়ে বলতে পারলনা যে আমাদের দলের নেতা উনি। মাননীয় সদস্য রতনবাবু বলেছেন বাঁকা রাস্তায় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে, আমি জানি দর্পনের সামনে দাড়ালে পরে শুধু নিজের ছবিটাই দেখা যায়, বাঁকা রাস্তা বলতে কোনটা বুঝিয়েছেন যেটা আমি বুঝি যে মানুষ গণতান্ত্রিক অধিকার প্রয়োগ করে।

এই রাজ্যে তাদের প্রতিনিধি নির্বাচন করবে রাজ্যকে পরিচালনা করার জন্য, এটাই তাদের ভয়।

এটাকেই মনে করেন অন্ধকার, এটাকেই মনে করেন বাকা রাস্তা। কারন তারা গনতন্ত্র কে ভয় করেন, তারজন্য কখনো শেষান সাহেবের বিরুদ্ধে- বলছেন, মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী বলেছেন শেষান সাহেবের বিরুদ্ধে। আমরা নির্বাচনের সময় দেখেছি উনাদের গুরুদেব সন্তোষ মোহন দেব পশ্চিম বাংলায় বলেছেন যুদ্ধ হচ্ছে আমাদের পি. ভি. নরসীমা রাওয়ের বিরুদ্ধে, যুদ্ধ হচ্ছে সি, পি, এম- এর বিরুদ্ধে। কোন দলের লোক সন্তোষ মোহন দেব আমার জানা নেই। তবে তার দলের সভাপতির বিরুদ্ধেই উনি যুদ্ধ ঘোষনা করছেন। এই হল এদের অবস্থা। কিন্তু তাঁর বিরোদ্ধে কোন ব্যবস্থা এখন পর্যান্ত দেখেনি। যাক সেটি তাহাদের দলের ব্যাপার, সেটি আমি বলতে চাই না। এখানে মাননীয় ট্রেজারী বেঞ্চের সদস্যরা নানাদিক উপস্থাপন করেছেন, আমি শুধু কয়েকটি দিক আপনাদের সামনে তুলে ধরতে চাই, গনতন্ত্রের নমোনা আপনারা কি করেছেন। অন্য জিনিষ চাই না শিক্ষার ক্ষেত্রে শুধু একটা দিক উল্লেখ করতে চাই। আপনারা গত বছরের মাধ্যমিক রেজাল্টা একবার বিবেচনা করে দেখতে পারেন। মাধ্যমিকের রেজাল্ট আউট হয়েছে, যে ছেলেরা দশ জনের মধ্যে একজন হতে পারে তাদের মার্ক চড়ি করে আপনারা প্রায় তাদেরকে ফেলের পর্যায় নিয়ে পৌছিয়েছিলেন। আমার উদয়পুর বিভাগের রমেশ হাই স্কুলের মধ্যে দৈনিক সংবাদের সাংবাদিক দ্বিপান্তরের ছেলে আছে। পরবর্ত্তী সময় তা যখন পর্যালোচনা করে দেখা গেল সে কোন দশ জনের মধ্যে একজন ছিলই না। পরবর্ত্তী সময় দেখা গেল আপনাদের কল্যাণে, আপনাদের রিবিউ কমিটির সুপারিশ সে দশ জনের মধ্যে সপ্তম স্থান। ত্রিপুরা রাজ্যের গণতন্ত্রকে খেয়েছেন, মানুষের অধিকারকে কেড়ে নিয়েছেন। তারপর যা কিছু বাকী ছিল, যা আমাদের ভবিষৎ প্রজন্মকে অন্তত মেরুদণ্ড সোজা করে দাঁড়াবার সুযোগ দিতে পারে। সেই জায়গায় আপনারা আঘাত করেছেন। আঁপনাদের ছেলেও ত স্কুলে পড়ছেন। জয়েন্ট এন্ট্রান্স কোর্স ভেঙ্গে দিয়েছে, সেই ডিস্ট্রীক জার্জ কোর্টে যুদ্ধ ঘোষণা করেছেন। আপনারা আইন মানেন না। আপনাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী বলেছেন আমি কোর্টের আইন মানি না।অক্ষার প্রাপ্ত বেকাররা হাই কোর্টের থেকে রায় পেয়েছেন আপনারা মানেন না।

একটা সরকার পরিচালনা করেছেন ৫ বছর যাবত, সারা বছরের মধ্যেও ছাত্রছাত্রীদের কাছে বই পৌছে দিতে পারেন নি, আপনারাই আবার গণতন্ত্রের কথা বলেন, সুষ্ঠু প্রশাসনের কথা বলেন এই বিধানসভায় দাঁড়িয়ে। আজকে লেফ্ট ফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছে, এক মাস হয়েছে. আজকেও তাদের চিন্তা করতে হচ্ছে বই নিয়ে একটা বইয়ের জন্য যখন আমার বাচ্ছারা এস, ডি, ওর কাছে গিয়েছিল, তারা বলেছে আমরা বই চাই, তখন আপনারাই গুল্লি চালিয়ে দিয়েছেন এ উদয়পুরের মধ্যে, সেই বাচ্ছা শিশুদের বুকে গুলী চালাতে আপনাদের দ্বিধা হয় নি, তাদের দাবী তো আপনাদের

সরকারের বিরুদ্ধে ছিল না, তাদের দাবী ছিল আমরা বই চাই, আমরা লেখা পড়া করতে চাই, অথচ তাদের বুকে গুলি চালিয়ে আপনারা এখানে দাঁড়িয়ে গণতন্ত্রের কথা বলছেন, আপনাদের মুখে এসব কথা সাজে না। সে দিক থেকে আমি আপনাদের বলতে চাই যে সম্পদ চুরি করার ক্ষেত্রে, টাকা পয়সা আত্মসাত করার ক্ষেত্রে, তেমনি এই ত্রিপুরা রাজ্যের আরক্ষা দপ্তরের কর্মচারী প্রায় ১২ হাজার পুলিশ কর্মচারী তাদের অস্ত্র ছেড়ে দিয়ে লড়াই করেছিলেন, তারা বলেছিলেন যে আমাদের কতগুলি দাবী আছে, সেগুলি মেনে নাও। এ ১২ হাজার পুলিশের মধ্যে অনেকেই কংগ্রেসের লোক ছিল বা অন্য সব দলেরও লোক ছিল, প্রত্যেক মানুষেরই একটা অধিকার আছে প্রকাশ্যে না হলেও অপ্রকাশ্যেও থাকবে। আপনাদের মুখ্য মন্ত্রী সমীর বর্মন সময় পেলেন না, তাদের সঙ্গে এক মিনিটের জন্য দেখা করতে এটাকে আপনারা বলছেন গণতন্ত্র ? আমার সময় প্রায় শেষ, তাই মাননীয় রাজ্যপাল গত ১৪ই মে তারিখে এই সভায় যে ভাষণ রেখেছেন, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি এবং সেই সঙ্গে বিরোধী দলের সদস্যদের অনুরোধ করছি, উনারা যে সমস্ত সংশোধণী এনেছেন, সেগুলি তুলে নেবেন।

শ্রীপান্নালাল ঘোষ ( রাধাকিশোরপুর ) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ১৪ই মে তারিখে মাননীয় রাজ্যপাল যে ভাষণ এই সভায় উপস্থাপন করেছেন এবং সরকার পক্ষের চীপ হুইপ তাঁকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব এনেছেন, তাকে আমি সমর্থন করছি। এবং সেই সঙ্গে বিরোধীদের পক্ষ থেকে যে সমস্ত সংশোধনী প্রস্তাব আনা হয়েছে, সেগুলির বিরোধিতা করছি। স্যার, আমার সময় অল্প, তবু এই প্রসঙ্গে ২/১টি কথা বলতে চাই যে গত ৫ বছরের জোট সরকারের শাসনে এই ত্রিপুরা রাজ্যে সত্যিকার অর্থে সাংবিধানিক কোন অধিকারই ছিল না। ছিল না কথা বলার অধিকার, ছিল না কোন মত প্রকাশের অধিকার। আমরা দেখেছি যে জোট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে বিভিন্ন দলের অফিসগুলি বে-দখল করা হয়েছে, অথবা ভাঙ্গচুর করা হয়েছে। এই সম্পর্কে পুলিশের কাছে অভিযোগ করলে, পুলিশ সেই অভিযোগ নিত না, তদন্ত তো দূরের কথা। স্যার, এই জোট সরকার ক্ষমতায় থাকার সময় আমার উদয়পুরে আর, এস, পির অফিস ভাঙ্গচুর করা করা হয়েছে, আমরা দলের পক্ষ থেকে আর, কে, পুর থানাতে এফ, আই, আর করেছিলাম এবং তারই একটা কপি সাউথ, এস, পিকে দিয়েছিলাম। আর, কে, পুর থানাতে যে এফ, আই, আর, হয়েছিল, সেটাকে বাজে কাগজের মত ডাষ্টবিনে ফেলে দেওয়া হয়েছিল, তদন্ত তো করাই হয় নি। পরে শুনা গিয়েছিল, এস, পির কাছে যে কপিটা দেওয়া হয়েছিল, সেটা নাকি আর, কে, পুর থানাতে এসেছিল তারপর থেকে সেটা সেখানে পড়েই ছিল। এমন কি এই সম্পর্কে যখন এই বিধানসভায় কথা উঠে যে এফ, আই, আর করা সত্বেও তদন্ত করা হয় নি, এটা শুধু একটা দলের ঘটনাই নয়,

সারা ত্রিপুরা রাজ্যের মানুষ যখন নানা কাজে থানায় যায়, সেখানে কোন অভিযোগেরই ঠিক ঠিকভাবে মোকাবিলা করা হয় না, এমন কি তাদের কথা শুনা হয় না, তদন্তেও যাওয়াই হয় না। সেই সাউথ এস. পির কাছ থেকে যখন কপিটা থানায় আসলো, যে দিন এসেছে, সেদিনই এফ, আই, আর-এর তারিখ ধরা হয়েছে, আর, যেহেতু কাগজটা অনেক দিন পরে এসেছে, তখন মুখ্যমন্ত্রী বললেন এই ঘটনা আদৌ সত্য নয়, তিনি নাকি বলেছেন যে এই ধরনের কোন ঘটনা উদয়পুরে হয় নি. সেদিন শুধু আর, এস, পির অফিস ভাঙ্গচুর হয়েছে. তা নয় সেই দিন আরও ৪০ ৪২টি বাড়ী-ঘর বা দোকানপাট ভাঙ্গচুর করা হয়েছে এফ আই আর মূলে তদন্ত করে পুলিশ দ্বারা ব্রট টু বুক আনার কথা ছিল তার কিছুই করা হয় নি। বরং যে ঘটনাগুলি ঘটলো সেগুলিকে অস্বীকার করা হল।

আমরা এখানে দেখেছি মাননীয় বিরোধী দলের সদস্যরা গণতন্ত্রের কথা বলেছেন। ওদের আমলে আমরা দেখেছি মানুষের ঘর পুরানো হচ্ছে. মানুষ থানায় যাচ্ছে সেখানে সে কোন দলের সেই বিচার হচ্ছে' মুরা পাড়া উদয়পুরের মধ্যে অবস্থিত সেখানকার একজন লোক কুর্শিদ মিঞা, তাকে দল বদল করার জন্য চাপ দেওয়া হচ্ছে' তার ঘর বাড়ী পুরানোর হুমকি দেওয়া হচ্ছে। থানায় এফ. আর নিচ্ছে না। এফ. আই, আর করা তো মানুষের গনতান্ত্রিক অধিকার। সেই অধিকার সে পাচ্ছে না। এই অবস্থা ওদের আমলে আমরা দেখেছি। পরে যখন বলা হয় কেন নেবেন না জনসাধারণ চাপ দেয় তখন এফ, আই, আর নেয়। আমরা কোন জায়গাতে ছিলাম। তাই মানুষ যখন নির্বাচনে বামফ্রন্ট এবং তার সহযোগী দলকে ক্ষমতায় বসিয়েছে তখন এই বিরোধী দল থেকে গণতন্ত্রের কথা বলেছেন। উনারা টি. এন. ভির সহায়তায় এবং উপক্রুত অঞ্চল ঘোষণা করে ক্ষমতায় এসেছিলেন এবং ক্ষমতায় এসে মানুষের মর্য্যাদার প্রতি কটাক্ষ করেছেন এবং সেটা যখন মাননীয় রাজ্যপালের ভাষনের মধ্যে প্রতিফলিত হলো তখন তারা এর বিরোধিতা করছেন। কিছুক্ষন আগে মাননীয় বিরোধী দলের সদস্যরা এখানে এ. টি. টি. এফের কথা বলেচেন। এ. টি. টি. এফ অত্যাচার করছে ইত্যাদি। তৈয়ানী থানা যখন লুট হয় তখন তৎকালীন মুখ্যমন্ত্রী শ্রী সুধীর রঞ্জন মজুমদার তদন্ত না করেই বললেন যে এটা এ. টি, টি. এফের ঘটনা। আসাম আগরতলা রোডে যখন মুখ্যমন্ত্রী জোট সরকারের মুখ্যমন্ত্রী তখন তার উপর আক্রমন হয়েছিল। কিন্তু আক্রমন করেছিল, বিভিন্ন পত্রপত্রিকায় প্রকাশ পেয়েছে যে ধনঞ্জয়ের লোক। কিন্তু সুধীর বাবু বলে দিলেন এ. টি, টি. এফের লোক। মাননীয় রাজ্যপালের ভাষণে যারা সন্ত্রাসবাদী তারা যাতে জীবনের মুলস্রোতে ফিরে আসতে পারে তার জন্য আবেদন রাখা হয়েছে। এই জন্য এই ভাষণকে সমর্থন করে এবং বিরোধী দল কর্তৃক আনীত সংশোধনীগুলির বিরোধীতা করে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মি: ডেপুটি স্পীকার :— মাননীয় মন্ত্রী ব্রজগোপাল রায়।

ডঃ ব্রজগোপাল রায় (মন্ত্রী) :— মাননীয় উপাধ্যক্ষ, মহোদয়, মাননীয় রাজ্যপাল মহোদয় গত ১৪ই মে, ১৯৯৩ ইং তারিখে এই বিধানসভায় যে ভাষণ রেখেছেন তার সমর্থনে মাননীয় সরকারী চীফ হুইপ কেশব মজুমদার মহোদয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন প্রস্তাবের প্রতি আমার পূর্ণ সমর্থন রয়েছে। মাননীয় উপাধ্যক্ষ, মহোদয়, সেই সঙ্গে বিরোধী দলের মাননীয় সদস্যদের কাছ থেকে যে সংশোধনী প্রস্তাব এসেছে সেগুলির বিরোধীতা করি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় মাননীয় রাজ্যপাল ৫১টি অনুচ্ছেদে যে কথাগুলি বলেছেন তাতে পরিস্কার হয়ে গেছে আজকে যে সরকার ক্ষমতায় এসেছে এই সরকার কি করতে চায়, আগামী দিনে কি করবে, জনগণের আশা-আকাঙ্ক্ষা কি ভাবে রূপায়িত করবে তার প্রতিটি দিক খুব সুন্দর ভাবে তুলে ধরেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এই প্রস্তাবের বিরোধীতা করে মাননীয় বিরোধী সদস্য রতন চক্রবর্তী মহোদয় বলেছেন, মাননীয় রাজ্যপালের পক্ষে রাজনৈতিক বক্তব্য বলা উচিত হয় নি। আমি এখানে পরিস্কারভাবে বলতে চাই, ভারত একটি গণতান্ত্রিক রাষ্ট্র এবং এই রাষ্ট্র সম্পর্কে আগেও বলা হয়েছে, এটা ফেডারেল রাষ্ট্র। রাজ্যে রাজ্যে বিভিন্ন সরকার প্রতিষ্ঠিত রয়েছেন। সেই রাজ্যের জনগণ যাদেরকে ক্ষমতায় বসিয়েছেন তাদের বক্তব্যই প্রতিফলিত হবে। রাজ্যের মানুষের আশা-আকাঙ্খা নিয়ে তাঁরা কাজ করতে চান। মাননীয় রাজ্যপাল কারোর মুখ চেয়ে কথা বলবেন না। কেন্দ্রীয় সরকারের কোন যদি ভুল ভ্রান্তি থাকে, তাহলে নিশ্চয়ই প্রতিবাদ করতে হবে। যে প্রসঙ্গে কথা এসেছে সেই প্রসঙ্গ হচ্ছে, কেন্দ্রীয় সরকারের অর্থনীতি এবং শিল্প নীতি নিয়ে ইঙ্গিত করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের অর্থনীতি কি তা বিচার বিশ্লেষণ করে দেখান হয়েছে। আই. এম. এফ- এর কাছে যারা মগজ বিক্রি করে দিচ্ছে, যারা মাথা পেতে রেখে দিয়েছে, বিশ্ব ব্যাংক ইঙ্গিতে আমাদের নীতি পরিবর্তন করে দিয়েছেন তাঁদের কিছুতেই সমর্থন করা যায় না। আজকে আই এম, এফ (বিশ্ব ব্যাংক) থেকে যত টাকা ঋণ নেওয়া হয়েছে তার সুদ দিতে দিতে আমাদের উন্নয়নমূলক কাজের ব্যাঘাত হবে তা নিশ্চয়ই আমরা মানতে পারি না। আমরা লক্ষ্য করেছি, দেশে বেকার বেড়ে গেছে। কেন্দ্রীয় সরকার যে শিল্প নীতি প্রণয়ন করছেন তাতে বেকারের সংখ্যা বেড়ে গেছে। দেখা গেছে, যে সরকারী উদ্যোগের হাতে সমস্ত কিছু ছেড়ে দেওয়ার চেষ্টা হচ্ছে। এগুলি ক্ষতিকারক। এতে বিপুল সংখ্যক মানুষ কর্মচ্যুত হবে। এমনিতেই দেশের বেকার ছেয়ে গেছে, তার মধ্যে আবার আরো হবে। মাননীয় উপাধ্যক্ষ, মহোদয় আর এক মাননীয় সদস্য আক্ষেপ করে বলেছেন, মাননীয় রাজ্যপালের ভাষণে বেকারদের কথা নেই। কিন্তু আমরা দেখেছি, বেশ কয়েকটি অনুচ্ছেদে বেকারের কথা আছে, মাননীয় উপাধ্যক্ষ, মহোদয়, এখানে আমি আর একটি কথা বলতে চাই, মাননীয় সদস্য রতিমোহন জমাতিয়া বলেছেন, উপজাতিদের উন্নয়

নের কথা এই ভাষনের মধ্যে নেই। তিনি একটু বিচার বিশ্লেষন করে দেখলেই, কিংবা রাজ্যপালের ভাষণে সঠিক ভাবে পড়লে দেখতে পাবেন ১০, ১৫, ২০, ২৭ এবং ৪৭ প্রভৃতি অনুচ্ছেদে উপজাতিদের উন্নয়ন সম্পর্কে পরিষ্কার ভাবে বলা হয়েছে।

উপজাতিদের জন্য আজকে মাননীয় সদস্য মহোদয় যে কথা বলেছেন আমি উনাকে জিজ্ঞেস করতে চাই যে দিন উপজাতি অংশের মানুষ ক্ষুধার জ্বালা অতিষ্ঠ হয়ে প্রান দিয়েছিল, যে উপজাতি অংশের মানুষ জোট আমলে খাবার পাচ্ছিলেন না, খাবারের জন্য অন্যত্র ত্রিপুরা ছেড়ে চলে গিয়েছিলেন। তখন আপনাদের বিবেক কোথায় ছিল ? তখন আপনাদের বিবেক জাগেনি কেন ? এই প্রশ্ন আমি আপনাদের সামনে রাখতে চাই। আজকে উপজাতি অংশের ভাই বোনেরা সর্বষান্ত হয়ে গিয়েছে ওক্তান ময়দানে আমার উপজাতি মা বোনেরা যে ভাবে ধর্ষনের শিকার হয়েছিলেন, সেদিন আপনাদের বিবেক কোথায় ছিল ? সেদিন কেন আপনারা একটি প্রতিবাদও করেন নি, জবাব দিন। মিঃ ডেপুটি স্পীকার স্যার, আজকে উপজাতিদের এমন একটা অবস্থায় এনে ফেলা হলো যে অভাব তাদের আজকে নিত্য সাথী। তাদের উন্নয়নের জন্য আপনারা জোট রাজত্বে কি করছেন, বলতে পারেন ? আজকে তাদের বেকারত্বের কথা আপনারা এখন বলছেন। যেদিন সংরক্ষন নীতিকে অবজ্ঞা করে হাজার হাজার চাকুরী দিয়েছিলেন কোথায় ছিলেন আপনারা ? জবাব দিন। কাজেই এই সব কথা বলে অনর্থক সময় নষ্ট করে কোন লাভ নেই। বিরোধীতার জন্য বিরোধীতা করে কোন লাভ নেই। আমি আপনাদেরকে অনুরোধ রাখব এই ধন্যবাদ সূচক প্রস্তাবকে সমর্থন করুন। এখানে বিরোধীতার প্রশ্ন নয়। আসুন আমরা সবাই ত্রিপুরাকে সুন্দর ভাবে গড়ে তুলি। শিক্ষা সম্পর্কে মাননীয় সদস্য শ্রীরতন চক্রবর্তী গতকাল অনেক গাল ভরা বুলি বলেছেন। শিক্ষা ক্ষেত্রে দুর্নীতির পরিবেশ কারা তৈরী করেছে একথা কি আমি সবিনয়ে জিজ্ঞেস করতে পারি ? আগরতলা শহরের বুকে ত্রিপুরা ইউনিভার্সিটির নির্বাচন নিয়ে যে সব ঘটনা ঘটেছিল সেখানে অন্য কোন বিরোধী পক্ষ ছিল না আপনারা আপনারাই সেখানে খেয়োখেয়ি করেছিলেন। এটা কি কোন শিক্ষাঙ্গনে চলতে পারে ? এম, বি, বি কলেজে পরীক্ষার সময়ে নকল ধরার দায়ে অধ্যাপকদের উপর আক্রমন হয়েছিল। সেদিন অধ্যাপকরা সবাই মিলে তৎকালীন মুখ্যমন্ত্রী সুধীর রঞ্জন মজুমদার মহোদয়ের নিকট গিয়েছিলেন বিচার চাইতে যে এই অবস্থা যদি চলতে থাকে তাহলে আমরা কি করে কাজ করব। অধ্যাপকরা যখন মুখ্যমন্ত্রীর নিকট অভিযোগ জানাচ্ছিলেন, তখন মুখ্যমন্ত্রীর পাশে বসে নকল করার দায়ে বহিস্কৃত ছাত্ররা পান চিবেচ্ছিলেন। সে সময় মুখ্যমন্ত্রী বলেছিলেন একটু এডযাস্ট করে চলুন। এটা আমার কথা নয়, এটা পত্রপত্রিকায় উঠেছে কাজেই এই ভাবে আপনারা সেদিন শিক্ষাঙ্গনকে কলুষিত করেছিলেন নয়া শিক্ষা নীতি সম্পর্কে তিনি এখানে বক্তব্য রেখেছেন। এই নয়া শিক্ষা নীতির প্রবর্ত্তন করে রাজীব গান্ধী একটা চমক দিয়েছিলেন।

এটা সর্বাজনীন শিক্ষা নয়। মুষ্টি কয়েকজন ভাগ্যবানকে সুযোগ করে দেওয়া মাত্র। সে ব্যবস্থাতো চলতে দিতে পারা যায় না। আমরা সেই নীতিরও বিরোধিতা করেছি। সেখানে কি আছে-যে বেসরকারী উদ্যোগে কিছু স্কুল কলেজ চালু করা হবে। প্রতিটি জেলাতেই একটি করে নবোদয় বিদ্যালয় থাকবে। সেখানে শিক্ষা সামগ্রী থাকবে, ভালো ভালো শিক্ষক থাকবেন। এই সমস্ত স্কুলে যে সমস্ত ভাগ্যবানরা পড়বেন প্রচলিত শিক্ষা ব্যবস্থায় অন্যান্য ছেলেদের সাথে তাদের বৈষম্য সৃষ্টি হবে। এটাই ছিল সেই শিক্ষা নীতির গলদ।

কাজেই আমি জিজ্ঞাসা করতে চাই মাননীয় সদস্য এখানে উপস্থিত নেই। কিন্তু তাঁরা যে রাজত্ব করলেন ৫টি বছর সেই ৫ বছরে বিদ্যালয়গুলির অবস্থা কি করেছেন? অনেক বিদ্যালয়ের ঘরগুলি ভেঙ্গে গেছে, স্কুলে চেয়ার টেবিল নেই, ব্যাঞ্চ নেই এবং ব্ল্যাক বোর্ড নেই এবং তার উপর পাঠ্য পুস্তক নিয়ে লক্ষ লক্ষ টাকার কেলেংকারি করা হয়েছে। এটা তো আপনাদের ঘরের ছেলেমেয়ে নয় যে তাদের ভবিষ্যৎ নষ্ট হবে। তার ফলশ্রুতি আমাদের দেশবাসীকেই ভুগতে হবে। যদি শিক্ষা সঠিক পথে পরিচালিত হত তাহলে দেশের অবস্থা আজকে এই রকম হতো না, দেশের আরও অনেক উন্নতি হতো। যদি শিক্ষা ব্যবস্থা সঠিক পথে পরিচালিত হত তাহলে আমাদের মাথায় লাঠি মারার জন্য লোক খুজে পাওয়া যেত না কাজেই পরিবেশকে সুন্দর রাখতে হলে আমাদের শিক্ষার দিকে নজর দিতে হবে। গত ৫ বছর আপনাদের অনেকগুলি পরীক্ষা হয়েছে কিন্তু মাত্র কিছু দিন হয়েছে আমরা ক্ষমতায় আসার পরই পরীক্ষা হয়ে গেল তার মধ্যে পার্থক্য কোথায় এটা চোখে আঙ্গুল দিয়ে দেখা যাবে না। কাজেই এই অবস্থায় একটা দেশের পক্ষে চলা সম্ভব নয়। বামফ্রন্টের আমলে কৃষকদের অনেক উন্নতি করা হয়েছিল কিন্তু বিগত ৫ বছর জোট সরকার এসে কৃষকদের জন্য যে ভর্তুকির ব্যবস্থা করা হয়েছিল সেগুলি তুলে দেওয়া হয়েছে। উনারা গণতন্ত্রের নাম করে সমস্ত গণতন্ত্রকে লুন্ঠিত করেছে। কাজেই আমি মাননীয় বিরোধী সদস্যদের কাছে আবার অনুরোধ করবো, আপনারা রাজ্যপালের ভাষণের উপর যে সংশোধনী প্রস্তাবগুলি এনেছেন সেগুলি তুলে নেবেন এবং রাজ্যপালের ভাষণকে সমর্থন করবেন এই আবেদন রেখে মাননীয় রাজ্যপালের ভাষণকে আবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মিঃ ডেপুটী স্পীকার :— মাননীয়া মন্ত্রী শ্রীমতী কার্ত্তিককন্যা দেববর্মা।

শ্রীকার্ত্তিককন্যা দেববর্ম্মা (রাষ্ট্রমন্ত্রী) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ১৪. ৫ ৯৩ইং মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ রেখেছেন সেই ভাষণকে সমর্থন করে এবং মাননীয় বিরোধী দলের সদস্যরা মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে সংশোধনী প্রস্তাব এনেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। স্যার আমার বাংলা বলতে অসুবিধা হয়। আমি ককবরক ভাষায় বক্তৃতা রাখবো।

**শ্রীমতি কার্তিক কন্যা দেববর্ম্মা (রাষ্ট্রমন্ত্রী) :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১৪ই মে এই House এ মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছিলেন তার উপর বিরোধী সদস্যরা যে সংশোধনী প্রস্তাব বা বিরোধীতা করেছেন তার উপর আমি কিছুকথা বলব। বাংলা ভাষায় বলতে গেলে আমার কিছু অসুবিধা হয়। আমি ককবরক ভাষায় বলার জন্য মাননীয় অধ্যক্ষ মহোদয়ের কাছে অনুমতি চাইছি।

**মি: স্পীকার :—** কক্ বরক বাই সালাইদি কৌন কক্ কৌরই।

**শ্রীমতী কার্তিক কন্যা দেববর্ম্মা (রাষ্ট্রমন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, আং বুগ বিরোধী দলনি বিভিন্ন বক্তা রাজ্য পালনি বক্তব্যনি উপরয়ে ভাবে বিরোধিতা খৌলাই থাংখা বিশেষ খৌলাই শ্রীরতন চক্রবর্তী ১৭ই মে যে বক্তব্য তৌবৌখা অম আংখা ত্রিপুরা রাজ্য বামফ্রন্ট সরকার ফাইমানি পরে নাবৌ এবং বিভিন্ন রক-রগ থৌইমানি কক্ রগ রাজ্য পালনি বক্তব্যঅ অন্তভুক্তি খৌলাইয়ান বাগৌই বা খৌলাইয়া হীনয়। কিন্তু বককনি থানি আনি কাইসা কক্ বা প্রশ্ন তংগ। গত পাঁচ বৎসর জোট সরকার ক্ষমতা অ ফাইমানি সঙ্গে সঙ্গে এই যে, উজান ময়দান, মনু সাত্তিবাই পাড়া, রসিরাম পাঁড়া, জগবন্ধু পাড়া, এবং শহর তলিব' কাকলি রায়, সোমা নমাই, এবং সবিতা দেবনাথ। একজন বিধায়কনি থানি খুন আংখা গত পাঁচ বৎসরঅ তাম রায়, সোমা নমাই. এবং সবিতা দেবনাথ। একজন বিধায়কনি থানি খুন আংখা গত পাঁচ বৎসরঅ তাম বরক এক দিনর এই, বিধানসভাঅ উল্লেখ নারীগয়া আং। অ' সময়অ কি অম' সংশোধনানি বাই-রেনি কক্। তিনি যদিন রতন চক্রবর্তী ই বিধান সভানি নগ রাজ্যপালনি বক্তব্যনি উপর সংশোধনী তৌবৌই মানখা হীন খে গত পাঁচ বৎসর অ' তাম এই প্রস্তাব ফাইয়া আং ? আং অর সাংনা নাইঅ যখন ৮৮ নি প্রথম জোট সরকার ফাইমানি সময় উজান ময়দানঅ যখন চিনি পাহাড়ী মা - বোনরগনি উপর ধর্ষিতা খলাইঅ চাং যখন গণতান্ত্রিক নারী সমিতি খৌলাইনাই চাং যখন বিরোধিতা খৌলাইঅ অ' সময়অ বরগ' যেভাবে এই ত্রিপুরা রাজ্যনি হা অ মাননীয় মুখ্যমন্ত্রী সুধীর রঞ্জন মজুমদার বিভিন্ন সময় অ অসতৌই কক্ তৌসাখা যে, ত্রিপুরা রাজ্যনি চিনি বরক-রগ বাসাক সেলের। আজ আই মারি-নানি রাংয়া। সেই কারনেই নাকি উপজাতি মা - বোনদের রাং খকসা এবং বিড়ি কাইনাইনি বাগৌই দেহর' বন্ধক বৌ অ'। জহর সাহা কামান চৌমুনীঅ বাচা আই এই কক্ সাঅ। এই সময় তো যুব সমিতি নি নেতা, মন্ত্রীরগ তংগ। তিনি নগেন্দ্রবাবু কাশীরামবাবু দুঃভাগ্য বশতঃ বিধানসভা অ' ফাই মানলিয়া। অমন আনি দুঃখ। তিনি বরক তংখা হীন খে আং এই কক্ রৌসা কী গ সাং-গৌই মানখাম ই কক্ কাইসা আনি তংমানি। তিনি ওত্তিনি চাঁতি ফৌনাংনানি বাগৌই হীনয় অব ফাইখা। যখন counting আংগৌ ঘোষনা আংমানি সাথে সাথে শ্যামাচরন ত্রিপুরা সাঅ তাই বিভিন্ন পত্র পত্রিকাঅ পাশ খৌলাই রৌখা যে, ত্রিপুরা রাজ্যঅ একমাত্র অধঃ পতনানি কারন আংখা একমাত্র কংগ্রেস বাই এলাইনস আংমানি বাগৌই। লাচিয়া খৌলাই এই বিধানসভানি নগ' আচাগৌই

তংগ। তাম খীলাইনানি ফাই অর। নরগ' লোচিয়াদা। তাম খীলাইনানি ফাই অর। পাঁচটা বৎসর তাম খীলাই তং? আনি কাইসা প্রশ্ন তংগ অরন। আফীরা মুখ্যমন্ত্রী সমীরবাবু।অসময় কি বিধানিসভানি সংশোধনী প্রস্তাব কি ত্রিপুরা রাজ্য নি' ৩৩ জন শিশু. এবং ৩২২ জন নারী ধর্ষন আ'নাই মা বোন সভনি কক হীনখে ভারতবষনি সংবিধাননি বাইরে দা' তংমানি। অসময় বরক' বর' তং? গত ১৭ই মে, রতিবাবু বলেছেন, এই নির্বাচনে নাকি চীং বামফ্রন্ট সরকার ৬টা বুথ কেন্দ্র র‍্যাগিং আংখা হীনয়। আবনি মধ্যে চামপাব' তংগ। চামপার কথা তো আমি ভুলে যাইনি। চামপার কথা আঃ পগরাথ তাখুক। তিনি যে, A D C নি মুখ্যকার্য্য নির্বাহী সদস্য হরিনাথ দেববর্মনি' বিহিগ' কপারানীন তীয়াই বুথ সেন্টার' হাবাই যেভাবে ভোট র‍্যাগিং খীলাইখা অরসে রীদি অরসে রীদি, অরসে রীদি, হীনয়। অম' কি নীং পগীহ দা' থাংখা। অমতাই ঘটনা তো এই নির্বাচনের সময় আংয়া। আবনি তথ্য বা Report রীনাই ত' অজাগাঅন' পর্যবেক্ষক হীনয় আচাগীই তংগ। বরক সব জাগাঅন' ঘুরিআই তংগ। বুক বরক তো চান কোন Report রীয়া। আপনি বরনি ফাই আর' কক্ কাতা সা অয় তং। আগিনি মুখ্যমন্ত্রী সমীর বাবু সালাংখা যে বীরীই রগ' হতাশা আংগাই ভোট রীঅয় মানলিয়া হীনয়। কারণ, গত পাঁচটা বৎসর বাসাই রগনি' উপর যেভাবে অত্যাচার খীলাইখা এবং যেভাবে সালাই প্যাঠাম ফীনাগাই না ফাতাম ফাতাম ফাত্তিরীনানি ওরু খীলাইমানি সামি' বীরীইরগ' হতাশা আংখা। তাম' খীলাই বরক, নখরনাই। নখ আই মানয়া। মিয়া পর্যন্ত কংগ্রেসা পটকা ফাটিরী অয় তংগ। আগমী পাঁচ বৎসর পর প্রস্তুতী নানানি বাগাই বা কাজ কীরাংনানি বাগাই হীনয় তনিসা অমন চারাই বাসা সাঅয় মানয়া আংগাই খীননি তালাংগাই দা রাই বথগাই রীমানি ফলে ফাটিআং সমস্ত বাসাক খামাই থাংখা। তাই ইয়াক কাইসা রাআই খীরিনা নাংগামু হীনয় G B. নি ডাক্তার রগ সাখা। বাকা তাবুক খারাই তংগ। অমনি কারণ তাম'। অমত C.P.M. নি বরক রগ খীলইয়া। কাজেই বিরোধী দল গত ১৪ ই মে, রাজ্যপাল ভাষণ নারীগমানি অমন বিরোধিতা খীলাইয়া আই বরং সমর্থন খীলাইখাং চোবাংবাইং বাকসান হীনয় আং সাঅ। চোং বাই একত্রে সমর্থ খীলাই কাহাম আংগামু. আনি আবন কাইসা আহ্বান তংমানি। নরগ' অমতাই বিরোধিতা খীলাইয়াই বরং সংশোধন প্রস্তাব তীবামানি অমন ফিরগাই তালাং থাংখাং হীনয় তাই রাজ্য পালনি ভাষণ সমর্থন খীলাই খীং হীনয়, আনি পক্ষ থেকে আবেদন খীলাইআই আং আশ কক্ সাঅয়ন বতন খীলামাই আনি কক্ পাইরীখা বা মোথাকথা। ধন্যবাদ।

## বঙ্গানুবাদ

**শ্রীমতী কার্তিককন্যা দেববর্ম্মা ( রাষ্ট্রমন্ত্রী ) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় গত ১৪ই মে, এই

House এ মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছিলেন তার উপর বিরোধী সদস্যরা যে সংশোধনী প্রস্তাব বা বিরোধীতা করেছেন তার উপর আমি কিছু কথা বলব। বাংলা ভাষায় বলতে গেলে আমার কিছু অসুবিধা হয়। আমি কক্ বরক ভাষায় বলার জন্য মাননীয় অধ্যক্ষের কাছে অনুমতি চাইছি।

**মিঃ স্পীকার :—** কক্ বরক ভাষা দিয়ে আলোচনা করতে পারেন. কোন অসুবিধা নেই।

**শ্রীমতী কার্তিককন্যা দেববর্ম্মা ( রাষ্ট্রমন্ত্রী ) :—** মাননীয় স্পীকার স্যার, আমি দেখেছি বিরোধী দলের অনেক সদস্যরাই মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা করেছেন। বিশেষ করে রতন চক্রবর্তী মহোদয়. গত ১৭ই মে যে বক্তব্য রেখেছেন, এটা হচ্ছে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর নারী এবং সাধারন মানুষ খুণ, জখম হওয়ার ঘটনা সম্পর্কে রাজ্যপালের ভাষণে অন্তভূক্তি না করার জন্য বলেছেন। কিন্তু এদের কাছে আমার একটা কথা বা প্রশ্ন আছে। গত পাঁচ বৎসর আগে যখন প্রথম ক্ষমতায় এসেছেন, উজান ময়দান, মনু সাতিরাই পাড়া, রসিরাম পাড়া. এবং জগবন্ধুপাড়া এমনকি শহরতলি পর্যন্ত কাকুলি রায়. সোমা বষাই, এবং সবিতা দেবনাথ একজন বিধায়কের কাছে খুন হয়েছেন। গত পাঁচ বৎসরে উনারা কেন একদিনও এই বিধানসভাতে এসব কথা বলেন নাই। ঐ সময় কি এসব কথাগুলি সংশোধনের বাইরে ছিল। আজকে যদি এই বিধানসভাতে রতন চক্রবর্তী রাজ্যপালের ভাষণ সংশোধন প্রস্তাব আনতে পারেন তবে গত পাঁচ বৎসর কেন সংশোধনী প্রস্তাব আনা হল না? আমি এখানে জিজ্ঞাসা করতে চাই যে, ৮৮ সালে যখন জোট সরকার প্রথম ক্ষমতায় আসেন তখন উজান ময়দানে আমাদের পাহাড়ী মা-বোনদের উপর ধর্ষণ করা হয়। আমরা যখন গণতান্ত্রিক নারী সমিতি এর বিরোধীতা করেছি. সেই সময় ত্রিপুরার মূখ্যমন্ত্রী সুধীর রঞ্জন মজুমদার বিভিন্ন জায়গায় বলেছেন যে, ত্রিপুরা রাজ্যের উপজাতি মা-বোনেরা অলস। এরা শ্রম করতে চায় না এবং উপার্জন বিমুখ। সেই কারণেই নাকি উপজাতি মা-বোনদের ১ ( এক টাকা বা ২ ( দুই ) টাকা বিড়ির বিনিময়ে নিজের দেহ বন্ধক দিতে হয়। জহর সাহা কামান চৌমুনীর মধ্যে দাঁড়িয়ে নিজেও এরকম বক্তব্য রেখেছেন। এই সময় তো যুব-সমিতি যুবক এবং নেতারা ছিলেন। আজকে নগেন্দ্রবাবু, কাশীবাবু দুর্ভাগা বশতঃ এই বিধানসভাতে আসতে পারেন নি। এটাই সবচেয়ে বড় দুঃখ। উনারা যদি আজকে এখানে থাকতেন-তবে আমি সামনেই দাঁড়িয়ে জিজ্ঞাসা করতাম। এই একটা কথা ছিল আমার উনাদের কাছে আজকে এখানে রতিবাবু। বংশের বাতি দেওয়ার জন্য এসেছেন। Counting শেষ হওয়ার সাথে সাথে শ্যামাচরণ বাবু ঘোষনা করেছেন এবং পত্র পত্রিকায় বলে দিয়েছেন যে, ত্রিপুরা রাজ্যে সরকারের সঙ্গে বা কংগ্রেসের সঙ্গে এলাইনস করার ফলেই যুব সমিতির অধঃ পতনের কারণ হয়েছে। আপনারা

নিঃ লজ্জার মত এই বিধানসভাতে বসে আছেন। আপনারা কেন এখানে এসেছেন। আপনাদের লজ্জা থাকা উচিত। পাঁচটা বৎসর কি করেছেন। এখানে আমার একটা প্রশ্ন ছিল। ঐসময় মুখ্যমন্ত্রী ছিলেন সমীরবাবু। এই সময় বিধানসভার সংশোধনী প্রস্তাব কি ত্রিপুরা রাজ্যের ৩৩ জন শিশু এবং ৩২২ জন মহিলা মা - বোনদের কথা এই ভারত বর্ষের সংবিধানের বাইরে ছিল। তখন উনারা কি করছিলেন। গত ১৭ই মে, রতিবাবু বলেছেন, এই নির্বাচনের সময় বামফ্রন্ট সরকার ৬টা বুথ কেন্দ্রে র‍্যাগিং করেছেন বলে অভিযোগ করা হয়েছে। এর মধ্যে চাম্পাকেও বলা হয়েছে! চাম্পার কথা তো আমি ভুলে যাই নি। ADCর মুখ্য কার্য্য নির্বাহী সদস্য হরিনাথ দেববর্মার স্ত্রী কৃপারানীকে নিয়ে যেভাবে বুথ কেন্দ্রে গিয়ে এখানে ভোট দাও এখানে দাও বলে যেরকম ভাবে র‍্যাগিং করা হয়েছে তা বলার মত নয়। এরকম ঘটনা এই নির্বাচনে কখনও হয়নি এর তথ্য বা Repot দেওয়ার জন্য তো পর্যবেক্ষকগন বসে আছেন। কিন্তু আমরা তো এমন কোন তথ্য বা Repot পাইনি। আপনি কোথা থেকে এসে নতুন নতুন কথা বলছেন। মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী সমীরবাবু বলে গেছেন যে, মহিলারা হতাশা হয়ে ভোট দিতে যান নি। কারণ গত পাঁচটা বৎসর যেভাবে নারীদের উপর অত্যাচার করা হয়েছে এবং বোমা আগ্নেয়াস্ত্র ব্যাবহার করা হয়েছে, তার ফলে নারী বা মহিলারা হতাশা বোধ করেছেন' কি করে ভোট দেবেন, তাই উনারা ঘর থেকে বাইরে যেতে সাহস পান নি। গতকাল পর্যন্ত বোমার মহড়া যে দেওয়া হয়েছে তার একটা খবর আছে। পাঁচ বৎসর পর পর আবার কাজে লাগানোর জন্য তুলে রাখা বোমা, একটা অল্প বয়সী বাচ্চা না জেনে দা দিয়ে খেলতে শুরু করলে সেটা ফেটে যায়। এবং বাচচাটার সমস্ত শরীর জলসে যায়। ছাড়া একটা হাত কেঁটে ফেলার জন্য ডাক্তাররা বলেছেন। বাচচাটার বাবা বর্তমানে পলাতক। এটার কারণ কি। এটা তো C.P.M. সমর্থিত সাধারণ লোকের কাজ নয়। কাজেই, বিরোধী দল গত ১৪ই মে যে, রাজ্যপালের ভাষণের উপর যে বিরোধিতা করেছেন তাকে বরং সমর্থন করার জন্য আমি বলছি। আমাদের সঙ্গে একত্রে পুর্ণ সমর্থন করার জন্য আমি বলছি। উনাদের কাছে আমার এটাই আহ্বান। আপনারা এভাবে বিরোধিতা না করে রাজ্যপালের ভাষণের উপর যে সংশোধনী প্রস্তাব এনেছেন এটাকে তুলে নেওয়ার জন্য অনুরোধ করে, আমি আমার বক্তব্য রেখে সবাইকে নমস্কার জানিয়ে আমার কথা শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার :—** মাননীয় মুখ্যমন্ত্রী

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৪ই মে মাননীয় রাজ্যপাল এই হাউসে যে বক্তব্য রেখেছেন এবং তার উপর যে ধন্যবাদ-সূচক প্রস্তাব মাননীয় সরকারী মুখ্য সচেতক শ্রীকেশব মজুমদার এনেছেন আমি এই ধন্যবাদ সুচক প্রস্তাবকে সম্পূর্ণভাবে সমর্থন করেই আমার বক্তব্য রাখছি। আর বিরোধী পক্ষ থেকে ধন্যবাদসূচক-এর উপর যে সমস্ত সংশোধনী এনেছেন

সেগুলির আমি বিরোধীতা করছি। মাননীয় রাজ্যপালের ভাষণে অনেক কথাই আছে সবটা আমি এখানে ডিল করব না। কারণ আমাদের ট্রেজারী বেঞ্চের অনেক সদস্যরা বিভিন্ন বিষয়ে বিভিন্ন বক্তব্য রেখেছেন। কাজেই আমি সংক্ষিপ্তভাবে কয়েকটা বিষয়ের উপর আলোচনা করব। প্রথমত মাননীয় রাজ্যপাল সঠিক কথাই বলেছেন যে, তিনি যা আশা করেছিলেন রাষ্ট্রপতির শাসনের পর ত্রিপুরায় অবাধ নির্বাচন হবে. প্রায় পুরোপুরি অবাধ নির্বাচন না হলেও, নির্বাচন হয়েছে, ত্রিপুরার মানুষ ভোট দিতে পেরেছে, এতে গণতন্ত্রকে পুনরুদ্ধার করা হয়েছে এইটা সঠিক কথা তিনি বলছেন। কারন অভিজ্ঞতা কি? এর আগে এ ডি সি নির্বাচন হয়েছে, ফটিকরায়ে উপনির্বাচন হয়েছে, সিমনায় উপনির্বাচন হয়েছে, লোকসভার দুই দুইবার নির্বাচন হয়েছে '। কোন নির্বাচনেই ত্রিপুরার নারী পুরুষ ভোটার যারা তারা স্বাধীনভাবে তাদের ভোটের অধিকার প্রয়োগ করতে পারেনি এইটা সবাই জানে। এই প্রথম জোট সরকার ক্ষমতায় আসার পর রাষ্ট্রপতির শাসনের অধীনে থেকে ত্রিপুরার মানুষ ভোট দেওয়ার সুযোগ লাভ করেছেন, ভোট দিয়েছেন এবং এই ভোট দেওয়ার ফলে যারা মানুষের ভোটাধিকার হরণ করেছিলেন এত দিন তাদেরকে কোনঠাসা করেছে। আর ভোটাধিকার পুনরুদ্ধারের জন্য যারা লড়াই করেছে. যারা রক্ত দিয়েছে, যারা সংগ্রাম করেছে তাদেরকে ক্ষমতায় বসিয়েছেন এবং কম সংখ্যায় নয়, বিপুল সংখ্যা গরিষ্ঠতা দিয়ে তাদেরকে ক্ষমতায় এনেছেন, গনতন্ত্র পুনরুদ্ধার করা হলো।

এখন এই সরকারের প্রথম কাজ হবে-যে গণতন্ত্রকে আমরা পুনরুদ্ধার করা তাকে আরো সুপ্রতিষ্ঠিত করা এবং আরো সম্প্রসারিত করা। এই কাজ করার জন্য আমি শুধু শাসক দলেরই নয় বিরোধী দলেরও সহযোগীতা কামনা করি। সারা রাজ্যের মানুষের সহযোগিতা কামনা করি। কারণ এই কাজ একক শাসক দল করতে পারে না। তবে শাসক দল নিশ্চয়ই এই কাজ করার জন্য উদ্যোগ গ্রহণ করবে সবার আগে। এবং তাদের পথে অন্যদেরও নিয়ে যাবে। আরেকটা কাজ মাননীয় রাজ্যপালের ভাষণে বলেছেন যে, আমাদের নির্বাচনী প্রতিশ্রুতি কি? আমাদের প্রতিশ্রুতি হচ্ছে আইন শৃংখলা রক্ষা করা, ত্রিপুরায় আইনের শাসন চালু করা। আইনের শাসন চালুর উদ্যোগ আমরা নিয়েছি, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে এটা উল্লেখ করেছেন। কারণ মাননীয় রাজ্যপালের ভাষণে এই সরকারের নীতি রূপরেখা সেখানে প্রতিফলিত হয়েছে। কিন্তু এখনো যে কিছু কিছু খুন সন্ত্রাস হয়নি বা ডাকাতি হয়নি তা নয়। আপনারা দেখেছেন আমি আজকে এই সম্পর্কে জবাবও দিয়েছি। এখনো খুন, ডাকাতি রাহাজানি হয়। তবে বেশকমটা জোট সরকারের আমলে আর এই সরকারের আমলে এর বেশ কমটা কি? ডিফারেন্স হচ্ছে এখানে এখন অভিযোগ করার অধিকার মানুষের রয়েছে। থানাগুলিতে গিয়ে মানুষ এজাহার দিতে পারছেন এবং তাদের অভিযোগের

ভিত্তিতে অপরাধীদেরও গ্রেপ্তার করা হচ্ছে। কিন্তু জোট সরকারের আমলে এই সব জিনিস বিসর্জন দিয়েছিলেন। তখন বলা হতো যে (পুলিসের পক্ষ থেকে) আমরা মন্ত্রীদের নির্দেশে আপনাদের অভিযোগগুলির রেকর্ড করতে পারবনা-তাহলে আমাদের চাকুরী যাবে। কিন্তু এখন এটা কোন পুলিস অফিসার বলতে পারবেনা। কারণ আমরা ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গে প্রকাশ্য ভাবে বহুবার বলেছি পুলিস তার আইনের পথে অগ্রসর হবে-সে পথে কোন বাঁধা দেওয়া হবে না। এবং তারা অপরাধীকে অপরাধ হিসেবে গণ্য করবে এবং অপরাধীকে উপযুক্ত শাস্তি দেবার জন্য তারা আইনের পথ অনুসরণ করে যাবে। তাদের পথে কোন বাঁধা দেওয়া হবে না। এবং পুলিসকে এই অভয় দেবার ফলেই পুলিসের আক্টিভিটিজ বেড়েছে। আইনের শাসন আরো বেশী করে প্রতিষ্ঠা করার জন্য পুলিস যাতে আরো বেশী করে সক্রিয় সচেষ্ট হতে পারে সেজন্য পুলিসকে যাবতীয় সবকিছু প্রয়োগ করার নির্দেশ আমরা তাদের দিয়েছি। এবং আশা করি এটা ধীরে ধীরে উন্নতি হবে। কিন্তু আমরা কখনো বলিনি যে সবকিছুই হয়ে গেছে। কারণ এইটা আপনারা সবাই জানেন জোট সরকারের রাজত্বে গত পাঁচ বছরে যেসব সমাজ বিরোধী তৈরী করে গেছেন ওদের মন্ত্রীদের পৃষ্ঠপোষকতায়-তারা কিছুতেই (ওদের কোন আচার নীতি বলে তো কিছুই ছিল না) ইঁদুরের গর্তে ঢুকে যায়নি। এখনো ওরা সক্রিয় রয়েছে-ওদের অভ্যাসটা থাকবে-এবং তারা ট্রাবলস্ ক্রিয়েট করার চেষ্টা করবে। তবে আমরা শক্ত হাতে তার মোকাবিলা করব। ত্রিপুরায় যাতে আইনের শাসন চালু করা যায় সেই জন্য এই সরকার সচেষ্ট এবং সে জন্য এদের সরকার শক্ত হাতে মোকাবিলা করবে। কাউকেই রেহাই দেওয়া হবে না। এখানে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে রাজ্যের বনজ সম্পদ সম্পর্কে বলেছেন- বিভিন্ন প্রজেক্ট তৈরী করে সেগুলিকে দেশের উন্নয়নের কাজে আমরা ব্যবহার করব। এইটাই হলো আমাদের সরকাবের নীতি রূপরেখা। কিন্তু কি ধরনের কার্য্যসুচী নেওয়া হবে সেটা যখন আমাদের প্রজেক্ট তৈরী করা হবে তখন সেটা বাস্তবায়িত করা হবে। কেউ কেউ এখানে বলেছেন যে. এই সম্পর্কে কিছুই করা হয়নি। কিন্তু সবই বলা হয়েছে তার রূপরেখা দেওয়া হয়েছে। কিন্তু তার কার্য্যসুচী এখনো হয়নি-বিভিন্ন সময়ে প্রজেক্ট্ অনুযায়ী সেটা চলবে।

আরেকটা জিনিস এখানে আমরা বলেছি যে আইনের শাসন প্রতিষ্ঠা করেছি-ভারতের সংবিধানে মধ্যে যে গণতন্ত্রের কথা বলা হয়েছে সেই গণতন্ত্রকে আমরা এখানে প্রতিষ্ঠিত করতে চাই। মাননীয় সদস্য সমীরবাবু বলেছেন যে এটা কি রাশিয়ার গণতন্ত্র না চীনের গণতন্ত্র না আমেরিকার গণতন্ত্র, না বিলাতের গণতন্ত্র? এটা হলো ভারতবর্ষের গণতন্ত্র। বিলাতের গণতন্ত্র বা আমেরিকার গণতন্ত্র বা চীন ও রাশিয়ার গণতন্ত্র ভারতবর্ষের মাটিতে হবে না ভারতবর্ষের সংবিধানে যে গণতন্ত্রের কথা উল্লেখ আছে

সেই গণতন্ত্রকেই আমরা এখানে প্রতিষ্ঠিত করতে চাই । আর এরচেয়েও অনেক ভাল উৎকৃষ্ট গণতন্ত্র আছে। কিন্তু সেটা এখানে ভারতবর্ষের মাটিতে হবে না।এবং এখনোই আমরা সেই গনতন্ত্রের জন্য আন্দোলন করতে চাই না কারণ এটা করতে গেলে মুর্খামি হবে ।

স্যার, আমাদের নির্বাচনী যে প্রতিশ্রুতি ছিল যে আমরা নির্ব্বাচনে জয়লাভ করে ক্ষমতায় এলে আমরা রাজ্যের কোন মানুষকেই আর না খেয়ে মরতে দেব না। এই প্রতিশ্রুতি আমরা অক্ষরে অক্ষরে পালন করেছি এবং করব। এজন্য আপনারা দেখেছেন ফিনান্সের কত রকমের কন্‌ষ্ট্রেন এই আর্থিক সংকটের মধ্যে দিয়ে ও এই বৃষ্টি শুরু হবার আগে থেকেই গ্রামেগঞ্জে আমরা কাজ শুরু করব। এবং প্রয়োজনের তুলনায় সেটা অত্যন্ত কম আরো অর্থের যোগাড় যাতে করা যায় তারজন্য চেষ্টা চলছে আপনারা জানেন যে এই ব্যাপারে বন্যাত্রানের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে ১০ কোটি টাকা সাহায্য হিসেবে আমরা চেয়েছি। কারণ কেন্দ্রীয় সরকারের কাছে বিশেষ করে প্রধানমন্ত্রীর হাতে টাকা থাকে। প্রাকৃতিক দুর্যোগের সময় এই সমস্ত টাকা দেওয়া হয়ে থাকে। ত্রিপুরায় সেই অবস্থা হয়েছে। কাজেই আমরা এখানে টাকা পেতে চাই । কেন্দ্রীয় সরকারের কাছে আমরা লিখেছি। তারপর ত্রিপুরার উন্নয়ন মুলক কাজ, আপনারা জানেন আমরা বামফ্রন্ট ক্ষমতায় আসার পর আমি অর্থমন্ত্রী হিসেবে একথা বলতে পারি যে, এখানে অনেক টাকা বাকী রয়েছে । প্রায় ১৩০ কোটি টাকার মত ঋণ। এই ঋণ দিয়ে নুতনভাবে আমাদের কাজ করতে হবে। সেজন্য আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি ইন্টারেষ্ট ফ্রি-লোন যাতে আমাদের অতি সত্বর দিয়ে দেয় তার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে লিখেছি। আগেও টেন্‌থ কমিশনের কিছু টাকা পাওনা রয়েছে। সে ব্যাপারেও আমরা লিখেছি। আরও ৫০ কোটি টাকা সেখানে। যেটা পরিশোধ করতে হবে না। সর্বমোট ১৫০ কোটি টাকার জন্য আমরা লিখেছি । এই টাকাগুলি পেলে পরে ত্রিপুরার উন্নয়নমূলক কাজগুলি ত্বরান্বিত করতে সহজ হবে। আমি আশা করি বিরোধী ও সরকার পক্ষ সবাই মিলে এই টাকা যাতে পাই এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে সবাই মিলেই চাপ দিতে পারেন। আপনাদের দলের সরকার কেন্দ্রে রয়েছে। আমরা আশা করি আপনারাও যদি চাপ দেন তাহলে আমরা টাকা পেতে পারি। কারণ এটা কোন রাজনৈতিক ব্যাপার নয়। এটা হলো ত্রিপুরাকে সাজানোর জন্য। ত্রিপুরাকে নুতনভাবে গড়ে তোলার জন্য। ত্রিপুরার মানুষকে বাঁচানোর জন্য। রাজ্যপালের ভাষনে রয়েছে বিভ্রান্ত হয়ে যে সমস্ত যুবকরা ট্রাইবেল হোক নন ট্রাইবেল হোক্ ট্রাইবেলের মধ্যেই বেশী রয়েছে যারা আত্মগোপন করে রয়েছে এবং মাঝে মাঝে কিছু গোলমাল সৃষ্টি করে আমরা বলছি আমরা তাদেরও ফিরে পেতে চাই । তারাও দেশের ছেলে, দেশের মানুষ, তারাও দেশ গঠন করার ক্ষেত্রে যথোপযুক্ত ভূমিকা পালন করবে। সেই সুযোগ আমরা দিতে চাই । এই হাউস থেকে

আমরা বলছি তারা যাতে মেইন স্ট্রিমে চলে আসে। আত্মসমর্পন করেই হোক্ অস্ত্র ছেড়েই হোক্ যাতে চলে আসে। এই আমাদের আবেদন। কারণ ত্রিপুরাকে গড়তে গেলে যারা আণ্ডার গ্রাউণ্ডে থেকে ত্রিপুরাকে গড়া যায় না। কাজেই আজকে তাদের বুঝা উচিৎ। এবং সে দিক থেকে যারা আসবে তাদেরকে সম্ভব অনুসারে পুনর্বাসনে ব্যবস্থা করা হবে। এই সরকার সেই প্রতিশ্রুতি দিচ্ছে। আরোও বলা হয়েছে উপজাতি জনগোষ্ঠীদের সংবিধান স্বীকৃত যে অধিকার বামফ্রন্ট সরকার দেবে। এবং এটা সুরক্ষিত করার সব রকম চেষ্টা আমরা করব। কাজেই সংখ্যা লঘিষ্ট ট্রাইবেলদের সংখ্যাগরিষ্ঠদের দ্বারা ভয় পাওয়ার কোন কারণ নেই। আমরা গনতান্ত্রিক পদ্ধতিতে গনতান্ত্রিক স্ট্রীমে আসার গনতান্ত্রিক পদ্ধতিতেই সেটার সমাধান করব। সবাই মিলেই করব। অন্তত: এই আশ্বাস আমরা দিচ্ছি। গনতান্ত্রিক শক্তির উপর তাদের আস্থা থাকতে হবে। গনতান্ত্রিক শক্তির উপর আস্থা না থাকলে পরে খুব বেশী অগ্রসর হওয়া সম্ভব নয়। এ, ডি, সি সম্পর্কে আমাদের প্রতিশ্রুতি আছে। যে এ, ডি. সি. তার স্বায়ত্ব-শাসনের অধিকারকে আমরা শুধু রক্ষাই করব না তাদের আরও বৃদ্ধি করব। এটা আমাদের নিশ্চয়ই প্রতিশ্রুতিতে আছে। এই প্রতিশ্রুতির পালন অবশ্যই আমরা করব। সেটা পালন করতে গেলে অর্থাৎ এ, ডি, সি. কে রক্ষা করতে গেলে এ, ডি, সি, ভুখণ্ডে যে সমস্ত অ-উপজাতি বে-আইনি ভাবে অনুপ্রবেশ করেছে তাদেরকে খুজে বের করতে হবে। কিভাবে করবে? তার প্রথম শর্ত হবে ইনার লাইন পারমিট চালু করতে হবে। ইনার লাইন পারমিট চালু করলেই হবে না। সেখানে আইডেনটিটি কার্ড দিতে হবে এ, ডি, সি. এলাকায় যেসমস্ত বাঙ্গালী আছেন, বাঙ্গালী ছাড়াও অ উপজাতি এ, ডি, সি, এলাকার মধ্যে আছেন তাদেরকে পরিচয় পত্র দিতে হবে। এই পরিচয় পত্র দিলে পরে যখন খোঁজ করা হবে তখন তারা যাতে হ্যারাস না হয়, এই আইডেনটিটি কার্ড থাকলেই তারা এ, ডি, সির বাসিন্দা হিসাবে গন্য হবে। অন্যথা এ ডি, সির বাসিন্দা হিসাবে গন্য করা হবে না। সমান অধিকার নিয়ে তারাও এ. ডি. সি, এরিয়াতে বসবাস করতে পারবেন। যাদের কাছে আইডেনটিটি কার্ড থাকাবে না তাদেরকে এ, ডি. সি. এলাকাতে পুনর্বাসন দেওয়া যাবে না। এই নীতি আগেই গ্রহণ করা আছে। এবং এই নীতি যাতে চালু করা যায় বামফ্রন্ট সরকার সেই চেষ্টাই করবে। সেই দিক থেকে বিরোধী পক্ষের কথা আমাদের আবেদন আছে এই সংখ্যালঘু মানুষদের রক্ষা করার জন্য যে প্রতিশ্রুতি আমারা দিয়েছি, যে গনতান্ত্রিক কর্তবা এই কর্তব্য পালনে বিরোধী পক্ষের সদস্যরা যদি আমাদের সাহায্য করেন তাহলে আমরা এই কাজ সুন্দরভাবে করতে পারি।

এই সংখ্যালঘু মানুষদের রক্ষা করার জন্য যে প্রতিশ্রুতি আমরা দিয়েছি যে গনতান্ত্রিক কর্তব্য পালন এই কর্তব্য বিরোধী পক্ষের সদস্যরা আমাদের সাহায্য করেন তাহলে পরে আমরা এই কাজ সুন্দর-

ভাবে করতে পারি। আর কয়েকটি কথা আছে। আমরা প্রতিশ্রুতিবদ্ধ এই ত্রিপুরা রাজ্যকে আমরা অখণ্ড ত্রিপুরা রাখতে চাই। এটাকে সাম্প্রদায়িকতা বিচ্ছিন্নতাবাদ ইত্যাদির মাধ্যমে ত্রিপুরাকে আর বিছিন্ন করতে চাই না। কারণ ত্রিপুরা রাজ্যে বড় দুটি গ্রুপ বাঙ্গালী এবং ট্রাইবেল এই দুটি অংশের মধ্যে যাতে একতা থাকে যাতে সম্প্রীতি থাকে একত্রে বসবাস করতে পারে। সেই রকম একটা বাতাবরণ, একটা অনুকুল পরিবেশ তৈরী করতে হবে এবং পাহাড়ী বাঙ্গালী উভয় অংশের মানুষকে চোখের মনির মত রক্ষা করার দায়িত্ব আমাদের গ্রহণ করতে হবে। আমাদের সরকার সেই দিক থেকে অত্যন্ত সচেতন। সারা ত্রিপুরা রাজ্যের গণতান্ত্রিক অংশের মানুষের সহযোগিতা পাব অত্যন্ত আমরা এটা আশা করি। এতদিন আমরা তাদের সহযোগিতা পেয়েছি এবং তাদের সহযোগিতার ভিত্তিতে এই আন্দোলনকে আমরা অনেক দূর অগ্রসর করে নিয়েছি। এবং আরও যাতে অগ্রসর করা যায় সেই দিক থেকে আমরা চেষ্টা করব। এখানে মাননীয় সদস্য শ্রীরতন চক্রবর্তী মহোদয় বলেছেন যে "বিদেশের টাকা ছাড়া কে দেশ গড়তে পারে"? বিশ্ব ব্যাংকের কথা তিনি বলেছেন। আমি বলছি বিশ্ব ব্যাংক থেকে টাকা নিতে কারোর কোন আপত্তি নেই। কিন্তু তাদের শর্তে টাকা নেওয়া হবে না। দেশকে বিক্রি করে বিশ্ব ব্যাংকের ঋণ নেওয়া হবে না। যেমন ধরুন চীন সে তো আমেরিকার কাছ থেকে টাকা নেয়, কিন্তু কোন শর্তে নয়। চীনাদের নিজেদের শর্তে বিশ্ব ব্যাংক থেকে টাকা নেয়। ভারতবর্ষ এখন যা টাকা নিচ্ছে বিশ্ব ব্যাংকের কাছ থেকে সেটাতে ভারতবর্ষের কোন শর্ত নেই। তাদের শর্ত অনুযায়ী আমাদের বাজেট তৈরী হয়। এটা হল দেশকে বিদেশের হাতে বিক্রী করার সামিল। এটা কোন দেশপ্রেমিক সহ্য করতে পারে না।

সেই দিকে আমাদের সমালোচনা হচ্ছে। বিশ্ব ব্যাংকের কাছ থেকে টাকা নিতে আমাদের কোন আপত্তি নেই। কিন্তু আমাদের শর্তে নিতে হবে ভারতবর্ষের শর্তে নিতে হবে তাদের শর্তে হবে না। আমাদের শর্ত দিয়ে বিশ্ব ব্যাংক টাকা দিলে আমাদের কোন আপত্তি নেই। এটা হচ্ছে আমাদের মুল বক্তব্য। এবং আমি বিভিন্ন সেমিনারে আলোচনায় এই বক্তব্য রেখেছি। যেমন ধরুন ডাংকেল প্রস্তাব এগ্রিকালচার সম্পর্কে ডাংকেলের যে প্রস্তাব সেই প্রস্তাব আমাদের এখানে এসেছিল। ভারত সরকার গ্রহণ করেছিল এবং আমাদের সরকারের কাছে বলেছে। আমি পরিষ্কারভাবে লিখে দিয়েছি যে, এটা তোমাদের ভিউ, এই ভিউর সঙ্গে আমরা এক মত না। কারন ডাংকেল প্রস্তাব অনুযায়ী যদি ভারতবর্ষ ঋণ নেয় এবং তার ভিত্তিতে তার এগ্রিকালচার ফার্ম তার পরে ফার্টিলাইজার ইত্যাদি কলকারখানা করে তাহলে তার যা শর্ত আছে, এই শর্তের মধ্যে ভারতবর্ষ কখনও স্বনির্ভরশীল শিল্প সে গড়ে তুলতে পারবে না ফার্টিলাইজার হবে না। কাজেই ডাংকেল প্রস্তাব সংশোধন করে ভারতবর্ষের শর্তে যদি বিশ্ব ব্যাংক দিতে রাজী হয় তাহলে আমাদের কোন আপত্তি নেই। কাজেই

রতনবাবু যে কথা বলেছেন, তিনি হয়ত এই সম্পর্কে ভালো পড়াশুনা করেন নি। প্রত্যেকটি শর্ত একটু ভালো করে দেখলে বুঝা যাবে কোনটা ভারতবর্ষের পক্ষে আর কোনটা বিপক্ষে যাবে। কোনটা আমাদের দেশের স্বাধীনতা হরণ হয়ে যাবে. অন্যের তলে পরে যাবে এইগুলি দেখতে হবে।
সমীরবাবু বলেছেন যে কেন্দ্রীয় সরকারের বিরোধীতা রাজ্যপালের মাধ্যমে করানো হয়েছে। এটা ঠিক নয়। রাজ্যপালের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের বিরোধীতা করা হয়নি। তিনিও জানেন রাজ্যপালের ভাষন হচ্ছে, যে সরকারে আসে সেই সরকারের ভাষণ। তারই বক্তব্য, তারই নীতি সেই নীতি রাজ্যপালের মাধ্যমে প্রকাশ করা হয়েছে। আগেও যে আমরা করিনি তা নয়। যেমন প্রয়াত রাজীব গান্ধী নিউ এডুকেশান পলিসি চালু করেছিলেন। নিউ এডুকেশান পলিসি সেখানে কি ছিল ? এডুকেশান ফর একস্‌সেলেন্ট, মেধাবী যারা তাদের জন্য শিক্ষা হবে. যারা উচু স্তরে আছে শুধু তাদের শিক্ষা হবে। বাকীগুলির কি হবে? এডুকেশান ফ্রম ডিস্টেন্স, স্কুল থাকবে না, কলেজ থাকবে না। এডুকেশান ফম ডিস্টেন্স দূর থেকে টি. ভির মাধ্যমে অনেকগুলি ছাত্রকে নিয়ে একটা হলের মধ্যে বসবে এবং সেখানে একজন শিক্ষক পড়াবে। রাজীব গান্ধীর এই পলিসি আমি আপোজ করেছি। রাজীব গান্ধী সেই মিটিং -এ সভাপতিত্ব করেন এবং সারা ভারতবর্ষের শিক্ষামন্ত্রীরা সেখানে উপস্থিত ছিলেন। বামফ্রন্টের শিক্ষামন্ত্রী হিসাবে আমি সেখানে উপস্থিত ছিলাম। এবং আমার দশ হাজার স্পিচ (বক্তব্য) এর কপি সেখানে আমি বিলি করেছি, প্রকাশ্যে আমি বিরোধিতা করেছি। কিন্তু যখন্ এই শিক্ষা নীতি চালু হয়ে গেল টাকা দিতে বলল তখন আমরাতো না করি নি।
আমিই প্রথম নবোদয়ের টাকা নিই এবং নবোদয় ঘর নির্মান করি। আমার সময়ে তৈরী করা ঘরে জোট সরকার নবোদয় স্কুল করেছে খোয়াইএর লালটিলাতে। আমি করেছি, কেন্দ্রীয় সরকারের সঙ্গে ভিন্ন মত পোষন করা আর কেন্দ্রীয় সরকারের নীতির বিরুদ্ধে লড়াই করা এক জিনিস নয়, ভিন্ন মত প্রকাশ করতেই পারে, ভিন্ন মত পোষন করা যায়, আমরা করেছি আরো করব। আমাদের রাজ্য সরকারের বক্তব্য রাখতেই হবে। কেন্দ্র যা বলে রাজ্য সরকার তো তা মানতে পারে না। বলতেই হবে, বলার পর যদি কেন্দ্রীয় সরকার সবাই মিলে বসে সিদ্ধান্ত নেয় কালেক্টিভ ডিসিযন্ হেড টু বি ওয়ে বাই ইনষ্ট্যেট গভরমেন্ট আমরা তাই পালন করছি। আমরা কোনখানে বিরোধীতা করছি না। কাজেই সমীরবাবু যেসব কথা বলেছেন তা ভুল বলেছেন। তিনি বিষয়টা ভাল করে খতিয়ে দেখেননি, আর রতনবাবু বলেছেন মার্কসবাদের কথা আমি এখানে আলোচনা করতে চাই না. এইট দীর্ঘ, কয়েকদিন আগেও কলকাতা শহরে মার্কসবাদের আলোচনা চক্র হয়েছে, ইন্টারন্যাসানেল চক্র বিভিন্ন মত সেখানে প্রকাশ করা হয়েছে, কাজেই রতনবাবু মার্কসবাদ এর প্রাসঙ্গিকতা সম্বন্ধে কতটুকু জানেন তা আমি জানিনা। হয়তো তিনি পড়াশুনা করতে ও পারেন। কিন্তু মার্কসবাদের প্রাস-

ঙ্গিকতা এখানে অল্প পরিসরে তার সঙ্গে ডিভাইডে যাওয়া ঠিক হবে না। যদি করতে চায় পেপার তৈরী করে ঘন্টার পর ঘন্টা মিনিমাম ৩ ঘন্টা আমি ডিভাইড করতে রাজি আছি। কাজেই এই ভাবে মানুষকে বিভ্রান্ত করার জন্য বলাটা ঠিক না। তারপর বিরোধিরা আরেকটা জিনিস বলেছেন যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর শুধু খুন শুধু খুন, মানুষ মরছে, রাহাজানি হচ্ছে এটা ঠিক নয়। আমার কাছে যা তথ্য আছে, পুলিশের কাছ থেকে তথ্য সংগ্রহ করে জেনেছি যে এপর্যন্ত কংগ্রেস (আই) এর ৬ জন, সি পি এম এর ৭জন, টি ইউ জে এস এর ২জন, ও পুলিশের ২জন। এই হল নিহতের সংখ্যা যা আমার কাছে আছে। এর বাইরে যদি থাকে তা নিশ্চয়ই আপনারা জানাল আমরা তা তদন্ত করে দেখব, এখানে কোন কারসাজি করা হবে না। তদন্ত করে ঠিক তথ্য জানার জন্য আমরা সবসময় চেষ্টা করব। এবং এটা আমি আগেই বলেছি যে এফ আই আর সকলেই করতে পারবে। আপনারা থানায় গিয়ে এফ, আই, আর করতে পারবেন। আর যদি নিজেরা থানায় যেতে না পারেন তা হলে আমার কাছে দিতে পারেন আমি তা থানায় পাঠিয়ে দেব। এই দায়িত্ব আমি স্বরাষ্ট্র মন্ত্রী হিসাবে নিতে পারি। আমরা মানুষের মনে আস্থা স্থাপন করতে চাই, প্রচারের মধ্যে দিয়ে না তা আমরা কাজের মধ্যে দিয়ে করতে চাই।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী ) :—** মাননীয় স্পীকার স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী ভাষণ শেষ হতে যে সময়টুকু লাগে সেই সময় টুকু যেন বাড়ানো হয়।

**মিঃ স্পীকার :—** মাননীয় মুখ্যমন্ত্রী হাউজের কনস্থান চাইতে হচ্ছে যেহেতু সময় আমাদের প্রায় শেষ, যতক্ষন দরকার হয় ততক্ষন সময় চাইতে পারেন।

**শ্রীদশরথ দেব ( মুখ্যমন্ত্রী ) :—** আমি বেশী সময় দেব না কারন আমি খুবই অসুস্থ। আমি আগেও বলেছি গত ৫ বৎসরে সমাজের মধ্যে যে সমাজ দ্রোহী সৃষ্টি হয়েছে তারা এখনো সমাজ থেকে চলে যায়নি, কাজেই তারা মাঝে মাঝে কিছু গোলমাল করার চেষ্টা করবে, এটা বিরোধী পক্ষই হোক আর আমরাই হোক কিছু কষ্ট স্বীকার করতেই হবে। এবং তাদের জন্য আমরা সবসময় সচেতন থাকব যাতে উরা অন্যায় করে রেহাই না পায়। সেই দিক থেকে আমাদের পুলিশের সতর্ক পাহারা থাকবে। কাজেই এই দিক থেকে আমরা সবাইয়ের সহযোগিতা কামনা করি, এই হল একটা কথা আর বন্যা প্রাকৃতিক ক্ষয়ক্ষতির জন্য কেন্দ্রের কাছে আমরা টাকা চেয়েছি। আর উন্নয়নের জন্য যে ১০০ কোটি টাকা চাওয়া হয়েছে ইন্টারেষ্ট ফ্রি এবং যে ৫০ কোটি আমরা চেয়েছি এটা হচ্ছে গ্রান্ড. এটা যাতে আমরা পাই তার জন্য বিরোধী পক্ষে যারা আছেন তাদের যথেষ্ট প্রভাব আছে কেন্দ্রের কাছে, নিজের সরকারের কাছে। ত্রিপুরা যাতে সেই টাকাটা পায় নিশ্চই সমীর বাবু তারা

চেষ্টা করবেন, তাদের যোগাযোগ আমাদের চেয়ে অনেক বেশী আছে কারন দিল্লীতে তাদের সরকার বসে আছে।

আমি আশা করি এই সহযোগিতা পাব। কারণ এই টাকাটা ত্রিপুরা রাজ্যের জন্য। ত্রিপুরা রাজ্যের উন্নতির জন্য। এতে বামফ্রন্ট সরকারের কাছে টাকা আসবে এটা বড় কথা নয়, বড় কথা হল ত্রিপুরার মানুষের উন্নতির জন্য এই টাকা আসবে-। আর ও বি সি সম্পর্কে বলতে চাই, আমাদের নির্বাচনী প্রতিশ্রুতি আছে যে মণ্ডল কমিশন যে সুপারিশ করেছে সেই সুপারিশ আমরা কার্য্য কর করতে চেষ্টা করব। মণ্ডল কমিশনের সুপারিশের উপর এখানে অনেক আলোচনা হয়, এবং মণ্ডল কমিশনের সুপারিশ গুলির মধ্যে এখুনি কোন কোন সুপারিশ কার্য্য করি করতে হবে বলে কেন্দ্র রাজ্য সরকার গুলিকে সুপ্রিকোর্টের নির্দেশ দিয়েছেন। আমরা সুপ্রিম কোর্টের রায়কে অক্ষরে অক্ষরে পালন করব। সুপ্রিম কোর্টের রায়ের মধ্যে যেটা নেই সেটা সুপ্রিম কোর্ট পুনঃ বিবেচনা না করা পর্যন্ত আমাদের অপেক্ষা করতে হবে। সুপ্রিম কোর্টের রায়কে অমান্য করা ঠিক হবে না। তবে সুপ্রিম কোর্ট যতটুকু নির্দেশ দিয়েছেন সেই নির্দেশগুলি আমরা কার্য্য কর করতে পারি। তা হলে এখানে ও, বি, সি, দের জন্য অনেক কাজ আমরা করতে পারব এই আশা আমরা রাখি। আমি আর বিশেষ কিছু বলতে চাইনা শুধু বলব রাজ্য পালের ভাষনের মধ্যে যে সমস্ত ধন্যবাদ সূচক প্রস্তাব আনা হয়েছে আমি আবার সেই প্রস্তাবকে সমর্থন করি এবং বিরোধীদেরকে বলব তারা যে সংশোধনী প্রস্তাব এনেছেন এটা অবাস্তব, বাস্তবের সাথে কোন সম্পর্ক নেই. কাজেই তারা এটা প্রত্যাহার করে নিলেই ভাল হয়। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ স্পীকার :—** আমি এখন সংশোধনী প্রস্তাবগুলি ভোটে দিচ্ছি। প্রস্তাবক হলেন মাননীয় সদস্য শ্রী রতন চক্রবর্ত্তী মহাশয়। সংশোধনী প্রস্তাবগুলি হলোঃ- গত ১৪ই মে, ১৯৯৩ ইং মাননীয় রাজ্যপাল যে ভাষন রেখেছেন, তাতে গত নির্বাচনত্তর পরিস্থিতিতে এবং বামফ্রন্ট সরকার গত ১০ই এপ্রিল শপথ গ্রহনের পর সারা ত্রিপুরায় যে ব্যাপক আইন শৃংখলার অবনতি হয়েছে যেভাবে খুন হামলা, বাড়ীঘর পোড়ানো পুকুরের মাছ চুরিও করা, গৃহপালিত গরু, পাঠা ছাগল চুরি ও নারী নির্যাতন, চাঁদার জুলুম ভয় ভীতি দেখানোর মাধ্যমে কংগ্রেস ও টি, ইউ, জে, এস, কর্মীরা ব্যাপক ভাবে আক্রান্ত হয়েছেন তার কোন উল্লেখ নেই। সুতরাং এই সমস্ত বিষয়

রাজ্যপালের ভাষণে অন্তর্ভুক্ত করা হউক।
**মিঃ স্পীকার :—** যারা এই সংশোধনী প্রস্তাবের পক্ষে আছেন, তাঁরা হাঁ বলবেন, (হাঁ বলার পর) যারা এই সংশোধনী প্রস্তাবের বিপক্ষে আছেন তাঁরা না বলবেন, (না বলার পর) আমি মনে করি যারা না বলেছেন তাঁরাই সংখ্যা গরিষ্ট, তাঁরাই সংখ্যা গরিষ্ট, তাঁরাই সংখ্যা গরিষ্ট। অতএব, সংশোধনী প্রস্তাবগুলি বাতিল হল।
**মিঃ স্পীকার :—** এখন আমি মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক মহাশয়ের আনীত সংশোধনী প্রস্তাবগুলি ভোটে দিচ্ছি।
সংশোধনী প্রস্তাবগুলি হলো :— গত ১৪. ৫. ৯৩ ইং তারিখে রাজ্যপাল-এর ভাষনের উপর যে ধন্যবাদ প্রস্তাব উপস্থাপিত হয়েছে তার সঙ্গে আমি একমত নই, তাই নিম্নলিখিত প্রস্তাব উৎথাপন করিতে চাই। রাজ্যপালের ভাষণে নিম্নলিখিত বিষয়গুলি উল্লেখ নেই। তাই ধন্যবাদ প্রস্তাবের শেষে তাহা যোগ করা হউক।
১) গ্রাম ত্রিপুরার জনগণের নিরাপত্তা নেই। (খুন সন্ত্রাস অবাধে চলছে)
২) নির্বিচারে লুট, জোর করে চাঁদা আদায় করা হচ্ছে।
৩) বর্তমান ত্রিপুরায় মহিলারা নির্যাতিতা।
৪) শতশত শিক্ষক কর্মচারী কর্মক্ষেত্রে যোগ দিতে পারছে না। শিক্ষক কর্মচারীরা অত্যাচারিত হচ্ছে।
৫) গরীব মেহনতী দীন মজুরকে এস, আর, ই, পি, জে, আর, ওয়াই কাজে নেওয়া হচ্ছে না।
**মিঃ স্পীকার :—** যারা এই সংশোধনী প্রস্তাবের পক্ষে আছেন তাঁরা হাঁ বলবেন। (হাঁ বলার পর) যারা এই প্রস্তাবের বিপক্ষে আছেন তাঁরা না বলবেন। (না বলার পর) আমি মনে করি যারা না বলেছেন তাঁরাই সংখ্যা গরিষ্ঠ, তাঁরাই সংখ্যাগরিষ্ঠ, তাঁরাই সংখ্যাগরিষ্ঠ. এতএব. সংশোধনী প্রস্তাবটি ধ্বনি ভোটে বাতিল হলো।
**মিঃ স্পাকার :—** এখন আমি মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া মহাশয় কতৃক আনীত, সংশোধনী প্রস্তাবগুলি ভোটে দিচ্ছি। সংশোধনী প্রস্তাবগুলি হলো :— গত ১৪, ৫, ৯১ ইং তারিখে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব উপস্থাপিত হয়েছে তার সঙ্গে আমি এক মত নই। তাই নিম্নলিখিত প্রস্তাব উপস্থাপন করতে চাই।
১) রাজ্যপালের ভাষণে পিছেয়ে পড়া তফসিলী জাতি, তপসিলী উপজাতি ছাত্রছাত্রীদের স্টাইপেণ্ড বাড়ানোর কোন উল্লেখ নেই।
২) রাজ্যপালের ভাষণে উপজাতি জুমিয়াদের ব্যাপারে উন্নতির কোন সুবন্দোবস্তের উল্লেখ নেই।

৩) রাজ্যপালের ভাষণে নির্ব্বাচনের আইন শৃংখলার অবনতির কথা উল্লেখ নেই।

৪) রাজ্যপালের ভাষণে এ টি টি একের সহায়তায় নির্বাচনে বামফ্রণ্ট জয়ী হয়েছে তার উল্লেখ নেই।

৫) নির্বাচনের পরে যে সমস্ত রাজনৈতিক খুন হয়েছে, তাদের পরিবারকে আর্থিক সহায়তা ও চাকরি প্রদানের কথা রাজ্যপালের ভাষণে নেই।

৬) রাজ্যপালের ভাষণে ককবরক ভাষা উন্নয়নের ব্যাপারে বিন্দুমাত্র উল্লেখ নেই। যারা এই প্রস্তাবের পক্ষে আছে তারা হঁা বলবেন (হঁা বলার পর) যারা এই প্রস্তাবের বিপক্ষে আছেন তারা না বলবেন ( না বলার পরে ) আমি মনি করি যারা না বলেছেন তাঁরাই সংখ্যাগরিষ্ঠ, তাঁরাই সংখ্যাগরিষ্ঠ, তাঁরাই সংখ্যাগরিষ্ঠ। এতএব, সংশোধনী প্রস্তাবগুলি ধ্বনি ভোটে বাতিল হলো।

মি: স্পীকার :— এখন সভার সামনে প্রশ্ন হলো। মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার কর্তৃক আনিত মূল প্রস্তাবটি। আমি এখন উহা ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো :— ১৪, ৫, ৯৩ ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীর ভাবে কৃতজ্ঞ। যারা এই প্রস্তাবের পক্ষে আছেন, তাঁরা হ্যঁা বলবেন ( হঁা বলার পর ? ) যারা এই প্রস্তাবের বিপক্ষে আছেন, তাঁরা না বলবেন ( না বলার পর ) আমি মনি করি যারা হ্যঁা বলেছেন তাঁরাই সংখ্যাগরিষ্ঠ, তাঁরাই সংখ্যাগরিষ্ঠ, তাঁরাই সংখ্যাগরিষ্ঠ। এতএব, প্রস্তাবটি সভা কর্তৃক গৃহীত হলো।

মি: স্পীকার :— এই সভা অনিদিষ্ট কালের জন্য মুলতবী রইল।

## ANNEXURE— "A"

**Admitted Unstarred Question No. 2**
**Name of M. L. A.- Shri Samir Deb Sarkar.**
**Name of Minister —The Minister-in-charge of L. S. G. Department.**

-: প্রশ্ন :—

১। রাজ্যে নোটিফায়েড এরিয়া অথরিটির সংখ্যা কত,

২। কোন নোটিফায়েড এরিয়া অথরিটিতে কতজন শ্রমিক, কর্মচারী আছে ?
( স্থায়ী, অস্থায়ী মিলিয়ে পৃথক পৃথক হিসাব )

-: উত্তর :-

১। রাজ্যে মোট ১২টি নোটিফায়েড এরিয়া অথরিটি আছে।

২। তথ্য সংগ্রহাধীন।

—: O :—

